প্রকাশক ঃ

শ্রীসুধীরকুমার মণ্ডল

১৪, বঙ্কিম চ্যাটার্জী ষ্ট্রীট

কলিকাতা-৭৩

সহযোগী সম্পাদনায় ঃ

ডঃ নীরদ হাজরা

চিত্র অঙ্কণে ঃ

প্রভাত কর্মকার

স্বপন দেবনাথ

অলংকরণ ঃ শিবব্রত রায়

প্রচ্ছদ ঃ নারায়ণ দেবনাথ

পরিক[illegible]না

শংকর [illegible]ণ্ডল

[illegible]স্, অ্যাণ্ড্ সন্স এণ্ড কোং প্রাঃ লিঃ

[illegible] ঃ ৯১, আচার্য্য প্রফুল্ল চন্দ্র রোড

কলিকাতা-৭০০ ০০৯

প্রসেস করেছেন ঃ

কম্পু কালার

১৭, আশুতোষ শী[illegible]




একথা শুনিয়া রাম হাসিয়া কৌতুকে।
ধনুক নোয়াইয়া গুণ দিলেন ধনুকে।।



শ্রীরামের পাদুকা ভরত শিরোপরি ধরে।
ভাবে পুলকিত অংগ, প্রফুল্ল অন্তরে।।
পাদুকার অভিষেক করিয়া তথায়।
চলিলেন ভরত শ্রীরামের আজ্ঞায়।।



প্রাতঃকালে নৌকা গুহক করিল সাজন।
পার হইয়া কূলেতে উঠেন তিনজন।।



রাবণ বলিল, ভিক্ষা আন
নতুবা উত্তর দেও, যাই নি


দশদিক আলো করি সেই বাণ ছুটে।
বজ্রাঘাত সম সে বালির বুকে ফুটে।।


সীতার লাগিয়া রাম, আমার মরণ।
সীতাকে লইয়া গেল লংকার রাবণ।।



ইন্দ্রজিতে দেখিয়া হনুর কোপ বাড়ে ।
একলাফে পড়ে গিয়া যজ্ঞকুণ্ড পারে ।।


মহাভয়ংকরা মূর্তি সম্মখে প্রচন্ডা।
বামহস্তে খর্পর, দক্ষিণ হস্তে খান্ডা।।



আভরণ আনেন সুগ্রীব সেই স্থলে।
দেখিয়া রামের শোবা সাগর উথলে।।



না-জানি ভকতি-স্তুতি, শুন রঘুবর
শ্রীচরণে স্থান-দান দাও গদাধর ।।



বড় বড় বীর যায় ভঙ্গ দিয়া রণে।
কুম্ভকর্ণে দেখি কেহ স্থির নহে মনে ॥



শুনিয়া সে কথা দোঁহে করে কানাকানি ।
কেমনে বলিব নাম, বাপে নাহি চিনি ।।


নাহি চাহিলেন সীতা উভঁয় ছাবালে ।
শ্রীরামেরে নিরখিয়া প্রবেশে পাতালে ॥

# উপক্রমণিকা

## কবি কৃত্তিবাস

মা নিষাদ

কোন্ সেই স্মরণাতীত কালে সনাতন ভারতভূমির অন্তরে ধ্বনিত হয়েছিল এক অপূর্ব কাব্য ছন্দ।

আদি কবি বাল্মীকি কণ্ঠ নিসৃত এই ছন্দধ্বনি সার্থক রূপ পেলো রামায়ণ রচনায়।

রামায়ণ—সত্যনিষ্ঠা, ত্যাগ ও ভ্রাতৃপ্রেমের এক মহৎ সৃষ্টি। যা যুগযুগ ধরে ভারতবর্ষের প্রতিটি ধূলি-কণায় ছড়িয়ে আছে আপন মহিমায়।

গ্রামের শান্ত পরিবেশে সন্ধ্যা বেলায় প্রদীপের আলোতে বসে, ধর্মনিষ্ঠা ও ভক্তি সহকারে পাঠ করা হয় রামায়ণ কাহিনী।

মূল রামায়ণ সংস্কৃত ভাষায়। মূল সংস্কৃত থেকে ভারতের বিভিন্ন ভাষায় রামায়ণ কাহিনীর হয়েছে অনুবাদ। রামায়ণ কাহিনীর অনুবাদকদের মধ্যে যাঁর নাম সর্বাগ্রে উচ্চারিত হয় তিনি হলেন—কবি কৃত্তিবাস।

কে এই কৃত্তিবাস? রাণাঘাটের কাছে ফুলিয়া গ্রামে এক ব্রাহ্মণ পরিবারে মাঘ মাসের শ্রীপঞ্চমীতে কৃত্তিবাসের জন্ম হয়। যদিও তাঁর জন্ম দিন নিয়ে নানা মতভেদ আছে কিন্তু তিনি যে বাঙালী ছিলেন সে বিষয়ে কারো কোন সন্দেহ নেই।

বাল্যকাল হতেই কৃত্তিবাসের বিদ্যার প্রতি অনুরাগ ছিল গভীর। পরবর্তীকালে তিনি সর্ব্ব বিদ্যায় পারদর্শিতা লাভ করে গৌড়েশ্বর দনুজমর্দ্দন দেবের রাজসভায় রাজকবি হিসাবে সম্মানীয় স্বীকৃতিলাভ করেন এবং রাজা দনুজমর্দ্দনের অনুরোধে মূল সংস্কৃত থেকে বাংলায় রামায়ণ কাহিনী অনুবাদ করেন। আনুমানিক পঞ্চদশ শতাব্দীতে কবি কৃত্তিবাস বাঙালীকে ও বাংলা সাহিত্যের ভান্ডারে এই অপূর্ব রত্ন উপহার দেন। প্রকৃতপক্ষে তাঁহার রচিত রামায়ণ বাঙালীর নিকট আজও চিরনতুন এবং পরমশ্রদ্ধা ও ভক্তির সংগে গ্রহণীয় হয়ে থাকে।

তিনি কি স্বভাবকবি ছিলেন? তাঁর রচনার সৌন্দর্য্যের মধ্যে যে অপূর্বভাবের প্রকাশ রামায়ণের ছন্দে ছন্দে তা আস্বাদিত হয়। তাতে এই বিশ্বাস মনে জেগে ওঠে যে, তিনি একাধারে কবি ও পরমসাধক এবং ভক্ত॥

পান্ডিত্যে ও কবিত্বে তিনি যেমন ছিলেন শক্তিশালী, তেমনি অন্যদিকে ঈশ্বরের প্রতি ভক্তি, প্রেম ও বিশ্বাস ছিল তাঁর গভীর। তাই তাঁর রচিত রামায়ণের একটি পঙক্তিতে আমরা দেখতে পাই।

রাম নাম লইতে ভাই না করিও হেলা।
ভবসিন্ধু তরিবারে রাম নাম ভেলা॥

সময়ের স্রোতে কত যুগ গেছে চলে। আজো কত ব্যথাতুর হৃদয় কৃত্তিবাস রচিত রামায়ণ শ্রবণ করে দুঃখ কষ্টের মধ্যে পায় সান্ত্বনা—হয়ত কোন হৃদয়ে ভগবদ্ প্রেমের পবিত্র দীপশিখাটি জ্বলে ওঠে রামায়ণের পুণ্যগাথা আস্বাদনে—তা কে বলতে পারে?

বাঙ্গালীর ঘরে যত দিন শ্রীরাম নাম উচ্চারিত হবে, ততদিন সাধককবি, ভক্তকবি কৃত্তিবাসের নাম থাকবে স্মরণীয়।

বিনীত—

শ্রীবীরেন্দ্রকৃষ্ণ ভদ্র

# বাল্মীকি ও রামায়ণী কথা

## রামায়ণী কথার স্বাতন্ত্র্য

যে কোন দেশের মহাকাব্য সেই দেশের জন-জীবনের এত গভীর শিকড় চালিয়ে নিজেকে সজীব করে তোলে যে, সেই দেশের সামগ্রিক ভাবমণ্ডলে মহাকাব্যটির চিরস্থায়ী প্রভাব থেকে যায়। রামায়ণের সঙ্গে ভারতবর্ষের এমনই অন্তর্গূঢ় সম্পর্ক বর্তমান। গত তিন হাজার বছর ধরে ভারতীয় মনোজগত এই ভাবরসে পুষ্ট ও পরিণত হয়েছে। প্রদেশে প্রদেশে, যুগে যুগে বাইরে অজস্র পরিবর্তন ঘটেছে, কিন্তু রামায়ণী কথার প্রতি উন্মুখতা থেকেছে সুচিরস্থায়ী। মহাভারতের বিশাল কর্মকাণ্ড, কুরুক্ষেত্রে ধর্মক্ষেত্রে ন্যায়-অন্যায় দ্বন্দ্ব, মধ্যমণি শ্রীকৃষ্ণের মহাদর্শ এমন কি পরিশেষে জীবন ও জগত সম্পর্কে বৈরগ্য-স্পর্শী দর্শন —ভারতের বৃহত্তর জীবনকে নিয়ন্ত্রণ করেছে, কিন্তু ব্যক্তির সঙ্গে ব্যক্তির, পরিবারের একের সঙ্গে অন্যের সম্পর্কের আদর্শকে নিয়ন্ত্রণ করেছে রামায়ণ। মহাভারত প্রভাব ফেলেছে গোষ্ঠী-জনমণ্ডলী, দেশ ও রাজনৈতিক ভাব ও ভাবনায়—কিন্তু ব্যক্তির মনোকন্দরে প্রবেশ করে তার পারিবারিক সম্বন্ধের মণিমঞ্জুষা সৃষ্টি করেছে রামায়ণ। এখানেই রামায়ণের প্রভাবের স্বাতন্ত্র্য ও জনপ্রিয়তার মূল কথা।

## বাল্মীকি রামায়ণের পরিচয়

বাল্মীকিকেই আদি কবি এবং রামায়ণকেই ভারতের আদিকাব্য বলা হয়। এর আগে যে সব বেদ পুরাণ রচিত হয়েছে তাকে বলা হয় অপৌরুষেয়। মহাভারতকে এর পূর্বকালে রচিত বলে ধরলেও তাকে ব্যক্তির রচনা মনে করা হয় না। তা 'ব্যাস' অর্থাৎ সমষ্টির রচিত—লেখক গণেশ। অর্থাৎ সর্বত্রই একটি 'গণ'-সম্পর্কের ইঙ্গিত রয়ে যাচ্ছে। এদিক থেকে আলংকারিক কাব্য রচনায় ব্যক্তিগত চেষ্টা প্রথম বাল্মীকির মধ্যেই দেখা যায়। সম্ভবতঃ এজন্যই সুপ্রাচীন কাল থেকে বাল্মীকিকে আদি কবির সম্মান দেওয়া হয়।

যীশু খৃষ্টের জন্মেরও প্রায় এক হাজার বছর আগে বাল্মীকি রামায়ণ রচনা করেছিলেন বলে পণ্ডিতেরা অনুমান করেন। রামায়ণ সপ্তকাণ্ড। এদের নামগুলি হল যথাক্রমে বাল, অযোধ্যা, অরণ্য, কিষ্কিন্ধ্যা, সুন্দর, লংকা ও উত্তর। এর শ্লোকসংখ্যা প্রায় ২৪,০০০। ছন্দের নাম অনুষ্টুপ।

পাণ্ডিতদের মতে এই সপ্তকাণ্ডের মধ্যে প্রথম ও শেষ কাণ্ডটি বাল্মীকির রচনা নয়। কারণ হিসাবে তাঁরা বলেন যে, অযোধ্যা থেকে লংকাকাণ্ড পর্যন্ত কাহিনী যেমন সংযত ও গ্রানিট গাঁথুনিতে রচিত, অন্য অংশ তা নয়। যিনি এমন সংহত কাহিনী বয়ন করতে পারেন তিনি কখনও অত শিথিল তথ্যস্তূপ একত্রিত করতে পারেন না। এই দুই কাণ্ডে বাল্মীকির নিজের কাহিনীও কম নয়। এ সব কথা বাল্মীকি নিজে রচনা করবেন বলে মনে হয় না। উপরন্তু এই পাঁচ কাণ্ডে রামকে বিষ্ণুর অবতার বা পূর্ণব্রহ্মরূপে বর্ণনার চেষ্টা করা হয়নি, এজন্যও মাঝের পাঁচের সঙ্গে প্রান্তিক দুই কাণ্ডের পার্থক্য সুস্পষ্ট। অর্থাৎ পরবর্তীকালে গুণবান্, বীর্যবান্, ধার্মিক, কৃতজ্ঞ, সত্যবাদী, দৃঢ়ব্রত ও সচ্চরিত্র নরকুলচন্দ্র রামচন্দ্র যখন জনমণ্ডলে বিষ্ণু-অবতার বলে প্রতিষ্ঠিত হলেন, তখন এই অংশ সংযুক্ত হয়েছিল।

জেকোবি ইত্যাদি পণ্ডিতেরা মনে করেন, বাল্মীকি রামায়ণ নামে পরিচিত গ্রন্থের এক-চতুর্থাংশের বেশি বাল্মীকির রচনা নয়। অবশিষ্ট সবটুকুই সূত, ভাট, মগধ নামক গায়ক সম্প্রদায় শ্রোতা-মনোরঞ্জনের জন্য আবশ্যকমত সংযুক্ত করেছিল।

## রামায়ণ কাহিনীর প্রচার ও প্রসার

আদি বাল্মীকি রামায়ণের রূপটি নির্দ্ধারণ করা ও খুব সহজ নয়। বাল্মীকি রামায়ণের ( সংস্কৃত ভাষায় ) যত পুঁথি ভারতবর্ষে পাওয়া গেছে তাদের মধ্যে মূল কাঠামোর মিল থাকলেও পার্থক্যও কম নয়। প্রত্যেক অঞ্চলের পণ্ডিতেরাই নিজ অঞ্চলের পুঁথিকেই খাঁটি বলে দাবী করছেন। এতে প্রাদেশিকতা যত বেশি—ঐতিহাসিকতা ততই ক্ষীণ। যাই হোক, এত আঞ্চলিক প্রভাব রামায়ণ প্রচারের ব্যাপকতারই পরিচায়ক।

বাল্মীকি আদি কবি হলেও সংস্কৃতে তিনিই রামায়ণের একমাত্র কবি নন। 'অদ্ভুত রামায়ণে' রামচন্দ্রের বিচিত্র কাহিনী বর্ণিত হয়েছে। 'যোগবাশিষ্ট রামায়ণ' ও 'অধ্যাত্ম রামায়ণে' রামকথার আধ্যাত্মিক ব্যাখ্যা করা হয়েছে।

রামকাহিনী নিয়ে সংস্কৃতে নানা পুরাণ কাব্য ও নাটক রচিত হয়েছে। এর মধ্যে পদ্মপুরাণের পাতালখণ্ড ( ৩৭ শ--৭১ তম অধ্যায় ), অগ্নিপুরাণ ( ৫ম—১১ শ অধ্যায় ), শ্রীমদ্ভাগবত ৯ম স্কন্ধ ( ১০ম—১১ শ অধ্যায় ), মৎস্য পুরাণ ( ১২শ অধ্যায় ), কূর্মপুরাণ ( ২১ শ অধ্যায় ), বায়ুপুরাণ ( ৮৮তম অধ্যায় ), দেবী ভাগবত ( ৩। ২৮—৩০ অধ্যায় ) বৃহদ্ধর্মপুরাণ, পূর্বখণ্ড ( ১৮ শ—৩০শ অধ্যায় ), কল্কিপুরাণ ( ৩। ৩-৪ অধ্যায় ) এবং জৈমিনিভারত ( ২৫ শ —৩৬শ অধ্যায় )-এর কথা উল্লেখযোগ্য। সংস্কৃতে কালিদাসের 'রঘুবংশমে' রঘুবংশের ইতিকথা বর্ণনা করা হয়েছে। ভর্তৃহরির 'ভাট্টিকাব্যম্, ভবভূতির 'উত্তররামচরিত' 'মহাবীর চরিত' 'মহানাটক', মুরারির 'অনর্ঘরাঘব' ইত্যাদি বিখ্যাত নাটক ও কাব্যগুলি রামকাহিনী অবলম্বনেই রচিত। বাঙলাদেশে সংস্কৃতে রামকথা প্রথম লেখেন অভিনন্দ ( সম্ভবতঃ নবম শতক )। সন্ধ্যাকর নন্দীর 'রামচরিত' একাদশ দ্বাদশ শতক ) অদ্ভুত দ্ব্যর্থব্যঞ্জক ভাষায় রচিত।

শুধু সংস্কৃতে নয়, প্রাচীন-ভারতীয় আর্যভাষাগুলি এবং আধুনিক ভারতীয় আর্যভাষাগুলির মধ্যবর্তী স্তরের ভাষাতেও রামকাহিনী লেখা হয়েছে। পালি এবং বিভিন্ন প্রাকৃতে নানাভাবে রামায়ণী কথা পাওয়া যায়। জৈনেরা রাম-কথা শুনতে ভালবাসতেন। তাঁরা নিজেদের জন্য সংস্কৃত ও প্রাকৃতে রামায়ণ রচনা করেছিলেন। পালি জাতকগ্রন্থে 'দশরথ-জাতক'-এ রাম কথায় সীতাহরণের কথা নেই। সীতা রামের ভগ্নী, পরে বিবাহিতা স্ত্রী।

এরপর আধুনিক ভারতীয় ভাষাগুলি অর্থাৎ প্রাদেশিক ভাষাগুলিতে রচিত রামায়ণগুলির কথা বলা যায়। প্রত্যেক প্রদেশিক ভাষাতেই একাধিক রামায়ণ রচিত হয়েছে। এর ভেতর তামিলে কম্বন্-রামায়ণ, কানাড়ীতে পম্পা-রামায়ণ কয়েক শতাব্দী ধরে দাক্ষিণাত্যে জনপ্রিয় হয়ে আছে। উত্তর ও পূর্ব ভারতে আধিপত্য বিস্তার করে আছে তুলসীদাসের 'রামচরিত মানস' এবং 'কৃত্তিবাসী রামায়ণ'। 'বিশ্বকোষ' প্রদত্ত হিসাব অনুযায়ী মারাঠীতে আটখানি, হিন্দীতে এগারখানি, ওড়িয়াতে ছয়খানি, তেলেগুতে পাঁচখানি, তামিলে বারখানি, এবং বাঙলায় পাঁচিশখানি রামায়ণ রচিত হয়েছে।

## ভারতবর্ষের বাইরে রামায়ণ

ভারতীয় সভ্যতার সঙ্গে রামায়ণের রয়েছে নাড়ীর যোগ। তাই ভারতীয়েরা যেখানেই গেছে, সেখানেই গেছে রামকথা। গত দু হাজার বছর ধরে এশিয়ার বিশাল ভূখণ্ডে রামকথা প্রচারিত থেকেছে। হিন্দু-বৌদ্ধ যুগে বৃহত্তর ভারতে অর্থাৎ ভারত-সংশ্লিষ্ট পূর্বাঞ্চলে এবং ভারতমহাসাগরীয় দ্বীপপুঞ্জে ভারতীয়েরা কখনও বিজয়ীর বেশে, কখনও ব্যবসায়ীরূপে, কখনও বা শুধুই সাংস্কৃতিক প্রতিভূ হিসাবে গিয়েছে বারংবার। তাই ঐ সব অঞ্চলে রামকথা শুধু জনপ্রিয় নয়—জনজীবনেও তার প্রভাব প্রবল। এ সব অঞ্চলে সর্বত্র যে হিন্দু-ব্রাহ্মণ্য সংস্কৃতি প্রাধান্য পেয়েছে বলে রামায়ণের এত প্রভাব, এমন নয়। বালি-দ্বীপ এবং শ্রীলংকা ছাড়া আর কোথাও ব্রাহ্মণ্যবাদী হিন্দু-ধর্ম আজ আর বর্ত্তমান নেই—ব্রহ্মে, শ্যামে, কম্বোজে ( কম্বোডিয়া ), চম্পায় ( কোচিন-চীন ) এখন প্রধান ধর্ম বৌদ্ধ, মালয়ের মত কয়েকটি দ্বীপ গ্রহণ করেছে মুসলমান ধর্ম—কিন্তু জনমানসে যেমন রামকথা শোনার আগ্রহ, জনজীবনেও তেমন

রামায়ণের প্রভাব। নৃত্যে-গীতে ও শিল্পে রামকাহিনীর নানাপ্রকাশ দেখা যায়। যবদ্বীপে রামায়ণ তাদের ভাষার অন্যতম শ্রেষ্ঠ গ্রন্থ।

চীনদেশে বৌদ্ধধর্মের সঙ্গেই রামকথা প্রচারিত হয়। খ্রীষ্টীয় পঞ্চম শতকের শেষ দিকে। প্রথম দিকে দশরথ জাতকের অনুরূপ কাহিনীই সে দেশে অনুবাদ করা হয়েছিল। এর প্রায় দুশ বছর পরে মধ্য-এশিয়া সোগ্‌দিয়ানা বা চুলিকদেশের এক ভিক্ষু বাল্মীকি রামায়ণের অনুরূপ কাহিনীও অনুবাদ করেন। চীনা অনুবাদের বৈশিষ্ট্য ছিল এই যে ও'রা নামগুলিও নিজেদের ভাষায় অনুবাদ করেছিলেন। তাই দশরথ চীনা রামায়ণে 'শ্যাং-শী' বা 'শ্যাং-জ্যো'।

ভারতীয় যে কোন ব্যক্তি নিচের সংবাদগুলিতে গর্ববোধ করবেন। চম্পাদেশে রাজা প্রকাশধর্ম (৬৫৩—৬৭৯ খ্রীষ্টাব্দ) মহর্ষি বাল্মীকির এক মূর্ত্তি তৈরি করেন পূজার জন্য। ব্যাংককের জাতীয় সংগ্রহশালার দরজায় ব্রোঞ্জ নির্মিত মানবাকার ধনুর্বান হস্তে রামচন্দ্রের মূর্ত্তি স্থাপিত আছে। শ্যামদেশে ১৩৫০ খ্রীষ্টাব্দে এক নতুন রাজবংশ স্থাপিত হয়, তাঁর রাজধানীর নাম রাখা হয় অযোধ্যা - আয়ুথিয়ে। ১৭৭২ খ্রীষ্টাব্দে যে রাজবংশ প্রতিষ্ঠিত হয় তাদের প্রত্যেক রাজার নামের প্রথম অংশ 'রাম'। এদের প্রথম রাম, দ্বিতীয় রাম ইত্যাদি বলে গণনা করা হয়। এদেশে এখনও এই 'রামরাজ্য' চলছে। শ্যামদেশের শ্রেষ্ঠ সাংস্কৃতিক ঐতিহ্য হচ্ছে ছায়ানাট্য এবং তার জনপ্রিয়তম বিষয় হল রামকিয়েন্ বা 'রামকীর্ত্তি'।

ভারতের উত্তর পশ্চিমদিকেও রামকথার বিস্তার দেখা যায়। মধ্য-এশিয়ার খোতান, চীনাতুর্কিস্তান, তোখারিস্তান বা উত্তর সিন্-কিয়াং অঞ্চলেও রামায়ণ কাহিনীর প্রচার ছিল। সপ্তদশ শতাব্দী এবং তার পরবর্ত্তীকালে ইউরোপেও রামায়ণের একাধিক ভাষান্তর হয়েছে। জার্মানীতে সংস্কৃত চর্চ্চার একটা বড় অংশই রামায়ণচর্চা। সব মিলিয়ে রামায়ণকথা নানা জাতির চিত্তকে পরিতৃপ্ত করেছে: ধর্ম-চিন্তার বাইরেও রামায়ণ কথায় যে সাহিত্যরস বর্ত্তমান—তাই রামায়ণকে বিশ্বমানবের অক্ষয় রস-ভান্ডারে ঠাঁই দিয়েছে।

## ভারতে রামভক্তিবাদ

রামকথা যত প্রাচীনই হোক, রামভক্তিবাদ কিন্তু তত প্রাচীন নয়। আমরা আগেই বলেছি রামায়ণের আদিকান্ড এবং উত্তরকান্ডে রামচন্দ্রকে বিষ্ণুঅবতার বলে প্রমাণ করবার চেষ্টা হয়েছে এবং এজন্যই একে পরবর্ত্তী কালের সংযোজনা বলে গ্রহণ করা হয়। কিন্তু শুধু ঐ দুই কান্ডেই নয়, রামায়ণের পরবর্ত্তীকালে রচিত বিষ্ণুপুরাণ ও বায়ুপুরাণেও রামচন্দ্রকে বিষ্ণু অবতার বলা হয়েছে। কালিদাস তাঁর রঘুবংশমের দশম সর্গে রামচন্দ্রকে বিষ্ণুর অবতার বলে গ্রহণ করেছেন। কিন্তু তখনও রামভক্তিবাদ গড়ে ওঠেনি। তবে দ্বাদশ ও ত্রয়োদশ শতাব্দী সম্পর্কে এমন কিছু সংবাদ পাওয়া যাচ্ছে, যার থেকে অনুমান করা যায় যে, দ্বাদশ শতাব্দীতেই রামভক্তসম্প্রদায় ও নানাস্থানে রামমন্দির গড়ে উঠেছিল। প্রত্যক্ষভাবে রামভক্তিবাদ প্রচারের এবং রামভক্তসম্প্রদায় গঠনের কৃতিত্ব রামানন্দকেও দিতে হবে। তিনি রাঘবানন্দের কাছে রামভক্তিবাদের দীক্ষা গ্রহণ করেছিলেন এবং 'রামায়েৎ' সম্প্রদায় গড়ে তুলেছিলেন। রামভক্তিবাদের আনুকূল্যেই অদ্ভুত রামায়ণ, যোগবাশিষ্ঠ রামায়ণ এবং অধ্যাত্ম রামায়ণ রচিত হয়েছিল। এ তিন গ্রন্থেই পরবর্ত্তীকালের ভক্তিবাদ প্রচারিত হয়েছে।

অদ্ভুত রামায়ণে সাংখ্যযোগ, ভক্তিবাদ ও শাক্ততন্ত্রের মিশ্রণে এক বিচিত্র রসায়ন তৈরি করা হয়েছে। অধ্যাত্ম-রামায়ণে রামচন্দ্র পূর্ণ ব্রহ্ম। এর উত্তরকান্ডের পঞ্চম সর্গে 'রামগীতা' নামে পরিচিত। যোগবাশিষ্ঠ রামায়ণকে মূল রামায়ণের পরবর্ত্তীখন্ড রূপে গ্রহণ করা যেতে পারে। বৈরাগ্যবশে রামচন্দ্র উদাসীন হলে কুলগুরু বশিষ্ঠ তাঁকে উপদেশ-ছলে ষড়দর্শনের নানা তত্ত্ব ব্যাখ্যা করেছেন। এইসব ভক্তিতত্ত্বেরই অনুক্রমে কৃত্তিবাসের রামাশ্রিত ভক্তিবাদ এবং তুলসীদাসী দ্বৈতবাদী ভক্তিবাদ প্রচারিত হয়েছিল। কিন্তু কৃত্তিবাসের পরবর্ত্তীকালে, গৌড়ীয় বৈষ্ণব

সমাজের প্রবল প্রভাবে বাঙলাদেশে রামভক্ত সম্প্রদায় গড়ে উঠতে পারেনি—কিন্তু সমগ্র উত্তর ভারতে তুলসীদাসী ভক্তিবাদের একচ্ছত্র আধিপত্য।

## রামকাহিনী কি ঐতিহাসিক ?

রবীন্দ্রনাথ তাঁর 'প্রাচীন সাহিত্য' গ্রন্থের 'রামায়ণ' প্রবন্ধে বলেছেন, 'রামায়ণ-মহভারত ভারতবর্ষের চিরকালের ইতিহাস।' কবির এই কথাতেই বোঝা যায় যে তিনি একে শুধু 'ইতিহাস' বলতে পারেননি। শুধু 'ইতিহাস' আর 'চিরকালের ইতিহাসে' ফারাক অনেক। 'ইতিহাস' বিশেষ যুগের সুনির্দিষ্ট কালের বাস্তবিক ঘটনার নথি আর চিরকালের ইতিহাস হচ্ছে বহু যুগ ও কালের বাস্তবিক ঘটনার অন্তর্নিহিত শক্তি ও প্রেরণার সারাৎসার।

লক্ষ্য করবার কথা এই যে, এই বক্তব্যে কবি রামায়ণ ও মহাভারতকে এক নিঃশ্বাসে উচ্চারণ করেছেন। অথচ কোন দিক থেকেই রামায়ণ ও মহাভারত সমরীতির কাব্য নয়। যে বিশালতা ও ব্যাপ্তি মহাভারতের কাহিনীতে, তা রামায়ণে নেই আবার মহাভারত রামায়ণের মত সুসংহতবস্তুও নয়। এসব কথা ছেড়ে দিয়েও বলা যায়, মহাভারতের সমগ্র কাহিনী ইতিহাসসম্মত না হলেও শান্তনু, ধৃতরাষ্ট্র অর্জুন, কৃষ্ণ, পরীক্ষিত ইত্যাদি চরিত্র যে ঐতিহাসিক সে বিষয়ে সন্দেহ নেই। ভারতের তৎকালীন সমাজচিত্র, ভৌগোলিক বিবরণাদি মহাভারতে যথাযথভাবেই সংকলন করা হয়েছে। :উপদেশাদির ভিতর দিয়ে ধরে রাখা হয়েছে, সেকালের চিন্তা-ভাবনার রূপরেখা। এইদিক থেকে মহাভারতের ঐতিহাসিকতা উপেক্ষণীয় নয়।

কিন্তু রাম-কাহিনী ?: পণ্ডিতেরা বলেন, এ কাহিনী প্রত্যক্ষতঃ কবিসৃষ্ট। এর কোন বাস্তুবানুকারী ভিত্তি নেই।: বিদেহরাজ জনক হয়ত ঐতিহাসিক মানুষ কিন্তু সীতা এবং সীতা-সংক্রান্ত কাহিনী অনৈতিহাসিক। রামাদিরও কোন বাস্তব অস্তিত্বের প্রমাণ নেই।

## রামায়ণের রূপকত্ব

অনেকেই রামকথার রূপকত্বে বিশ্বাসী। রবীন্দ্রনাথ বহুস্থানে এই রূপকত্বের ব্যাখ্যা করেছেন। রামায়ণ কাব্যের কেন্দ্রবিন্দু সীতা। সীতা শব্দটির অর্থ হলরেখা। হলরেখা থেকে সীতার উৎপত্তি কথাটির মধ্যে কৃষি-সভ্যতার ইঙ্গিত রয়েছে। সীতার সংগে যাঁর বিবাহ হল তিনি দূর্বাদলশ্যাম। সে তো কৃষিজাত শস্যশ্যামল রম্যতার প্রতীক। রাম পাষাণী অহল্যাকে উদ্ধার করলেন, এর দ্বারাও চাষের অযোগ্য জমিকে চাষযোগ্য করে তোলার ইঙ্গিত রয়েছে।

আর এক রাম হচ্ছেন পরশুরাম। তিনি কুঠার দ্বারা মাতৃহত্যা করেছেন। তাঁর মাতৃত্ব দেওয়া যেতে পারে মরু অঞ্চল বা অরণ্য অঞ্চলকে। তিনি মরুর উষরতা দূর করে বা অরণ্যের বৃক্ষাদি ছেদন করে তাকে কৃষিভূমিতে পরিণত করেছিলেন—একেই মাতৃহত্যা বলে রূপকারোপ করা হয়েছে।

লক্ষ্মণ, রাম ও সীতার সহচর। লক্ষ্মণ অর্থ কল্যাণময় সম্পদ। চাষেই তো সমৃদ্ধি। কি সুন্দর পরিকল্পনা! তাই সীতার এক দিকে রাম অর্থাৎ শ্যামল সজীবতা অন্য দিকে লক্ষ্মণ অর্থাৎ কল্যাণকারী সম্পদ।

বিপরীত দিকে রাবণ হচ্ছে রবকারয়িতা, যে অপরকে আর্তনাদ করতে বাধ্য করে। রাবণ কথার এ অর্থ স্বয়ং বাল্মীকিই আরোপ করেছেন।

যস্মাল্লোকত্রয়ং চৈতদ্ রাবিতং ভয়মাগতম্।<br>
তস্মাৎ ত্বং রাবণো নাম নাম্না রাজন্ ভবিষ্যসি॥<br>
দেবতা মানুষা যক্ষা যে চান্যে জগতীতলে।<br>
এবং ত্বামভিধাস্যন্তি রাবণং লোকরাবণম্॥

উত্তরকাণ্ড, ১৬/৩৭ ৩৮

এর অর্থ হ'ল, যেহেতু এই ত্রিলোক ভীত ও আর্ত্তনাদকারী হয়েছে, অতএব তুমি রাবণ নাম খ্যাত হবে। দেবতা মানব যক্ষ এবং জগতের অন্য সকলেই তোমাকে লোকরাবণ রাবণ নামে ডাকবে।

লক্ষ্য করবার কথা এই সংজ্ঞায় রাবণকে প্রবল শক্তির প্রতীক ও অত্যাচারী ভাবা হয়েছে। এই রাবণের পুত্র হচ্ছে মেঘনাদ—সেও নাদ-সৃষ্টিকারী। ভাই বিভীষণ—অর্থাৎ বিভীষিকাময়তা। এদের সমস্ত প্রতাপের উৎস স্বর্ণ বা ধন। এই স্বর্ণলোভ সীতাকেও চঞ্চল করেছিল। লোভের ইশারা তুলেছিল মারীচ অর্থাৎ মরীচিকা। এ মরীচিকার প্রলোভনইতো রামায়ণের সবচেয়ে বড় আর্ত্তি—এমন কি কৈকেয়ীর বর প্রার্থনাও কি সেই স্বর্ণলোভের পরিণতি নয়!

বাল্মীকি সচেতন ভাবেই এ রূপক আরোপ করেছিলেন বলে অনেকে বিশ্বাস করেন। আদি কবি তাই কি হেমন্তকালেই সীতাহরণ ঘটালেন? যখন কৃষিজাত সভ্যতা ঘরে ফসল তোলে, সেই তো হেমন্তকাল। মরাইতে সম্পদ তোলার পরিবর্ত্তে সীতাই হরণ হলো। স্বর্ণলংকা জয় করেই হ'ল সীতা-উদ্ধার।

## রামকথার তাৎপর্য

রামায়ণের এই রূপকত্ব তত্ত্ব থেকে অনেকেই এর মধ্যে আর্য সমাজের বিবর্তনের ইতিকথা খুঁজে পেয়ে থাকেন। আর্যরা প্রথমে ছিলেন গোপালক এবং মৃগয়াজীবী। কিন্তু ভারতে যতই তাঁরা রাজ্য বিস্তার করতে থাকলেন, ততই তাঁরা ক্রমে ক্রমে কৃষি-নির্ভর হতে থাকলেন। অরণ্য চাষের জমির প্রতিকূল। আর রাক্ষসজন অরণ্যভূমির পোষক। ফলে রাক্ষসজনের সংগে শুরু হ'ল কৃষিজনের বিরোধ—রামায়ণের মূল কথাই এই দ্বন্দ্ব।

এই কৃষি-সভ্যতার একজন প্রবর্ত্তক ও ধুরন্ধর রাজা জনক। তাঁর জীবনের ব্রত ছিল কৃষি সভ্যতার বিস্তার এবং রাক্ষস-শক্তির বিলোপসাধন। বিশ্বামিত্র ছিলেন তাঁর সমর্থক। তাঁরই সাক্ষাৎ প্রভাবে রামচন্দ্র ধনু ভঙ্গ করে সীতা লাভ করলেন। একে মৃগয়াবৃত্তি ত্যাগ করে কৃষিবৃত্তি গ্রহণ অর্থে গ্রহণ করা হয়েছে, আর জনক সভায় যাওয়ার আগেই তাড়কা বধ করে রাম রাক্ষস-বিলোপের ব্রত গ্রহণ করেছিলেন। ফলতঃ তিনি জনক রাজারই ব্রতের উত্তরাধিকার গ্রহণ করলেন। রবীন্দ্রনাথের ভাষায়—

"বিশ্বামিত্র রামচন্দ্রকে অনার্য-পরাভবব্রতে দীক্ষিত করিয়া তাঁহাকে জনকের পরীক্ষার স্থলে উপস্থিত করিলেন। যেখানে রামচন্দ্র ধনুক ভাঙিয়া তাঁহার ব্রত গ্রহণের শ্রেষ্ঠ অধিকারী বলিয়া আপনার পরিচয় দিলেন।'

'সাহিত্যসৃষ্টি' সাহিত্য।

রামায়ণে শুধু এই আর্য-অনার্য (রাক্ষস) বিরোধের কথাই নেই, ধর্মবিরোধের কথাও আছে। রাক্ষসেরা সকলেই ছিলেন শিবোপাসক। রামচন্দ্রের হরধনুভংগ করা ঐ ধর্মের বিরুদ্ধে জোহাদ ঘোষণাই নামান্তর। রাক্ষসেরাও যজ্ঞ পণ্ড করতেন। রাক্ষসেরাই যে যজ্ঞ পণ্ড করতেন এমন নয়, তাদের দেবতা শিবও স্বয়ং যজ্ঞ-নাশক ছিলেন। বলা যায় এই ধর্মবিরোধে শিবোপাসকদের পরাজিত করে আর্য সভ্যতা ও ধর্মের বিজয় কথাই রামায়ণের অন্তর্নিহিত তাৎপর্য।

কিন্তু ভারতের ইতিহাসে একটা কাল এসেছে যখন যজ্ঞনাশক শিব হয়েছেন যজ্ঞেশ্বর। বিষ্ণুবিরোধী দেববিজয়ী রাবণের পূর্বজন্মও দেবসান্নিধ্য স্বীকৃত হয়েছে। কৃষি সভ্যতার অন্যতমা দেবী অন্নপূর্ণাকে বলা হয়েছে তাঁরই গৃহিণী এই হচ্ছে ভারতীয় সভ্যতার সমন্বয়ী-রীতি। আমরা ভারতীয় রামকথার বিবর্তনের ধারার আধুনিককালে এই সমন্বয়ী চিন্তার প্রতিফলন দেখেছি। কৃত্তিবাসী রামায়ণে এ সমন্বয়ী চিন্তার চূড়ান্ত।

## রামায়ণের মানবিকতা ও কাব্যরস

রামায়ণে আর্য-অনার্য সংঘাতের কথা থাকুক আর ধর্ম বিরোধের কথাই থাকুক, তার কালজয়ী এবং বিশ্বজয়ী স্বরূপ লুকিয়ে আছে তার মানবিকতায় এক কাব্যরসে। কোন ব্যক্তিই প্রথমে রামায়ণে রূপকত্ব বা আর্য-অনার্য সংঘাত

বা ধর্ম বিরোধের কথা সন্ধান করতে বসেন না প্রথমেই। প্রথমেই নানা চরিত্রের স্নেহ-প্রেম ভালবাসার আকর্ষণ, নানা স্বার্থের দ্বন্দ্বে ক্ষত-বিক্ষত, নানা ভাবাবেগের টানপোড়েনে আন্দোলিত মানবিক কাহিনীর প্রতিই আকৃষ্ট হন। বস্তুত পক্ষে এত বড় পারিবারিক জীবনাদর্শ ভারতীয় সাহিত্যে আর কোথাও নেই। মহাভারতের সার যদি গীতা — তবে তা বৃহত্তর জীবনে তথা পারিবারিক জীবনের বাইরের কর্মধারার নীতি-নির্ধারণ করেছে— আর রামায়ণ যুগে যুগে ভারতীয় পারিবারিক জীবনের আদর্শ ও নীতিকে নির্ধারিত করে দিয়েছে। রামায়ণ ব্যক্তি-সুখের শিক্ষা দেয় নি, যৌথ জীবনের সংহতির মহান মন্ত্র উচ্চারিত হয়েছে সমস্ত চরিত্রের মধ্যে।

তাই হরধনু ভঙ্গ করেও রাম একা বিবাহ করতে চান নি, চার ভাই একত্রে বিবাহ করেছেন। সিংহাসনে নিজে বসলেও চার ভাইকে সহচর হিসাবে রেখেছেন রামচন্দ্র। এই সম্প্রীতির মধ্যে ব্যক্তি-স্বার্থের কটু বিষ উপ্ত করেছেন কৈকেয়ী। রাম-ভরত-লক্ষ্মণ-শত্রুঘ্ন—সমবেতভাবে আত্মত্যাগের ভিতর দিয়ে সে বিষবৃক্ষ নির্মূল করেছেন। রামায়ণ এই ত্যাগের আদর্শ বিস্তার করে ভারতীয় গৃহকে শান্তির আশ্রয় করেছে। আজ আমরা ইউরোপীয় কৈকেয়ীর বিষে জর্জর। চলছে বনবাসের আর সীতাহরণের পালা। রামায়ণের আদর্শের পুনঃ প্রচার ভিন্ন এই বিষযন্ত্রণা থেকে মুক্তির পথ নেই।

## বাল্মীকি রামায়ণ ও বাঙালী

বাঙলাদেশে রাম-কাহিনীর চর্চা সুদীর্ঘ কালের। কিন্তু প্রাচীন কবিরা কখনও সরাসরি রামায়ণ অনুবাদে প্রবৃত্ত হন নি। তাঁরা রাম-কাহিনীর সূত্র গ্রহণ করে স্বাধীন গ্রন্থরচনায় প্রবৃত্ত হয়েছেন। এই স্বাধীন গ্রন্থগুলি সবই কাব্যে রচিত। এর মধ্যে শ্রেষ্ঠ রচনা কৃত্তিবাসের। আমাদের মূল গ্রন্থ সেই কৃত্তিবাসেরই কাব্যকৃতি।

বাল্মীকির মূল রামায়ণকে বাঙলা ভাষায় এবং গদ্যে অনুবাদ করেন রাজশেখর বসু ১৩৫৩ সালে। বাঙলীর দীর্ঘকালের এক চাহিদা পূরণ করেন। কিন্তু রাজশেখর বসু আধুনিক মানুষের কর্মব্যস্ততার দিকে তাকিয়ে বাল্মীকি রামায়ণের কাহিনী সূত্রেকেই সংক্ষেপে গ্রথিত করেছিলেন। বৃহৎ গ্রন্থপাঠে বিমুখ পাঠককে সংক্ষেপে মূলগ্রন্থের আস্বাদন দান করে রাজশেখর মহদোপকার করেছিলেন।

বাল্মীকি রামায়ণ পূর্ণাংগ গদ্য অনুবাদে ব্রতী হন হেমচন্দ্র বিদ্যারত্ন (১৮৩১ ?—১৯০৬)। তিনি ইতঃপূর্বে কালীপ্রসন্ন সিংহকে মহাভারত অনুবাদে সাহায্য করেছিলেন। কালীপ্রসন্নের অনুবাদের মহাযজ্ঞে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর থেকে শুরু করে কত পণ্ডিতই না হাত লাগিয়েছিলেন। এত বড় সম্মিলিত সাহিত্য-কর্ম বাঙলাদেশে আর হয় নি। হেমচন্দ্র সেই যজ্ঞের অন্যতম পুরোহিত হলেও রামায়ণ অনুবাদ করতে বসলেন একক ব্রতী হিসাবে। পনের বছরে শেষ করেন অনুবাদ। বাল্মীকি রামায়ণের তিনিই একমাত্র পূর্ণাংগ অনুবাদক।

ডঃ নীরদবরণ হাজরা, এম এ.; পি-এইচ, ডি.।

# সূচীপত্র

## আদিকাণ্ড





সূচী—২

## অযোধ্যাকাণ্ড



## অরণ্যকাণ্ড

# কিষ্কিন্ধ্যাকাণ্ড



# সুন্দরাকাণ্ড

## লঙ্কাকাণ্ড

# উত্তরকাণ্ড

| বিষয় | পৃষ্ঠা |
|---|---|


| বিষয় | পৃষ্ঠা |
|---|---|



# কৃত্তিবাসের আত্মকথা

পূর্ব্বেতে আছিল বেদানুজ মহারাজা।
তাঁর পাত্র ছিল নাম নরসিংহ ওঝা॥
বঙ্গদেশে প্রমাদ হৈল সকলে অস্থির।
বঙ্গদেশ ছাড়ি ওঝা আইল গঙ্গাতীর॥
সুখভোগ আশে ওঝা ফিরে গঙ্গাকূলে।
বসতি করিতে স্থান খুঁজি খুঁজি বুলে॥
গঙ্গাতীরে দাঁড়াইয়া চতুর্দ্দিকে চায়।
রাত্রিকাল হইল ওঝা শুইল তথায়॥
পোহাইতে আছে যবে দণ্ডেক রজনী।
আচম্বিতে শুনিলেন কুকুরের ধ্বনি॥
কুকুরের ধ্বনি শুনি চারিদিকে চায়।
হেনকালে দৈববাণী শুনিবারে পায়॥
মালীজাতি ছিল পূর্ব্বে মালঞ্চ এ থানা।
ফুলিয়া বলিয়া কৈল তাহার ঘোষণা॥
গ্রামরত্ন ফুলিয়া জগতে বাখানি।
দক্ষিণে পশ্চিমে বহে গঙ্গা-তরঙ্গিণী॥
ফুলিয়া চাপিয়া হৈল ওঝার বসতি।
ধন ধান্যে পুত্র পৌত্রে বাড়য়ে সন্ততি॥
গর্ব্বেশ্বর নামে পুত্র হৈল মহাশয়।
মুরারি গোবিন্দ সূর্য্য তাহার তনয়॥
জ্ঞানেতে কুলেতে ছিল মুরারি ভূষিত।
সাত পুত্র হৈল তার সংসারে বিদিত॥
জ্যেষ্ঠপুত্র হৈল তার নাম যে ভৈরব।
রাজার সভায় তার অধিক গৌরব॥
মহাপুরুষ মুরারি জগতে বাখানি।
ধর্ম্ম চর্চ্চা-রত সদা মহান্ত যে মানী॥
মদনসমান ওঝা সুন্দর মূরতি।
দ্বৈপায়ন ব্যাস সম শাস্ত্রে অধিপতি॥
সুশীল ভগবান্ তথায় বনমালী।
বিবাহ করিল ওঝা কুলেতে গাঙ্গুলী॥
দেশ যে সমস্ত ব্রাহ্মণের অধিকার।
বঙ্গভাগে ভুঞ্জে তিঁহ সুখের সংসার॥
কুলেশীলে ঠাকুরালে গোঁসাই-প্রসাদে।
মুরারি ওঝার পুত্র বাড়য়ে সম্পদে॥
পতিব্রতা মাতৃযশ জগতে বাখানি।
ছয় সহোদর হৈল এক যে ভগিনী॥
সংসারেতে হৃষ্টমতি সদা কৃত্তিবাস।
ভাই মৃত্যুঞ্জয় করে ষড় উপবাস॥
শান্তিমাধব সহোদর সর্ব্বলোকে ঘুষি।
আর ভাই শ্রীধর সে নিত্য উপবাসী॥
বলভদ্র চতুর্ভুজ নামেতে ভাস্কর।
আর এক ভগ্নী হৈল সতাই-উদর॥
মালিনী নামেতে মাতা, পিতা বনমালী।
ছয় ভাই জন্মিলাম অতি গুণশালী॥
আপনার জন্মকথা কহিব যে পাছে।
মুখটী বংশের কথা আরো কৈতে আছে॥
সূর্য্য-পণ্ডিতের পুত্র নাম বিভাকর।
সর্ব্বত্র জিনি পণ্ডিত বাপের সোসর॥
সূর্য্যপুত্র নিশাপতি বড় ঠাকুরাল।
সহস্র সংখ্যক লোক দ্বারেতে তাহার॥
রাজা গৌড়েশ্বর দিল তারে এক ঘোড়া।
পাত্রমিত্র সকলে দিলেন খাসা জোড়া॥
গোবিন্দ জয় আদিত্য ঠাকুর বসুন্ধর।
বিদ্যাপতি রুদ্র ওঝা তাহার কোঙর॥
ভৈরবসুত গজপতি বড় ঠাকুরাল।
বারাণসী অবধি কীর্ত্তি ঘোষয়ে যাঁর॥
মুখটী বংশের পদ্ম, শাস্ত্রে অবতার।
ব্রাহ্মণ সজ্জনে শিখে যাঁহার আচার॥
কুলেশীলে ঠাকুরালে ব্রহ্মচর্য্য গুণে।
মুখটী বংশের যশ জগতে বাখানে॥
আদিত্যবার শ্রীপঞ্চমী পূর্ণ মাঘমাস।
তথিমধ্যে জন্ম লইলাম কৃত্তিবাস॥
শুভক্ষণে গর্ভ হইতে পড়িনু ভূতলে।
ভাল বস্ত্র দিয়া পিতা মোরে নৈলা কোলে॥
দক্ষিণে যাইতে পিতামহের উল্লাস।
কৃত্তিবাস বলি নাম করিলা প্রকাশ॥
এগার পুরিয়া যবে বারতে প্রবেশ।
হেনকালে পড়িতে গেলাম উত্তর দেশ॥
বৃহস্পতিবারে ঊষা শেষে শুক্রবার।
পাঠের নিমিত্ত গেনু বড় গঙ্গা পার॥
তথায় করিলাম আমি বিদ্যার উদ্ধার।
যথা আমি যাই তথা বিদ্যার প্রচার॥





সরস্বতী অধিষ্ঠান কণ্ঠের উপরে।
নানা ছন্দে নানা ভাষা আপনিই স্ফুরে ॥
বিদ্যা সাঙ্গ করিতে প্রথমে হৈল মন।
গুরুকে দক্ষিণা দিয়া গৃহেতে গমন ॥
ব্যাস ও বশিষ্ঠ যেন বাল্মীকি চ্যবন।
হেন গুরু ঠাঞি মোর বিদ্যা সমাপন ॥
ব্রহ্মার সদৃশ গুরু বড় উঝাকার।
হেন গুরু ঠাঞি মোর বিদ্যার উদ্ধার ॥
মেলানি লইনু মঙ্গলবার দিবসে।
গুরু প্রশংসিলা মোরে অশেষ-বিশেষে ॥
রাজপণ্ডিত হৈব আমি মনে বড় আশ।
পঞ্চ শ্লোক ভেটিলাম গৌড়েশ্বর পাশ ॥
দ্বারী হস্তে শ্লোক দিয়া রাজাকে জানালাম।
রাজাজ্ঞা অপেক্ষা করি দ্বারে রহিলাম ॥
সপ্তঘটি বেলা যখন দেয়ালে পড়ে কাঠি।
শীঘ্র ধাই এল দ্বারী হাতে স্বর্ণ লাঠি ॥
কার নাম ফুলিয়ার মুখটী কৃত্তিবাস।
রাজার আদেশ হৈল করহ সম্ভাষ ॥
নয় দেউড়ী পার হৈয়া গেলাম দরবারে।
সিংহ সম দেখি রাজা সিংহাসনোপরে ॥
রাজার ডা'নে আছে পাত্র জগদানন্দ।
তার পাশে বসিয়াছে ব্রাহ্মণ সুনন্দ ॥
বামেতে কেদার খাঁ ডাহিনে নারায়ণ।
পাত্রমিত্র সহ রাজা পরিহাসে মন ॥
গন্ধর্ব্ব রায় বসে গন্ধর্ব্ব-অবতার।
রাজসভা-পূজিত সে গৌরব অপার ॥
তিন পাত্র দাঁড়াইয়া আছে রাজপাশে।
পাত্রমিত্র ল'য়ে রাজা আছে পরিহাসে ॥
ডাহিনে কেদার রায় বামেতে রমণী।
সুন্দর শ্রীবৎস আদি ধর্ম্মাধিকারিণী ॥
মুকুন্দ রাজার প্রধান পণ্ডিত সুন্দর।
জগদানন্দ রায় মহাপাত্রের কোঙর ॥
রাজার সে সভা যেন দেব-অবতার।
দেখিয়া আমার চিত্তে লাগে চমৎকার ॥
পাত্রেতে বেষ্টিত রাজা আছে বড় সুখে।
বহু লোক দাণ্ডাইয়া রাজার সম্মুখে ॥
চারিদিকে নৃত্যগীত সব লোক হাসে।
চতুর্দ্দিকে ছুটাছুটি নৃপের আবাসে ॥
আঙ্গিনায় পড়িয়াছে রাঙ্গা সে মাজুরি।
তার উপর পড়িয়াছে নেতের পাছুড়ি ॥
পাটের চাঁদোয়া শোভে মাথার উপর।
মাঘ মাসে খরা পোহায় রাজা গৌড়েশ্বর ॥
দাণ্ডাইনু গিয়া আমি রাজ-বিদ্যমানে।
নিকটে যাইতে রাজা দিল হাতসানে ॥
রাজার আদেশ পাত্র কৈল উচ্চৈঃস্বরে।
রাজার সম্মুখে'আমি গেলাম সত্বরে ॥
নৃপ ঠাঁই দাণ্ডাইনু হাত চারি দূরে।
সপ্ত শ্লোক পড়িলাম শুনে গৌড়েশ্বরে ॥
পঞ্চদেব অধিষ্ঠান আমার শরীরে।
বাণীর প্রসাদে শ্লোক মুখ হৈতে স্ফুরে ॥
নানা ছন্দে বহু শ্লোক বলিণু সভায়।
শ্লোক শুনি গৌড়েশ্বর মুখ পানে চায় ॥
নানামতে নানা শ্লোক পড়িনু রসাল।
খুসি হইয়া মহারাজ দিল পুষ্পমাল ॥
কেদার খাঁ শিরে দেয় চন্দনের ছড়া।
রাজা গৌড়েশ্বর দিল পাটের পাছড়া ॥
রাজা গৌড়েশ্বর বলে কিবা দিব দান।
পাত্রমিত্র বলে রাজা যা হয় বিধান ॥
পঞ্চ গৌড় চাপিয়া গৌড়েশ্বর রাজা।
গৌড়েশ্বরে পূজা কৈলে গুণের হয় পূজা ॥
পাত্রমিত্র সবে বলে শুন দ্বিজরাজে।
যাহা ইচ্ছা হয় তাহা চাহ মহারাজে ॥
কারো কিছু নাহি লই করি পরিহার।
যথা যাই তথায় গৌরব মাত্র সার ॥
যত যত মহা পণ্ডিত আছয়ে সংসারে।
আমার কবিতা কেহ নিন্দিতে না পারে ॥
সন্তুষ্ট হইয়া রাজা দিলেন প্রবোধ।
রামায়ণ রচিতে করিলা অনুরোধ ॥
প্রসাদ পাইয়া বাহির হইলাম সত্বরে।
কৌতুহলী লোক ধায় মোরে দেখিবারে ॥
চন্দনে ভূষিত আমি লোক আনন্দিত।
বলে সবে ধন্য ধন্য ফুলিয়া পণ্ডিত ॥
মুনি মধ্যে বাখানি বাল্মীকি মহামুনি।
পণ্ডিতের মধ্যে কৃত্তিবাস মহাগুণী ॥
পিতামাতা আশীর্ব্বাদে, গুরু-আজ্ঞা দান।
রাজাজ্ঞায় রচে গীত সপ্ত কাণ্ড গান ॥
সাত কাণ্ড কথা হয় দেবের সৃজিত।
লোক বুঝাবার তরে কৃত্তিবাস পণ্ডিত ॥
রঘুবংশ-কীর্ত্তি কেবা বর্ণিবারে পারে।
কৃত্তিবাস রচে গীত সরস্বতী-বরে ॥



# আদিকাণ্ড

একদিন বৈকুণ্ঠে কল্পতরুর নীচে এক বিচিত্র দৃশ্য দেখলেন নারদ। স্বয়ং নারায়ণ নিজেকে চারভাগে বিভক্ত করে রাম-লক্ষ্মণ-ভরত ও শত্রুঘ্ন রূপ গ্রহণ করেছেন। লক্ষ্মীদেবী হয়েছেন সীতা। সম্মুখে ধ্যানস্থ হনুমান। কেন এরূপ ? ব্রহ্মাকে সংগে নিয়ে নারদ এলেন কৈলাসে শিব-দুর্গার কাছে। শিব জানালেন পাপী দমন করতে ঐরূপে নারায়ণ জন্মগ্রহণ করবেন মর্ত্তে। আর ঐ লীলা-কথা লিখবেন চ্যবনমুণির পুত্র রত্নাকর।

ব্রহ্মা আর নারদ এলেন রত্নাকরের সন্ধানে। লোহার মুগুর হাতে রত্নাকর করে দস্যুবৃত্তি। ওদেরও হত্যা করতে গেলেন। কিন্তু হাত যে নড়ে না! এরা কারা ? রত্নাকরের ঐ বিস্ময়ের মধ্যেই ব্রহ্মা তাকে জিজ্ঞাসা করলেন, তুমি যে এত পাপ করছ এর ভাগ নেবে কে ?

রত্নাকরের বিশ্বাস ছিল এই যে যারাই তার উপার্জনের অংশ ভোগ করে তারাই এ ভাগ নেবে। কিন্তু মা-বাবা-স্ত্রী সকলেই বললেন, উপার্জনের দায় তোমার, তাই উপার্জন করতে গিয়ে যা পাপ, তার সব তোমার। নতুন চিন্তা নিয়ে ফিরল রত্নাকর। ব্রহ্মা তাকে রামমন্ত্র দিলেন। জপ করতে করতে তার সারা দেহ বল্মিকে ঢেকে গেল। কতকাল পর ব্রহ্মা আবার তাকে সেই স্তূপ থেকে উদ্ধার করলেন। তার নাম হ'ল বাল্মীকি।

একদিন এক নিহত ক্রৌঞ্চীর শোকে কাতর ক্রৌঞ্চের ক্রন্দনে কাতর হয়ে বাল্মীকি তাকে শাপ দিতে গেলেন। কিন্তু তার মুখ থেকে শ্লোক বের হ'ল। বিস্মিত বাল্মীকি! একি অপরূপ বাক্‌বিন্যাস ভংগি!

ব্রহ্মা আবির্ভূত হয়ে বললেন, এ হ'ল শ্লোক। দেবী সরস্বতী তোমার জিহ্বায় অধিষ্ঠিত হওয়ায় এমন ভাষা তোমার পক্ষে অনায়াস হবে। তুমি রামমন্ত্রের কীর্তিকথা রচনা করবে।

*   *   *   *

মান্ধাতার পুত্র মুচুকন্দ, তার পুত্র পৃথু, পৃথুর পুত্র ইক্ষ্মাকু থেকে এই বংশের অন্যনাম ইক্ষ্মাকুবংশ। এই বংশের রাজাদের অনুক্রমিক বর্ণনায় আদিকান্ডের বহুপাতা ব্যয় করা হয়েছে। এই ক্রমে একসময়ে স্বর্গের শাপভ্রষ্ট নর্তক-নর্তকী অযোধ্যার রাজারাণী অজ এবং ইন্দুমতীর কাহিনী বর্ণনা করা হয়েছে। এঁদের অকাল প্রয়াণে একবছরের শিশু দশরথের দায় গ্রহণ করলেন বশিষ্ট।

বশিষ্টের শিক্ষায় সর্ববিদ্যাপারদর্শী হয়ে উঠলেন দশরথ। ভৃগুরাম তাঁকে শেখালেন শব্দভেদী বাণ মারতে। যোগ্য হয়ে উঠতেই দশরথ রাজ্যভার গ্রহণ করলেন। একে একে কৌশল্যা, কৈকেয়ী এবং সুমিত্রা নামে তিন কন্যার সংগে বিবাহ হ'ল তাঁর।

ইতিমধ্যে মৃগয়ায় গিয়ে মৃগ-ভ্রমে শব্দভেদী বাণ মেরে হত্যা করলেন অন্ধমুণির পুত্র সিন্ধুকে। সিন্ধুর মৃতদেহ বয়ে নিয়ে তার পিতামাতর কাছে এলেন দশরথ। অন্ধ পিতা অভিশাপ দিলেন, তোর পুত্রশোকে মৃত্যু হবে।

এ অভিশাপ না আশীর্বাদ! তাহ'লে অপুত্রক দশরথের পুত্র হবে! পুত্রার্থে যজ্ঞ হ'ল। যজ্ঞ চারু তিন রাণীকে ভাগ করে খেতে দিলেন রাজা। একই দিনে আগে পরে চারপুত্র জন্মাল অযোধ্যার রাজগৃহে। কৌশল্যার গর্ভে রাম, সুমিত্রার গর্ভে লক্ষ্মণ ও শত্রুঘ্ন, আর কৈকেয়ীর গর্ভে ভরত। সারা অযোধ্যায় আনন্দের বান বয়ে গেল।

বশিষ্টের গৃহে চার রাজপুত্রের শিক্ষা শুরু হ'ল। প্রথমে শাস্ত্রপাঠ, পরে মল্লবিদ্যা, অস্ত্রবিদ্যা। দীর্ঘকাল শিক্ষায় কাটিয়ে বাড়ি ফিরলেন চার ভ্রাতা। অযোধ্যার রাজপুরীতে আবার আনন্দের বন্যা।

একবার দশরথ পুত্রসহ গংগাস্নানে চলেছেন। হঠাৎ পথরোধ করে দাঁড়াল চন্ডালেরা। চন্ডাল-রাজ গুহক দেখতে চাইলেন দশরথের জ্যেষ্ঠপুত্র রামকে তবেই পথ ছাড়বেন। চন্ডালের স্পর্ধায় বিক্ষুব্ধ দশরথ যুদ্ধ শুরু করলেন। বন্দী হ'ল গুহক। কিন্তু ঐ অবস্থাতেই সে পা দিয়ে তীরধনুক চালাতে লাগল। তা দেখে বিস্মিত লক্ষ্মণ ডেকে আনলেন দাদাকে। রাম-দর্শনে পাপমুক্তি ঘটল গুহকের, চন্ডালেরাও ফিরে গেল।

একবার বিশ্বামিত্র মুণি এলেন অযোধ্যায়। তাঁর সিদ্ধাশ্রম তাড়কা রাক্ষসীর তাড়নায় ধ্বংস হতে চলেছে। তিনি রামচন্দ্রকে নিয়ে যেতে চাইলেন আশ্রম রক্ষার্থে। দশরথ রামচন্দ্রকে ছাড়তে চান না। একবার ভরত ও শত্রুঘ্নকে সংগে দিয়ে প্রতারণাও করতে চাইলেন মুণিকে। অবশেষে মুণির ক্রোধ সামলাতে রাম-লক্ষ্মণকেই সংগে দিতে হ'ল।

পথে বহু অস্ত্রশিক্ষা দিলেন বিশ্বামিত্র। তাড়কার সংগে প্রায় তিন কোটি রাক্ষস বধ করে মুণিদের আশীর্বাদ পেলেন রাম। তখন বিশ্বামিত্র তাদের নিয়ে গেলেন মিথিলার পথে। এক অরণ্য মধ্যে পাথরের স্তূপে পাদস্পর্শ করে রাম অহল্যাকে শাপমুক্ত করলেন।

এদিকে মিথিলার রাজগৃহে এক রূপবতী গুণবতী কন্যার বিবাহ নিয়ে সংকট দেখা দিয়েছে। রাজর্ষি জনকের চিন্তাদূর করতে পরশুরামের হাতে শিব এক ধনুক পাঠিয়ে দিলেন। জনক প্রতিজ্ঞা করলেন, যে ঐ হরধনুতে গুণ পরাতে পারবে তাকেই তিনি কন্যা সীতা সমর্পণ করবেন।

কিন্তু দেশ-বিদেশের সব রাজারাই যে ব্যর্থ হচ্ছেন। তবে কি কন্যার বিবাহ হবে না? এমন সময় বিশ্বামিত্র রামচন্দ্রকে নিয়ে এলেন সেখানে। রাম শুধু গুণ পরালেন না, এত জোরে টানলেন যে ধনু ভেংগেই গেল। তাহ'লে বিবাহ?

রামচন্দ্র বললেন, পিতা জীবিত। তাঁর অনুমতি ভিন্ন আমি বিবাহ করতে পারি না। আর আমার আরও তিন ভাই আছে। বিবাহ করলে চারভাই একত্রে একই বাড়িতে বিয়ে করব।

স্থির হ'ল রামচন্দ্রের সংগে সীতার এবং লক্ষ্মণের সংগে সীতার ভগ্নি উর্মিলার বিবাহ হবে। জনকের ভ্রাতা কুশধ্বজের দুই কন্যা মান্ডবী ও শ্রুতকীর্তির সংগে বিবাহ হবে ভরত ও শত্রুঘ্নের।

এই আনন্দের সংবাদ নিয়ে স্বয়ং বিশ্বামিত্র চললেন অযোধ্যায়। কিন্তু তাঁকে একা ফিরতে দেখে কান্নায় ভেংগে পড়লেন দশরথ। তবে কি অন্ধমুণির অভিশাপ ফলল। অবশেষে সব সংবাদ শুনে আবার আনন্দের বন্যা ডাকল অযোধ্যায়। সাজ সাজ রব পড়ে যায়। দশরথ ভরত ও শত্রুঘ্নকে নিয়ে রওনা হল মিথিলায়।

পরম গৌরবে চার-ভ্রাতার বিবাহ হয়।

আদিকান্ড এই আনন্দ-সংবাদেই শেষ হয়েছে।

# ।। আদিকাণ্ড ।।



রামং লক্ষ্মণপূর্ব্বজং রঘুবরং সীতাপতিং সুন্দরং।
কাকুৎস্থং করুণাময়ং গুণনিধিং বিপ্রপ্রিয়ং ধার্ম্মিকম্॥
রাজেন্দ্রং সত্যসন্ধং দশরথতনয়ং শ্যামলং শান্তমূর্ত্তিং।
বন্দে লোকাভিরামং রঘুকুলতিলকং রাঘবং রাবণারিম্
দক্ষিণে লক্ষ্মণোধন্বী বামতো জানকী শুভা।
পুরতো মারুতির্যস্য তং নমামি রঘূত্তমম॥
রামায় রামচন্দ্রায় রামভদ্রায় বেধসে।
রঘুনাথায় নাথায় সীতায়াঃ পতয়ে নমঃ।

### ● এক-অংশ নারায়ণ চারি অংশ হয় ●

গোলোক বৈকুণ্ঠ-পুরী সবার উপর।
লক্ষ্মীসহ তথায় আছেন গদাধর॥
তথায় অদ্ভুত বৃক্ষ দেখিতে সুচারু।
যাহা চাই, তাহা পাই, নাম কল্পতরু॥
দিবা-নিশি তথা চন্দ্র-সূর্য্যের প্রকাশ।
তার তলে আছে দিব্য বিচিত্র আবাস॥
নেতপাট সিংহাসন-উপরেতে তুলি'।
বীরাসনে বসিয়া আছেন বনমালী॥
মনে-মনে প্রভুর হইল অভিলাষ।
এক-অংশ চারি-অংশে হইব প্রকাশ॥
শ্রীরাম ভরত আর শত্রুঘ্ন লক্ষ্মণ।
এক অংশে চারি অংশ হৈলা নারায়ণ॥
লক্ষ্মীমূর্ত্তি সীতাদেবী বসেছেন বামে।
স্বর্ণ-ছত্র ধরেছেন লক্ষ্মণ শ্রীরামে॥
ভরত শত্রুঘ্ন তাঁরে ঢুলান চামর।
হনুমান স্তব করে যুড়ি দুই কর॥
এইরূপে বৈকুণ্ঠে আছেন গদাধর।
হেনকালে চলিলা নারদ মুনিবর॥
বীণাযন্ত্র হাতে করি হরিগুণ গান।
উত্তরিলা গিয়া মুনি প্রভু-বিদ্যমান॥
রূপ দেখি বিহ্বল নারদ চান ধীরে।
বসন ভিতিল তাঁর নয়নের নীরে॥
হেন রূপ ধরিলেন কেন নারায়ণ।
ইহা জিজ্ঞাসিব গিয়া যথা পঞ্চানন॥
ভাবী ভূত বর্ত্তমান শিব ভাল জানে।
এ কথা কহিব গিয়া মহেশের স্থানে॥
এতেক ভাবিয়া যাত্রা করে মুনিবর।
উত্তরিলা প্রথমেতে ব্রহ্মার গোচর॥
বিধাতারে লয়ে যান কৈলাস-শিখরে।
শিবকে বন্দিয়া পরে বন্দিলা দুর্গারে॥
প্রণমিয়া দুইজনে দাণ্ডায়ে দু'জন।
ভক্তিরসে পরিপূর্ণ দোঁহাকার মন॥
নিরখিয়া দুইজনে তুষ্ট মহেশ্বর।
জিজ্ঞাসা করেন তবে তাঁদের গোচর॥
কহ ব্রহ্মা, কহ হে নারদ তপোধন।
দোঁহে আনন্দিত আজি দেখি কি-কারণ॥
বিরিঞ্চি বলেন শুন দেব ভোলানাথ।
দেখিলাম গোলোকে অপূর্ব্ব জগন্নাথ॥
দেখিতাম পূর্ব্বেতে কেবল নারায়ণ।
চারি-অংশ দেখি এবে কিসের কারণ॥
ব্রহ্মা-বাক্য শুনিয়া কহেন কৃত্তিবাস।
সেইরূপ ইহকালে হইবে প্রকাশ॥
যে রূপে আছেন হরি গোলোক-ভিতর।
জন্ম নিতে বাকি ষাটি সহস্র বৎসর॥
রাবণ-রাক্ষস হবে পৃথিবী-মণ্ডলে।
তাহারে বধিতে জন্ম লবেন ভূতলে॥





দশরথ-ঘরে জন্মিবেন চারিজন।
শ্রীরাম ভরত আর শত্রুঘ্ন-লক্ষ্মণ ॥
এক-অংশ নারায়ণ চারি-অংশ হয়ে।
তিন গর্ভে জন্মিবেন শুভক্ষণ পেয়ে ॥
জানকী-সহিত রাম লইয়া লক্ষ্মণ।
পিতৃসত্য-পালনার্থ যাইবেন বন ॥
সীতা উদ্ধারিবে রাম মারিয়া রাবণ।
লব-কুশ-নামে হবে সীতার নন্দন ॥
মনুষ্য গোহত্যা-আদি যত পাপ করে।
একবার রামনামে সর্ব্বপাপ হরে ॥
রামনাম শুন ব্রহ্মা যত পাপ হরে।
জীব সব তত পাপ করিতে না পারে ॥
মহাপাপী হয়ে যদি রামনাম লয়।
সংসার সমুদ্র তার বৎস-পদ হয় ॥
হাসিয়া বলেন ব্রহ্মা শুন ত্রিলোচন।
পৃথিবীতে হেন পাপী আছে কোন্ জন ॥
ধূর্জ্জটি বলেন, মম বাক্যে দেহ মন।
মধ্যপথে মহাপাপী আছে এক জন ॥
তারে গিয়া রামনাম দেহ একবার।
তবে সে অবশ্য মুক্ত হইবে সংসার ॥
বিধাতা নারদ-মুনি ভাবে দুইজন।
পৃথিবীতে মহাপাপী কে আছে এমন ॥
চ্যবন মুনির পুত্র নাম রত্নাকর।
দস্যুবৃত্তি করে সেই বনের ভিতর ॥
বিরিঞ্চি নারদ দোঁহে সন্ন্যাসী হইয়া।
রত্নাকর-কাছে দোঁহে মিলিল আসিয়া ॥
বিধাতার দয়া হৈল রত্নাকর-প্রতি।
সেই দিনে সেই পথে কারো নাহি গতি ॥
উচ্চবৃক্ষে চড়িয়া সে চতুর্দ্দিকে চায়।
ব্রহ্মা-নারদেরে পথে দেখিবারে পায় ॥
ভাবে মনে রত্নাকর লুকাইয়া বনে।
সন্ন্যাসী মারিয়া বস্ত্র লইব এক্ষণে ॥
বিধাতা নারদ সেই পথেতে যাইতে।
লোহার মুদ্গার তোলে ব্রহ্মারে বধিতে ॥
ব্রহ্মার মায়াতে তার মুদ্গার না চলে।
মায়াতে মুদ্গার বদ্ধ তার করতলে ॥
না পারে মারিতে দস্যু ভাবে মনে মন।
ব্রহ্মা জিজ্ঞাসেন, বাপু, তুমি কোন্ জন ॥
রত্নাকর বলে, তুমি না চিন আমারে।
লইব তোমার বস্ত্র মারিয়া তোমারে ॥
ব্রহ্মা বলে, মোরে মারি পাবে কত ধন।
করিয়াছ যত পাপ, কহিব এখন ॥
শত-শত্রু মারিলে যতেক পাপ হয়।
এক গো বধিলে তত পাপের উদয় ॥
একশত ধেনু-বধ যেই জন করে।
তত পাপ হয় যদি এক নারী মারে ॥
একশত নারী-হত্যা করে যেই জন।
তত পাপ হয় এক মারিলে ব্রাহ্মণ ॥
একশত ব্রহ্মবধে যত পাপোদয়।
এক ব্রহ্মচারী-বধে তত পাপ হয় ॥
ব্রহ্মচারী মারিলে পাতক হয় রাশি।
সংখ্যা নাই কত পাপ মারিলে সন্ন্যাসী ॥
যেই পথ দিয়া গতি করেন সন্ন্যাসী।
আড়ে দীর্ঘে চারিক্রোশ তুল্য বারাণসী ॥
সে-পাপ করিতে যদি থাকে তব মন।
করহ এতেক পাপ, কহিনু এখন ॥
শুনিয়া কহিল দস্যু রত্নাকর হাসি।
মারিয়াছি তোমা-হেন কতেক সন্ন্যাসী ॥
ব্রহ্মা বলিলেন, যদি না ছাড়িবে মোরে।
ভাল স্থল দেখি বধ করহ আমারে ॥
যথা কীট-পতঙ্গাদি পিপীলিকা গন্ধে।
লোভে না আইসে মৃত খাইতে আনন্দে ॥
মারিলে দণ্ডের বাড়ি পড়িব ভূমিতে।
পিপীলিকা মরিবেক আমার চাপেতে ॥
ব্রহ্মা বলিলেন, পাপ কর কার লাগি।
তোমার এ-পাতকের কে হইবে ভাগী ॥
রত্নাকর বলে, যত লয়ে যাই ধন।
মাতা পিতা পত্নী আমি খাই চারিজন ॥



যাহা কিছু বেচি কিনি খাই চারিজনে।
আমার পাপের ভাগী সকলে এক্ষণে ॥
শুনিয়া হাসিয়া ব্রহ্মা কহিলেন তবে।
তোমার পাপের ভাগী তারা কেন হবে ॥
করিয়াছ যত পাপ আপনার কায়।
আপনি করিলে তাহা আপনার দায় ॥
জিজ্ঞাসা করিয়া তুমি আইস নিশ্চয়।
তোমার পাপের ভাগী তারা যদি হয় ॥
নিতান্ত আমারে বধ কর তবে তুমি।
এই বৃক্ষতলেতে বসিয়া থাকি আমি ॥
হরিষ-বিষাদে দস্যু লাগিল কহিতে।
বুঝিলাম, এই যুক্তি কর পলাইতে ॥
ব্রহ্মা বলে, সত্য কহি না পালাব আমি।
মাতা পিতা পত্নী সুধাইয়া এস তুমি ॥
অতঃপর যায় দস্যু, ফিরি ফিরি চায়।
ভাবে, বুঝি ভাঁড়াইয়া সন্ন্যাসী পলায় ॥
প্রথমে পিতার কাছে করে নিবেদন।
আদিকাণ্ডে গান কৃত্তিবাস বিচক্ষণ ॥



● রামনামের মাহাত্ম্য ও দস্যু রত্নাকর ●

মানুষ মারিয়া আমি আনি যত ধন।
মম পাপভাগী তুমি হও একজন ॥
পুত্রের বচন শুনি কহিল চ্যবন।
হেন কথা তোমায় বলিল কোন্ জন ॥
কোন্ শাস্ত্রে শুনিয়াছ, কে কহে তোমারে
পুত্রকৃত পাপ-ভাগ লাগিবে পিতারে ॥
অজ্ঞান বালক, তোরে কি কহিব কথা।
কভু পিতা পুত্র হয়, পুত্র হয় পিতা ॥
যখন বালক ছিলে, পিতা ছিনু আমি।
এখন বালক আমি, পিতা হৈলে তুমি ॥
যখন বালক ছিলে, না ছিল যৌবন।
বহু দুঃখ করি তোমা করিনু পালন ॥
যত পাপ করিয়াছি আপনি সংসারে।
সে-সব পাপের ভাগ না লাগে তোমারে ॥
এবে পিতা হইয়াছ, পুত্রতুল্য আমি।
কোনরূপে আমারে পুষিবে নিত্য তুমি ॥
মনুষ্য মারিতে তোমা বলে কোন্ জন।
তোমার পাপের ভাগী হব কি-কারণ ॥
শুনিয়া বাপের বাক্য হেঁট মাথা করে।
কান্দিতে কান্দিতে কহে মায়ের গোচরে ॥
সত্য করি আমারে গো কহিবে জননী।
আমার পাপের ভাগী নহে কি আপনি ॥
জননী কহিল ক্রুদ্ধা হইয়া অপার।
এক দিবসের ধার কে শোধে আমার ॥
দশ মাস গর্ভে ধরি পুষেছি তোমায়।
তব কৃত পাপ পুত্র, না লাগে আমায় ॥
শুনিয়া মায়ের বাক্য হেঁট করি মাথা।
পত্নীর নিকটে গিয়া কহে সেই কথা ॥
জিজ্ঞাসি তোমারে প্রিয়ে, সত্য করি কও।
আমার পাপের ভাগী হও কি না হও ॥
শুনিয়া স্বামীর বাক্য কহিছে রমণী।
নিবেদন করি প্রভু, শুন গুণমণি ॥
বিধাতা করিল মোরে অর্দ্ধাঙ্গের ভাগী।
অঙ্গপাপ নিতে পারি এ-পাপ তেয়াগি ॥
যখন করিলা তুমি আমারে গ্রহণ।
সর্ব্বদা করিবে মম রক্ষণ-পোষণ ॥
আর যত পাপ-পুণ্য-ভাগ লাগে মোরে।
পোষণার্থ পাপ-ভাগ না লাগে আমারে ॥
মনুষ্য মারিতে কেবা বলিল তোমায়।
এইমাত্র জানি, তুমি পালিবে আমায় ॥
শুনিয়া ভার্য্যার কথা রত্নাকর ডরে।
কেমনে তরিব আমি এ-পাপ-সাগরে ॥
ডুবিনু পাপেতে, মোর কি হইবে গতি।
কান্দিতে লাগিল দস্যু ভাবিয়া দুষ্কৃতি ॥
লোহার মুদ্গর নিজ-মাথায় মারিয়া।
পড়িল ভূমেতে এবে অচেতন হৈয়া ॥





উঠিয়া মুনির পুত্র ভাবিল অন্তরে।
সেই মহাজন যদি মোরে কৃপা করে॥
ইহা ভাবি উভয়ের সন্নিধানে গিয়া।
কহিল ব্রহ্মার পায় দণ্ডবৎ হৈয়া॥
একে একে জিজ্ঞাসিনু আমি সবাকারে।
মম পাপ-ভাগী কেহ নাহিক সংসারে॥
আপনি করিয়া কৃপা দিলা দিব্যজ্ঞান।
এ সকল পাপে কিসে পাব পরিত্রাণ॥
কহিলেন পিতামহ মুনির কুমারে।
তুমি স্নান করিয়া আইস সরোবরে॥
শুনিয়া চলিল তবে সরোবর-পাড়ে।
তার দৃষ্টিমাত্র জল বাষ্প হৈয়া উড়ে॥
শুষ্ক স্থলে মরে মীন মকর কুম্ভীর।
কহিল ব্রহ্মার কাছে না পাইয়া নীর॥
ছিল যে অগাধ জল এই সরোবরে।
মম দৃষ্টিমাত্রে জল রহিল অন্তরে॥
শুনিয়া কহেন ব্রহ্মা সঙ্গী তপোধনে।
হইয়াছে পূর্ণ পাপ, তরিবে কেমনে॥
কমণ্ডলু-জল ছিল, দিলেন মাথায়।
মহামন্ত্র মুনি তারে কহিবারে যায়॥
নিকটে আসিয়া ব্রহ্মা কহে তার কাণে।
একবার রাম-নাম বল রে বদনে॥
পাপে জড় জিহ্বা, রাম বলিতে না পারে।
কহিল আমার মুখে ও-কথা না স্ফুরে॥
শুনিয়া ব্রহ্মার বড় চিন্তা হৈল মনে।
উচ্চারিবে রাম-নাম এ-মুখে কেমনে॥
ম-কার কহিলে আগে রা কহিলে শেষে।
তবে বা পাপীর মুখে রাম-নাম আসে॥
ব্রহ্মা বলিলেন তারে উপায় চিন্তিয়া।
মনুষ্য মরিলে বাপু ডাক কি বলিয়া॥
শুনিয়া ব্রহ্মার কথা বলে রত্নাকর।
মৃত মনুষ্যেরে 'মড়া' বলে সব নর॥
'মড়া' নয় 'মরা' বলি জপ অবিরাম।
তব মুখে বাহিরিবে তবে রাম-নাম॥
শুষ্ক কাষ্ঠ দেখিলেন বৃক্ষের উপরে।
অঙ্গুলি ঠারিয়া ব্রহ্মা দেখান তাহারে॥
বহুক্ষণে রত্নাকর করি অনুমান।
বলিল অনেক কষ্টে 'মরা' কাষ্ঠখান॥
'মরা মরা' বলিতে আইল রাম-নাম।
পাইল সকল পাপে দস্যু পরিত্রাণ॥
তূলারাশি যেমন অগ্নিতে ভস্ম হয়।
একবার রাম নামে সর্ব্ব-পাপ-ক্ষয়॥
রত্নাকর তুল্য পাপী তখন না ছিল।
রামনাম উচ্চারণে পাপ-মুক্ত হৈল॥
নামের মহিমা দেখি ব্রহ্মার তরাস।
আদিকাণ্ড গাইল পণ্ডিত কৃত্তিবাস॥



● রত্নাকরের বাল্মীকি-নাম ও রামায়ণ-রচনার আদেশলাভ।

ব্রহ্মা বলে, শুনহ নারদ তপোধন।
যে কহিল, মিথ্যা নহে শিবের বচন॥
রাম-নাম ব্রহ্মা-স্থানে পেয়ে রত্নাকর।
সেই নাম জপে ষাটি হাজার বৎসর॥
এক নাম জপে এক স্থানে একাসনে।
সর্ব্বাঙ্গ খাইল বল্মীকের কীটগণে॥
মাংস খেয়ে পিণ্ড তার করিল সোসর।
হইল কণ্টক কুশ তাহার উপর॥
খাইল সকল মাংস অস্থিমাত্র থাকে।
বল্মীকের মধ্যে মুনি রাম-নাম ডাকে॥
ব্রহ্মার মুহূর্ত্ত ষাটি হাজার বৎসর।
পুনঃ আইলেন ব্রহ্মা যথা মুনিবর॥
সেখানে আসিয়া ব্রহ্মা চতুর্দ্দিকে চায়।
মনুষ্য নাহিক, কিন্তু রাম-নাম হয়॥
রাম-নাম শুনে মাত্র পিণ্ডের ভিতর।
বুঝিল ইহার মধ্যে আছে রত্নাকর॥
আজ্ঞা করিলেন ব্রহ্মা ডাকি পুরন্দরে
সাতদিন বৃষ্টি কর পিণ্ডের উপরে॥



বৃষ্টিতে মৃত্তিকা গেল গলিয়া সকল।
কেবল দেখিল অস্থি আছে অবিকল ॥
সৃষ্টিকর্ত্তা করিলেন তাহারে আহ্বান।
চৈতন্য পাইয়া মুনি উঠিয়া দাঁড়ান ॥
ব্রহ্মারে কহিল মুনি করিয়া প্রণাম।
মোরে মুক্ত কৈলে তুমি দিয়া রাম-নাম ॥
ব্রহ্মা বলে, তব নাম রত্নাকর ছিল।
আজি হৈতে তব নাম 'বাল্মীকি' হইল ॥
বল্মীকেতে ছিলা যেই, তেঁই এ বিধান।
সপ্তকাণ্ড কর গিয়া রামের পুরাণ ॥
যেই রাম-নাম হৈতে হইলা পবিত্র।
সেই গ্রন্থ রচ গিয়া রামের চরিত্র ॥
যোড়হাতে বলে মুনি ব্রহ্মা-বিদ্যমান।
কেমনে হইবে গ্রন্থ, কেমন পুরাণ ॥
কেমন কবিতা ছন্দ, আমি নাহি জানি।
শুনিয়া বিধাতা তারে কহিছেন বাণী ॥
সরস্বতী রহিবেন তোমার জিহ্বাতে।
হইবে কবিতারাশি তোমার মুখেতে ॥
শ্লোকচ্ছন্দে পুরাণ করিবে তুমি যাহা।
জন্মিয়া শ্রীরামচন্দ্র করিবেন তাহা ॥
এত বলি ব্রহ্মা গেলা আপন ভবন।
আদিকাণ্ড গান কৃত্তিবাস বিচক্ষণ ॥

● ব্রহ্মার আদেশে নারদ বাল্মীকিকে রামায়ণের সূত্র দিলেন ●

একদিন সে-বাল্মীকি সরোবর-কূলে।
রাম-নাম জপিছেন বসি বৃক্ষমূলে ॥
ক্রৌঞ্চ-ক্রৌঞ্চী বসিয়া আছিল বৃক্ষডালে।
এক ব্যাধ সেই পক্ষী বিন্ধিলেক নলে ॥
বিন্ধিলেক ব্যাধ পক্ষী শৃঙ্গারের কালে।
ব্যাকুল হইয়া পড়ে বাল্মীকির কোলে ॥
রামে স্মরি বলে মুনি কাণে দিয়া হাত।
জীবহত্যা কৈলি পাপী আমার সাক্ষাৎ ॥
শৃঙ্গারে মারিলি পক্ষী, বড়ই কুকর্ম্ম।
পাপিষ্ঠ নারকী তুই, নাহি কোন ধর্ম্ম ॥
বিনা-অপরাধে হিংসা কর পক্ষিজাতি।
বুঝিলাম, তোমার নরকে হবে স্থিতি ॥
এতেক বলিয়া মুনি শাপ দিল তাকে।
পক্ষি শোকে এক শ্লোক নিঃসরিল মুখে ॥
শোক হৈতে শ্লোকের হইল উপাদান।
'মা নিষাদ' বলিয়া তাহার উপাখ্যান ॥
চারি পদ ছন্দ মুনি লিখিলেন পাতে।
আপনি লিখিয়া মূল না পারে বুঝিতে ॥
ভরদ্বাজ-সন্নিধানে করিল গমন।
গুরুশিষ্য বসিয়া আছেন দুইজন ॥
ব্রহ্মা পাঠাইয়া দিল তথা নারদেরে।
বাল্মীকিরে উপদেশ দানিবার তরে ॥
যেখানে বাল্মীকি মুনি ভাবেন বসিয়া।
সেখানে নারদ মুনি উত্তরিল গিয়া ॥
নারদে দেখিয়া মুনি সম্ভ্রমে উঠিল।
দণ্ডবৎ করিয়া আসন তাঁরে দিল ॥
সেই শ্লোক শুনাইল মুনি নারদেরে।
নারদ করিয়া অর্থ বুঝাইল তাঁরে ॥
এই শ্লোকচ্ছন্দে তুমি কর রামায়ণ।
উপদেশ কহি, জানি তুমি সে ভাজন ॥
সূর্য্যবংশে দশরথ হবে নরপতি।
রাবণ বধিতে জন্মিবেন লক্ষ্মীপতি ॥
শ্রীরাম ভরত আর শত্রুঘ্ন লক্ষ্মণ।
তিন গর্ভে জন্মিবেন এই চারিজন ॥
সীতাদেবী জন্মিবেন জনকের ঘরে।
ধনুর্ভঙ্গ পণে তাঁর বিবাহ তৎপরে ॥
পিতার আজ্ঞায় রাম যাইবেন বন।
সঙ্গেতে যাবেন তাঁর জানকী লক্ষ্মণ ॥
সীতারে হরিয়া লবে লঙ্কার রাবণ।
সুগ্রীব-সহিত রাম করিবে মিলন ॥
বালীকে মারিয়া তারে দিবে রাজ্যভার।
সুগ্রীব করিয়া দিবে সীতার উদ্ধার ॥





দশ-মুণ্ড বিশ-হাত মারিয়া রাবণ।
অযোধ্যায় রাজা হইবেন নারায়ণ॥
কহিবেন অগস্ত্য রাবণ-দিগ্বিজয়।
পুনরায় সীতাকে বর্জ্জিবে মহাশয়॥
পঞ্চমাস-গর্ভবতী সীতারে গোপনে।
লক্ষ্মণ রাখিবে তাঁরে তব তপোবনে॥
কুশ লব নামে হবে সীতার নন্দন।
উভয়ে শিখাবে তুমি বেদ রামায়ণ॥
এগার-সহস্র বর্ষ পালিবেন ক্ষিতি।
পুত্রে রাজ্য দিয়া স্বর্গে করিবেন গতি॥
জন্ম হৈতে কহিলাম স্বর্গ-আরোহণ।
জন্মিয়া করিবে ইহা প্রভু নারায়ণ॥
এত বলি নারদ গেলেন স্বর্গবাস।
আদিকাণ্ডে গাইলেন কবি কৃত্তিবাস॥

## চন্দ্রবংশের কথা ●

সাগর-মন্থনে চন্দ্র হইল উৎপন্ন।
হইল চন্দ্রের পুত্র বুধ অতি ধন্য॥
পুরুরবা নামে হৈল তাঁহার নন্দন।
তাঁর পুত্র শতাবর্ত্ত জানে সর্ব্বজন॥
স্বর্গ নামে তাঁহার হইল এক সুত।
হইল তাঁহার পুত্র শ্বেতনামযুত॥
নামেতে হইল নিমি তাঁহার নন্দন।
নিমিকে প্রশংসা করে যত দেবগণ॥
সকলে মিলিয়া তার মথিল শরীর।
তাহাতে জন্মিল পুত্র মিথি নামে বীর॥
সেই বসাইল এই মিথিলানগর।
বীরধ্বজ-কুশধ্বজ তাঁহার কোঙর॥
সৃষ্টিরক্ষাহেতু ধাতা চিন্তিয়া অন্তরে।
করিল লক্ষ্মীর জন্ম জনকের ঘরে॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব সুন্দর।
চন্দ্রবংশ-রচনা করিল কবিবর॥

## ● সূর্য্যবংশের কথা ও মান্ধাতার উপাখ্যান ●

আদি পুরুষের নাম হৈল নিরঞ্জন।
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর পুত্র তিন জন॥
তিন পুত্র হইল, তনয়া এক আনি।
সকলে তাহার নাম রাখিল কন্দিনী॥
জরৎকারু-মুনি-পুত্রে সে নারদ আনি।
তাহারে বিবাহ দিল কন্দিনী ভগিনী॥
সবে গায়, বাজায় নারদ-মুনি বেণু।
তাহাতে জন্মিল কন্যা নাম হৈল ভানু॥
তাঁহারে বিবাহ দিল জামদগ্ন্য বরে।
এক অংশে জন্মিলেন বিষ্ণু তাঁর ঘরে॥
ব্রহ্মার কাছেতে তাঁর পড়িলেক বীজ।
তাহাতে জন্মিল পুত্র নামেতে মরীচ॥
মরীচের নন্দন কশ্যপ নাম ধরে।
তাঁর পুত্র সূর্য্য, ইহা বিদিত সংসারে॥
সূর্য্যের হইল পুত্র, মনু নাম তাঁর।
সুষেণ তাঁহার পুত্র রূপে চমৎকার॥
প্রসন্ন তাঁহার পুত্র, সে অতি সুঠাম।
হইল তাঁহার পুত্র যুবনাশ্ব নাম॥
যুবনাশ্ব হৈল রাজা অযোধ্যানগরে।
বিবাহ করিতে গেল কন্দকের ঘরে॥
কালনিমি নামে কন্যা কন্দকরাজার।
বিবাহ করিল যুবনাশ্ব গুণাধার॥
বিবাহ করিল মাত্র, সম্ভোগ না করে।
লজ্জা ঘুচাইয়া কন্যা বলিল বাপেরে॥
বিশেষ জানিয়া সে কন্দক মহীপতি।
অভিশাপ করিলেন জামাতার প্রতি॥
তপস্যা করিয়া যবে আইল ভূপতি।
প্রণতি করিয়া দ্বিজে মাগিল সন্ততি॥
আশীর্ব্বাদ কর, মম হউক নন্দন।
শুনিয়া ঈষৎ হাসি কহে দ্বিজগণ॥
পত্নী-সহ তোমার নাহিক দরশন।
কেমনে বলিব, তব হইবে নন্দন॥



এক যুক্তি কর রাজা, যদি লয় মন।
যজ্ঞ কর, তাহে তব হইবে নন্দন॥
যজ্ঞ-জল করাইবা রাণীকে ভক্ষণ।
হইবে তোমার পুত্র অতি বিচক্ষণ॥
যজ্ঞ করি জল রাজা রাখে নিজ ঘরে।
শয়ন করিল রাজা খাটের উপরে॥
যখন হইল রাত্রি দ্বিতীয় প্রহর।
জল আন বলি রাজা হইল কাতর॥
তৃষ্ণায় পীড়িত রাজা আকুল হইল।
পুংসবন জল ছিল, মুখেতে ঢালিল॥
প্রভাতে প্রকাশ হৈল সূর্য্যের কিরণ।
জল আন বলি ডাকে যতেক ব্রাহ্মণ॥
রাজা বলে, দ্বিজগণ, করি নিবেদন।
রাত্রিকালে জল আমি করেছি সেবন॥
এ কথা শুনিয়া বলে যত মহামতি।
রাত্রিকালে জল খেলে হবে গর্ভবতী॥
শ্বশুরের অভিশাপ তাহারে লাগিল।
যুবনাশ্ব-মহারাজ গর্ভ যে ধরিল॥
দশমাস গর্ভ পূর্ণ হইল রাজার।
বাহির হইল পেট চিরিয়া কুমার॥
নৃপতি ত্যজিল প্রাণ পেয়ে নানা ব্যথা।
ব্রহ্মা আসি পুত্র-নাম রাখিল মান্ধাতা॥
অযোধ্যা-নগরে রাজা হইল মান্ধাতা।
সপ্তদ্বীপ-অধিপতি পুণ্যশীল দাতা॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব সুগান।
আদিকাণ্ডে গান মান্ধাতার উপাখ্যান॥



● সূর্য্যবংশ ধ্বংস ও দণ্ডক উপাখ্যান ●

মান্ধাতার তনয় হইল মুচুকুন্দ।
সমর পাইলে তাঁর হৃদয়ে আনন্দ॥
তাঁহার তনয় নাম পৃথু নৃপবর।
যাঁর রথচক্রে সপ্ত হইল সাগর॥
তাঁর পুত্র হইল ইক্ষ্বাকু নরপতি।
বশিষ্ঠ-নারদে কৈল রথের সারথি॥
শতাবর্ত্ত-নামে তাঁর হইল কুমার।
আর্য্যাবর্ত্ত-নামে পুত্র হইল তাঁহার॥
ভরত তাঁহার পুত্র অতি বলবান্।
যাহা হৈতে উপজিল ভারত পুরাণ॥
জন্মিল তাঁহার পুত্র নামেতে ভূধর।
খাণ্ড-নামে তাঁর পুত্র অতি ধনুর্দ্ধর॥
খাণ্ডের হইল পুত্র দণ্ড-নাম ধরে।
প্রজার কামিনী-কন্যা বলাৎকার করে॥
সব প্রজা কহিলেন রাজার গোচর।
তব পুত্র হেতু ছাড়ি অযোধ্যানগর॥
একথা শুনিয়া খাণ্ড বিষাদিত-মন।
পুত্রের বিবাহ রাজা দিল সেইক্ষণ॥
পরে পাঠাইল রাজা দণ্ডেরে কাননে।
প্রবেশ করিল দণ্ড সেই মহাবনে॥
কানন-মধ্যেতে গিয়া দণ্ড-নৃপবর।
বসাইল দণ্ডারণ্য নামেতে নগর॥
তাহাতে বসতি করে শুক্র মুনিবর।
পড়িবারে দণ্ড নিত্য যায় তাঁর ঘর॥
একদিন শুক্র গেল তপস্যা করিতে।
হেনকালে দণ্ড রাজা গেলেন পড়িতে॥
শুক্রকন্যা অজা যায় পুষ্প-আহরণে।
দণ্ড তারে বলে, মোরে তোষ আলিঙ্গনে॥
অজা বলে, শুন রাজা, কহি তব ঠাঁই।
পিতৃশিষ্য হও তুমি সম্বন্ধেতে ভাই॥
বিবাহ করিতে যদি লয় তব মন।
পিতৃ-বিদ্যমানে তবে কর নিবেদন॥
রাজা বলে এ-কথায় স্থির নহে মন।
পাছে বিয়া হবে, আগে দেহ আলিঙ্গন॥
গুরুকন্যা বলি রাজা না করে বিচার।
পুষ্পোদ্যানে দণ্ড তারে করে বলাৎকার॥
প্রথম যুবক রাজা যুবতী-মিলন।
নখাঘাতে রক্তপাত হৈল ততক্ষণ॥





তপস্যা করিয়া মুনি আইলেন ঘরে।
আসন সলিল অজ্বা দিল মুনিবরে ॥
দিনান্তে অভুক্ত মুনি, পোড়ে কলেবর।
কন্যারে দেখিয়া মুনি কুপিত অন্তর ॥
মুনি বলে, অজা কন্যা, দেখি এ কেমন।
সর্ব্বাঙ্গে তোমার দেখি শৃঙ্গার-লক্ষণ ॥
লজ্জা ঘুচাইয়া কন্যা কহে তাঁর পাশ।
তব শিষ্য দণ্ড রাজা কৈল জাতিনাশ ॥
এই কথা শুনিয়া কুপিল মুনিবর।
'দণ্ডক' বলিয়া মুনি ডাকিল সত্বর ॥
পুঁথি কাঁখে করি দণ্ড আসে পড়িবারে।
দেখিয়া ক্রোধেতে মুনি কহিল তাহারে ॥
পড় হয়া তোমারে যে দিয়াছি চেতন।
তাহার দক্ষিণা ভাল দিলে হে এখন ॥
এমন কুপুত্র যার জনমে বংশেতে।
নির্ব্বংশ হউক খাণ্ড রাজা এ দোষেতে ॥
কোপদৃষ্টে চাহিল তখন মহাঋষি।
রাজ্যশুদ্ধ হইল সে দণ্ড ভস্মরাশি ॥
অযোধ্যাতে খাণ্ড-রাজা ত্যজিল জীবন।
নির্ব্বংশ হইল সূর্য্যবংশের রাজন্ ॥
অযোধ্যায় হৈল রাজা বশিষ্ঠ ব্রাহ্মণ।
পুত্রের সমান করি পালে প্রজাগণ ॥
মুনি বলে, জপ তপ সব নষ্ট কৈনু।
মিছা রাজ্য করিয়া এ জন্ম গোঙাইনু ॥
ধ্যান করি জানিলেন বশিষ্ঠ ব্রাহ্মণ।
হইবে অজার এক উত্তম নন্দন ॥
যেইকালে অজা কন্যা ঋতুমতী ছিল।
দণ্ডরাজা বলাৎকার তখনি করিল ॥
ধ্যানে জানি বশিষ্ঠ কহেন শুক্রপ্রতি।
পাঠাইয়া দেহ কন্যা, রাজা হবে নাতি ॥
তথ্য জানি শুক্রমুনি হৈল হৃষ্টমন।
কন্যা পাঠাবার সজ্জা করিল তখন ॥
অজাকে পাঠান শুক্র অযোধ্যানগর।
অজার হইল এক অপূর্ব্ব কোঙর ॥
হরণে হইল তার নাম যে হারীত।
মুনি তারে আশীষ করিল যথোচিত ॥
দিনে দিনে বাড়ে শিশু যেন শশধর।
ছয়মাস-মধ্যে অন্ন দিল মুনিবর ॥
এক বর্ষ হৈল যেই রাজার কোঙর।
বসাইল ল'য়ে সিংহাসনের উপর ॥
হারীত বলেন, মাতঃ, করি নিবেদন।
অল্পকালে বিধবা হইলে কি কারণ ॥
এই কথা শুনি রাণী কহিল নিশ্চয়।
তোমার বাপের সঙ্গে বিবাহ মা হয় ॥
তব পিতা মোরে করিল বলাৎকার।
মম পিতা কৈল তব পিতার সংহার ॥
কৃত্তিবাস পণ্ডিতের রামায়ণ গান।
আদিকাণ্ডে গাইল দণ্ডক উপাখ্যান ॥

● হরিশ্চন্দ্র বিবরণ ●

হারীতের পুত্র হরিবীজ নাম ধরে।
হরিবীজ রাজা হৈল অযোধ্যানগরে ॥
পর-বধূ হরি, হরিবীজ রাজ্য করে।
তাঁর পুত্র হরিশ্চন্দ্র খ্যাত চরাচরে ॥
হরিশ্চন্দ্রে সমর্পণ করি সর্ব্বদেশ।
স্বরূপে গঙ্গাতে রাজা করিল প্রবেশ ॥
পিতৃ-মৃত্যু পরে হরিশ্চন্দ্র হৈল রাজা।
পুত্রের সমান পালে পৃথিবীর প্রজা ॥
সোমদত্ত-রাজকন্যা নাম তাঁর শৈব্যা।
বিবাহ করিল হরিশ্চন্দ্র অতি ভব্যা ॥
পাইয়া সুন্দরী জায়া অন্তরে উল্লাস।
তাঁহার হইল পুত্র নাম রুহিদাস ॥
সুখে রাজ্য করে হরিশ্চন্দ্র মহীপতি।
ইন্দ্রেরে লইয়া কিছু শুনহ সম্প্রতি ॥
একদিন সভাতে বসিল সুরপতি।
পঞ্চ কন্যা নৃত্য করে প্রথম-যুবতী ॥





নাচিতে নাচিতে অতি বাড়িল তরঙ্গ।
একবার করিলেক তারা তাল-ভঙ্গ॥
দেখিয়া করিল কোপ দেব-পুরন্দর।
অভিশাপ দিল পঞ্চকন্যার উপর॥
যৌবন-গর্ব্বিতা তোরা হয়েছিস্ মনে।
বদ্ধ হ'য়ে থাক বিশ্বামিত্র-তপোবনে॥
চরণে ধরিয়া কন্যা করয়ে ক্রন্দন।
কত কালে হবে বল শাপ-বিমোচন॥
ইন্দ্র বলে, বন্দীরূপে থাক তপোবনে।
মুক্ত হবে রাজা হরিশ্চন্দ্র-পরশনে॥
নিত্য সে রূপসী পুষ্প করে আহরণ।
ডাল ভাঙ্গে, ফুল তোলে, কে করে বারণ॥
শিষ্যসহ বিশ্বামিত্র গেল তপোবনে।
ডাল-ভাঙ্গা গাছ-সব দেখিল নয়নে॥
এমন করিয়া ডাল ভাঙ্গে যেইজন।
আইলে লাগিবে কালি লতার বন্ধন॥
এত বলি শাপ দিল মুনিবর তারে।
প্রভাতে আইল কন্যা পুষ্প তুলিবারে॥
যেইকালে কন্যা আসি ডালে ভর দিল।
লতার বন্ধন হাতে অমনি লাগিল॥
প্রভাতে আসিয়া বিশ্বামিত্র তপোবনে।
কন্যা দেখি ভাবিতে লাগিল রুষ্টমনে॥
অনেক প্রকারে তারে করয়ে ভর্ৎসন।
যথাস্থানে মুনিবর করিল গমন॥
হেনকালে তথা হরিশ্চন্দ্র যশোধন।
মৃগয়া করিতে করিলেন আগমন॥
ক্লান্ত হন নানা স্থানে করিয়া ভ্রমণ।
না-পাইয়া মৃগ তার ব্যাকুলিত মন॥
মনস্তাপ পাইয়া বসিলা তরুতলে।
কন্যা ডাকে উচ্চৈঃস্বরে 'হরিশ্চন্দ্র' ব'লে॥
ক্রন্দন শুনিয়া রাজা গেল তপোবনে।
স্পর্শমাত্র মুক্ত হ'য়ে গেল পঞ্চজনে॥
আশ্চর্য্য দেখিয়া হরিশ্চন্দ্র যশোধন।
সৈন্যসহ নিজরাজ্যে করিল গমন॥

প্রাতঃকালে আইলেন গাধির নন্দন।
না দেখিয়া কন্যাগণে ক্ষুণ্ণ হৈল মন॥
আমি যে বান্ধিনু, মুক্ত কৈল কোন্ জন।
সর্ব্বনাশ হৈল তার, সংশয় জীবন॥
ধ্যান করি জানিলেন গাধির নন্দন।
হরিশ্চন্দ্র ছাড়াইয়া দিল কন্যাগণ॥
অতি ক্রুদ্ধ হয়ে মুনি চলিল সত্বর।
উত্তরিল গিয়া শীঘ্র রাজার গোচর॥
মুনিরে দেখিয়া রাজা কৈল অভ্যর্থন।
এস এস বলি দিল বসিতে আসন॥
সফল ভবন মোর, সফল জীবন।
মোর গৃহে আইলা যে গাধির নন্দন॥
জ্বলন্ত অনল যেন বলে তপোধন।
যে কন্যা বান্ধিনু, তারে ছাড় কি কারণ॥
রাজা কহে, কন্যা মোরে কৈল আমন্ত্রণ।
মিথ্যা না বলিব, প্রভু, করেছি মোচন॥
দান-পুণ্য করি প্রভু, তুমি যে ব্রাহ্মণ।
আমা প্রতি ক্রোধ কেন কর অকারণ॥
একথা শুনিয়া কহে গাধির কুমার।
দান পুণ্য কর ব'লে কর অহঙ্কার॥
কি দান করিবে তুমি, দেখি তব মন।
আমারে কিঞ্চিৎ দান দেহ ত রাজন্॥
রাজা বলে গৃহধর্ম্মে সফল জীবন।
মোর দান লবে প্রভু গাধির নন্দন॥
যাহা চাহ তাহা দিব অন্য না করিব।
নানা দানে মুনি আমি তোমারে তুষিব॥
মুনি বলে, দান দেহ যদ্যপি রাজন্।
অগ্রেতে করহ তুমি সত্য-নিবন্ধন॥
রাজা বলে, সত্য সত্য না করিব আন
এ-সত্য লঙ্ঘিলে নাহি পাব পরিত্রাণ॥
ভূপতি করিল সত্য না বুঝিয়া ছন্দ।
মৃগ বন্দী হৈল যেন না বুঝিয়া ফান্দ॥
মুনি বলে, দেখহ সকল দেবগণ।
রাজা করিবেন নিজ সত্যের পালন॥





যোড়হাতে রাক্ষস শ্রীরামে করে স্তুতি।
তব বাণ-স্পর্শে রাম পাই অব্যাহতি ॥
শাপে মুক্ত করিলা আমার এ শরীর।
লইলাম শরণ চরণে রঘুবীর ॥
ধন্য ধন্য সীতাদেবী রাম যাঁর পতি।
তোমা পরশিয়া পাই শাপে অব্যাহতি ॥
পূর্ব্বকথা আমার শুনহ রঘুপতি।
কুবেরের শাপে মোর এহেন দুর্গতি ॥
কিশোর আমার নাম কুবেরের চর।
আমাতে সর্ব্বদা তুষ্ট ধনের ঈশ্বর ॥
একদিন কুবের লইয়া নারীগণে।
রঙ্গস্থলে কেলি করে মাতিযা মদনে ॥
কর্ম্মদোষে আমি তথা হই উপনীত।
আমারে দেখিয়া তারা হইল লজ্জিত ॥
কোপে শাপ আমারে দিলেন ধনেশ্বর।
দণ্ডক কাননে গিয়া হও নিশাচর ॥
পশ্চাতে করুণা করি বলেন বচন।
শ্রীরামের শরে হবে পাপ-বিমোচন ॥
পাইলাম তব বাণ স্পর্শে অব্যাহতি।
মৃতদেহ পোড়াইলে পাইব নিষ্কৃতি ॥
লক্ষ্মণের উদ্যোগে রাক্ষস-দেহ পুড়ে।
দিব্য দেহ ধরিয়া সে দিব্যরথে চড়ে ॥
রাম-দরশনে চর গেল স্বর্গবাস।
রচিল অরণ্যকাণ্ড দ্বিজ কৃত্তিবাস ॥



**● শ্রীরামের শরভঙ্গ মুনির আশ্রমে গমন ●**

শ্রীরাম বলেন, চল জানকী লক্ষ্মণ।
গোমতীর পারে শরভঙ্গ-তপোবন ॥
হেথা হৈতে সেই স্থান দ্বাদশ যোজন।
অদ্ভুত দেখিবে সে মুনির তপোবন ॥
তপের প্রভাবে যেন জ্বলন্ত অনল।
শরভঙ্গ মুনির বিখ্যাত সেই স্থল ॥
সেই দিন শ্রীরাম রহেন সেই বনে।
প্রভাতে উঠিয়া যান মুনি দরশনে ॥
হেনকালে উপনীত তথা শচীনাথ।
শরভঙ্গ-মুনি সহ করিতে সাক্ষাৎ ॥
রথোপরে পুরন্দর আসে শুদ্ধবেশে।
দেবগণ বেষ্টিত তাঁহার চারিপাশে ॥
রথ শোভা করে মণি মুকুতার ঝারা।
বায়ুবেগে চলে ঘোড়া সারথির ত্বরা ॥
চারিদিক শোভে নীল পীত পতাকায়।
দূরে থাকি রামচন্দ্র দেখিলেন তাঁয় ॥
অনুজেরে বলেন থাকহ এইক্ষণ।
জানি আগে আশ্রমে প্রবেশে কোনজন ॥
ইন্দ্র আসি মুনিবরে করি নমস্কার।
নিবেদন করিলেন কার্য্য আপনার ॥
শুনমুনি রামরূপী ত্রিলোকের নাথ।
আসিবেন তব সহ করিতে সাক্ষাৎ ॥
রাক্ষস বধের হেতু তাঁর অবতার।
আপনি ত ত্রিকালজ্ঞ জানাব কি আর ॥
তব স্থানে রাখিলাম এই ধনুর্ব্বাণ।
আইলে তাঁহারে তুমি করিবা প্রদান ॥
এত বলি স্বর্গপুরী যান পুরন্দর।
প্রবেশ করেন রাম যথা মুনিবর ॥
প্রণাম করেন শরভঙ্গ-মুনিবরে।
আশীর্ব্বাদ করিয়া কহেন মুনি তাঁরে ॥
অনাথ ছিলাম বনে, হইলা হে নাথ।
যোগে যাঁরে দেখা ভার তিনিই সাক্ষাৎ ॥
আইলা আপনি বিষ্ণু আমার নিবাস।
তোমা দরশনে মম হবে স্বর্গবাস ॥
শত বৎসরের তপ করিলাম দান।
এই লহ ইন্দ্রদত্ত দিব্য ধনুর্ব্বাণ ॥
শরীর ছাড়িব আমি অতি পুরাতন।
প্রাণ রাখিয়াছি রাম তোমার কারণ ॥





ক্ষণেক লক্ষ্মণ সহ বৈস এইখানে।
অগ্নিতে শরীর ত্যজি তব বিদ্যমানে॥
শরভঙ্গ কুণ্ড কাটি জ্বালেন অনল।
জ্বলিয়া উঠিল অগ্নি গগনমণ্ডল॥
কৌতুক দেখেন সীতা শ্রীরাম লক্ষ্মণ।
মুনির সাহস দেখি বিস্মিত ভুবন॥
রাম নাম উচ্চারিয়া মুনি ঊর্দ্ধ তুণ্ডে।
অগ্নি প্রদক্ষিণ করি ঝাঁপ দেন কুণ্ডে॥
পুড়িয়া মুনির দেহ হইল অঙ্গার।
অগ্নি হৈতে উঠে এক পুরুষ আকার॥
গোলোকে গেলেন মুনি নিজ-পুণ্য-ফলে।
দেখিয়া সবার মন পূর্ণ কুতূহলে॥
রাম-দরশনে মুনি যান স্বর্গবাস।
রচিল অরণ্যকাণ্ড কবি কৃত্তিবাস॥



● শ্রীরামের বনবাসের প্রথম দশ বৎসর ●

সম্ভাষিতে শ্রীরামে আইল মুনি-ঋষি।
কেহ কেহ ফল খায় কেহ উপবাসী॥
অনাহারী কেহ বা বরষা চারি মাস।
কেহ কেহ সর্ব্বকাল করে উপবাস॥
গাছের বাকল পরে শিরে জটা ধরে।
মৃগচর্ম্ম পরে কেহ কমণ্ডলু করে॥
মুনিগণে দেখিয়া উঠিলা রঘুনাথ।
করেন প্রণতি স্তুতি করি যোড়হাত॥
মুনিগণ করে স্তুতি রামের গোচর।
শ্রীরাম বলেন, প্রভু, না করিহ ডর॥
তপোবনে না রাখিব রাক্ষস-সঞ্চার।
অবিলম্বে হইবেক রাক্ষস সংহার॥
মুনিগণ সঙ্গে সঙ্গে শ্রীরাম লক্ষ্মণ।
তপোবন-দরশনে করেন গমন॥
ধনুকে টঙ্কার দিলা রাম রঘুবীর।
দেখিয়া সীতার মন হইল অস্থির॥

বনে প্রবেশেন রাম হাতে ধনুর্ব্বাণ।
নিষেধ করেন সীতা রাম বিদ্যমান॥
রাক্ষসের সনে কেন করহ বিবাদ।
অকারণ প্রাণিবধে ঘটিবে প্রমাদ॥
পূর্ব্বের বৃত্তান্ত এক কহি তব স্থান।
দূর্ব্বাদলশ্যাম প্রভু, কর অবধান॥
শিশুকালে যখন ছিলাম পিতৃঘরে।
কহিলেন পিতা পূর্ব্ব আখ্যান আমারে॥
দক্ষ নামে এক মুনি ছিলা তপোবনে।
তার স্থানে খড়্গ স্থাপ্য রাখে একজনে॥
পাপ হয় হরিলে পরের স্থাপ্য ধন।
যত্নে খড়্গখানি তাই রাখেন ব্রাহ্মণ॥
এক বৃদ্ধপাখী সেই তপোবনে বৈসে।
নড়িতে চড়িতে নারে প্রাচীন বয়সে॥
মুনিরে কুবুদ্ধি পায় দৈবের লিখন।
সেই খড়্গাঘাতে বধে পাখীর জীবন॥
হাতে অস্ত্র থাকিলে লোকের জ্ঞান নাশে।
হইল মুনির পাপ সে অস্ত্রের দোষে॥
সত্য পালি দেশে চল এই মাত্র পণ।
রাক্ষস মারিয়া তব কোন্ প্রয়োজন॥
সরলা জনকবালা কহিলে এমতি।
বুঝান প্রবোধবাক্যে তাঁরে সীতাপতি॥
কনক-কমলমুখী জনক-কুমারী।
আমার নাহিক ভয়, কি ভয় তোমারি॥
মহাতেজা মুনিগণ যাদের সহিতে।
তাদের কিসের ভয় বল দেখি সীতে॥
যাইতে দেখেন তাঁরা দিব্য সরোবর।
শুনেন অপূর্ব্ব গীত তাহার ভিতর॥
বিস্মিত হইয়া জিজ্ঞাসেন রঘুমণি।
জলের ভিতর গীত কেন শুনি মুনি॥
মুনি বলিলেন, হেথা ছিল এক মুনি।
করিত কঠোর তপ দিবস রজনী॥
তপোভঙ্গ করিতে তাহার পুরন্দর।
পাঠায় অপ্সরাগণে যথা মুনিবর॥



আইল অপ্সরাগণ মুনির নিকটে।
দেখিয়া পড়িল মুনি মদনসঙ্কটে ॥
এ স্থানের খ্যাতি পঞ্চ অপ্সরা বলিয়া।
অদ্যাপি আছয়ে তারা হেথা লুকাইয়া ॥
নৃত্য গীত করে তারা নাহি যায় দেখা।
এমন অপূর্ব্ব কথা পুরাণেতে লেখা ॥
শুনিয়া মুনির কথা কৌতুকী শ্রীরাম।
তপোবন দেখিয়া গেলেন মুনি ধাম ॥
আতিথ্য করেন মুনি সমাদর করি।
তিন জন বঞ্চিলেন সুখে বিভাবরী ॥
কোথা পাঁচ সাত মাস কোথা দশ মাস।
কোথা বারমাস রাম করেন প্রবাস ॥
এইরূপে বনে বনে করেন ভ্রমণ।
অতীত হইল দশ বৎসর তখন ॥
এক দিন সীতা সহ শ্রীরাম লক্ষ্মণ।
করপুটে বন্দে মুনি-সুতীক্ষ্ণ চরণ ॥
সুতীক্ষ্ণ মুনিরে রাম কহেন সুভাষ।
অগস্ত্যেরে প্রণাম করিতে করি আশ ॥
মুনি বলে যাহ রাম অগস্ত্যের ধাম।
তথা গিয়া তাহার পুরাও মনস্কাম ॥
তাহার কনিষ্ঠ আছে পিপ্পলীর বনে।
অদ্য গিয়া বাস কর তার তপোবনে ॥
কল্য গিয়া পাইবে অগস্ত্য তপোবন।
তাহাতে আছেন মুনি দ্বিতীয় তপন ॥
বিদায় লইয়া রাম চলেন দক্ষিণে।
উপনীত হইলেন পিপ্পলীর বনে ॥
শ্রীরামে পাইয়া মুনি পাইলেন প্রীতি।
সেই রাত্রি তথা রাম করিলেন স্থিতি ॥



● অগস্ত্যের কাছে শ্রীরামচন্দ্র ঃ ইল্বল-বাতাপি কাহিনী ●

প্রভাতে উঠিয়া রাম করেন গমন।
লক্ষ্মণে দেখান রাম অগস্ত্যের বন ॥
এই বনে ছিল এক দানব দুর্জ্জন।
তারে বধি মুনিবর করিলা আশ্রম ॥
শুনিয়া লাগিল লক্ষ্মণের চমৎকার।
মুনি হ'য়ে অসুরে মারেন কি প্রকার ॥
শ্রীরাম বলেন, ভাই শুন তদন্তর।
ইল্বল বাতাপি ছিল দুই সহোদর ॥
মায়াবী অসুর তারা নানা মায়া ধরে।
বাতাপি হইয়া মেষ ব্রহ্মবধ করে ॥
তার ভাই ইল্বল সে জানিত সঙ্গীত।
লোক মধ্যে ভ্রমে যেন অদ্ভুত পণ্ডিত ॥
আদর করিয়া দ্বিজে করে নিমন্ত্রণ।
সেই মেষমাংস দিয়া করায় ভোজন ॥
ব্রাহ্মণের উদরে মেষের মাংস থাকে।
বাতাপি বাহির হয় ইল্বলের ডাকে ॥
পেট চিরি বাহিরায় বিপ্রগণ মরে।
এইরূপ করি ভ্রমে দুই সহোদরে ॥
ব্রহ্মবধ শুনিয়া অগস্ত্য মহামুনি।
ইল্বলের ঠাঁই দান মাগিল আপনি ॥
দূর হৈতে আইলাম পথিক ব্রাহ্মণ।
মেষমাংস মোরে আজি করাও ভোজন ॥
মুনির বচন শুনি ইল্বল-উল্লাস।
কহিল খাইবে মুনি কত মেষমাস ॥
মুনি বলে, বহুদিন আছি উপবাস।
ভোজন করিব আজি গাড়লের মাস ॥
বাতাপি গাড়ল হয় মায়ার প্রবন্ধে।
গাড়ল কাটিয়া মাংস রান্ধিল আনন্দে ॥
বড় আশা করি মুনি ভোজনেতে বসে।
হাতে থালা করিয়া ইল্বল আসে পাশে ॥

গঙ্গাদেবী বলি মুনি মনে মনে ডাকে।
অলক্ষিতে গঙ্গাদেবী কমণ্ডলু ঢোকে ॥
গঙ্গাজল পিয়া মুনি ব্রহ্মমন্ত্র জপে।
মুষ্টি মুষ্টি মাংস সে ভোজন করে কোপে ॥
মুনির উদরে মাংস প্রায় হয় পাক।
বাহিরে ইল্বল ডাকে ঘন ঘন ডাক ॥





ইল্বল বলিল, এস বাতাপি বাহিরে।
মুনি বলে, কোথা তুমি পাবে বাতাপিরে॥
গর্জ্জিয়া যেমন সিংহ ধরে ভক্ষ্যহাতী।
ইল্বলে মারিতে যুক্তি করে মহামতি॥
পণ্ডিত হইয়া তোর বুদ্ধি নাহি ঘটে।
তোমার বাতাপি এই আছে মম পেটে॥
সে কথায় পাসরিল অসুর আপনা।
বাতকর্ম্ম করে মুনি যেমন ঝঞ্জনা॥
বাতকর্ম্ম অগ্নিতে ইল্বল পুড়ি মরে।
এইমতে মুনি দুই দানবেরে মারে॥
এরূপে মারিয়া সেই দানব দুর্জ্জয়।
তপোবন রক্ষা কৈলা মুনি মহাশয়॥
উপনীত মোরা সে অগস্ত্য তপোবনে।
সর্ব্ব কার্য্য সিদ্ধ হয যাঁর দরশনে॥
প্রবেশিতে যান রাম অগস্ত্যের দ্বারে।
হেনকালে শিষ্য এক আইল বাহিরে॥
তাঁহারে দেখিয়া তবে বলেন লক্ষ্মণ।
আসিলেন রাম মুনি-সম্ভাষ কারণ॥
এই বাক্য শুনি শিষ্য গেল অভ্যন্তরে।
কহিল রামের কথা মুনির গোচরে॥
শ্রীরাম লক্ষ্মণ সীতা দ্বারে তিন জন।
আজ্ঞা বিনা কেমনে করেন আগমন॥
রামের সংবাদে মুনি হ'য়ে আনন্দিত।
আজ্ঞা করিলেন শিষ্যে আনহ ত্বরিত॥
সবাকার পূজ্য রাম আইলেন দ্বারে।
যোগিগণ অনুক্ষণ ধ্যান করে যাঁরে॥
সবারে লইয়া গেল মুনির আজ্ঞায়।
দেখিয়া মুনির মনভ্রম দূরে যায়॥
অগস্ত্যের চরণ বন্দেন তিন জন।
অগস্ত্য বলেন কি অপূর্ব্ব দরশন॥
গোলোক ছাড়িয়া প্রভু, এলে বনবাস।
না জানি তোমার আর কিসে অভিলাষ॥
লক্ষ্মণের চরিত্রে আমার চমৎকার।
দুঃখে দুঃখী সুখে সুখী লক্ষ্মণ তোমার॥
পথশ্রান্ত আছ রাম করহ ভোজন।
আজ্ঞামতে শিষ্যেরা করিল আয়োজন॥
মুনির আদরে রাম করেন ভোজন।
তিন নিশি তথায় বঞ্চেন তিন জন॥
সমাপিয়া প্রাতঃকৃত্য শ্রীরঘুনন্দন।
অগস্ত্যের সহিত করেন আলাপন॥
পিতৃসত্য পালিবারে আসিয়াছি বনে।
আজ্ঞা কর মুনিবর থাকি কোন্ স্থানে॥
অগস্ত্য বলেন, শুনি রামের বচন।
যেখানে থাকিবে সেই মহেন্দ্র-ভবন॥
গোদাবরী-তীরে রাম পঞ্চবটী বন।
সেইস্থানে গিয়া সুখে থাক তিন জন॥
দিব্য ধনুর্ব্বাণ বিশ্বকর্ম্মার নির্ম্মাণ।
শ্রীরামে অগস্ত্য তাহা করিলেন দান॥
নানা আভরণ আর সোনার টোপর।
বস্ত্র রত্ন দিয়া মুনি করেন আদর॥
অগস্ত্যের স্থানে রাম লইয়া বিদায়।
চলেন দক্ষিণে সীতা লক্ষ্মণ সহায়॥



## জটায়ুর সঙ্গে রামচন্দ্রের সাক্ষাৎ

জটায়ু নামেতে পক্ষী সে দেশে বসতি।
পাইয়া রামের বার্ত্তা আসে শীঘ্রগতি॥
শ্রীরামের সম্মুখে হইয়া উপস্থিত।
আপনার পরিচয় দেয় যথোচিত॥
জটায়ু আমার নাম গরুড় নন্দন।
তোমার বাপের মিত্র আমি পুরাতন॥
পক্ষিরাজ সম্পাতি আমার ছোট ভাই।
আরো পরিচয় রাম তোমারে জানাই॥
পূর্ব্বে দশরথের করেছি উপকার।
তেঁই সে তাঁহার সঙ্গে মিত্রতা আমার॥
আইস আইস রাম সীতা মোর ঘরে।
ইহা কহি বাসা দিল অতি সমাদরে॥



তিন জনে অনুব্রজি লৈয়া গেল পাখী।
পঞ্চবটী দেখিয়া শ্রীরাম বড় সুখী ॥
লক্ষ্মণে বলেন রাম, বাঁধ বাসাঘর।
গোদাবরী জলে স্নান করি নিরন্তর ॥
লক্ষ্মণ বলেন, দেব, আপনি প্রধান।
কোন্ স্থানে বান্ধি ঘর কর সংবিধান ॥
দেখেন শ্রীরাম স্থান গোদাবরী-তীরে!
সুশোভিত শ্বেত পীত লোহিত প্রস্তরে ॥
নিকটে প্রসর ঘাট তাহে নানা ফুল।
মধুপানে মাতিয়া গুঞ্জরে অলিকুল ॥
শ্রীরাম বলেন, হেথা বান্ধ বাসাঘর।
জানকীর মনোমত করহ সুন্দর ॥
শ্রীরামের আজ্ঞায় লক্ষ্মণ বান্ধে ঘর।
একদিনে নির্ম্মাইল অতি মনোহর ॥
দ্বারে স্থাপি পূর্ণকুম্ভ আনি পুষ্প রাশি।
অগ্নিপূজা করিয়া হইলা গৃহবাসী ॥
লতা-পাতা-নির্ম্মিত সে কুটীর পাইয়া।
অযোধ্যার অট্টালিকা গেলেন ভুলিয়া ॥
জটায়ু বলেন, রাম, আসি হে এখন।
যখন করিবে আজ্ঞা আসিব তখন ॥
এত বলি পক্ষিরাজ উড়িল আকাশে।
দুই পাখা সারি গেল আপনার বাসে ॥
রজনী বঞ্চিয়া রাম উঠি প্রাতঃকালে।
স্নান করিবারে যান গোদাবরী জলে ॥
সুগন্ধি সুদৃশ্য নানা কুসুম তুলিয়া।
নিত্য নিত্য শ্রীরাম করেন নিত্যক্রিয়া ॥
ফল মূল আহরণ করেন লক্ষ্মণ।
সুমিষ্ট শীতল গোদাবরীর জীবন ॥
ঋষিগণ সহ সদা করেন নিবাস।
করেন কুরঙ্গগণ সহ পরিহাস ॥
সীতার কখন যদি দুঃখ হয় মনে।
পাসরেন তখনি শ্রীরাম দরশনে ॥
রামের যেমন দেশ তেমনি বিদেশ।
আত্মারাম শ্রীরাম নাহিক কোন ক্লেশ ॥
লক্ষ্মণের চরিত্র বিচিত্র মনে বাসি।
শ্রীরামের বনবাসে যিনি বনবাসী ॥



● সূর্পনখার প্রণয়ভিক্ষা ও নাসাকর্ণচ্ছেদন ●

এরূপে রহেন পঞ্চবটী তিন জন।
হেনকালে ঘটে এক অপূর্ব্ব ঘটন ॥
রাবণের ভগ্নী, তার নাম সূর্পণখা।
অকস্মাৎ রামের সম্মুখে দিল দেখা ॥
ভ্রমিতে ভ্রমিতে গেল রামের সদনে।
শ্রীরামেরে দেখিয়া সে মাতিল মদনে ॥
শতকাম জিনিয়া শ্রীরাম রূপবান।
সুখ হয় যদি মিলে সমানে সমান ॥
এত ভাবি মায়াবিনী দুষ্ট নিশাচরী।
নররূপ ধরে নিজ রূপ পরিহরি ॥
জিতেন্দ্রিয় শ্রীরাম ধার্ম্মিক শিরোমণি।
রামে ভুলাইবে কিসে অধর্ম্মচারিণী ॥
পর্ব্বত নাড়িতে চাহে হইয়া দুর্ব্বলা।
ভুলাইতে শ্রীরামে পাতিল নানা ছলা ॥
হাবভাব আবির্ভাব করিয়া কামিনী।
শ্রীরামে জিজ্ঞাসা করে সহাস্যবদনী ॥
রাজপুত্র বট কিন্তু তপস্বীর বেশ।
এমন কাননে কেন করিলে প্রবেশ ॥
দণ্ডক কাননে আছে দারুণ রাক্ষস।
হেন বনে ভ্রম তুমি এ বড় সাহস ॥
বহুদূর নহে তারা আছয়ে নিকটে।
হেন রূপবান্ তুমি পড়িলে সঙ্কটে ॥
সঙ্গে দেখি চন্দ্রমুখী ইনি কে তোমার।
কেবা এ পুরুষ তব সমান আকার ॥
সরল-হৃদয় রাম দেন পরিচয়।
মম পিতা রাজা দশরথ মহাশয় ॥
ইনি ভ্রাতা লক্ষ্মণ, প্রেয়সী সীতা ইনি।
সত্য হেতু বনে ভ্রমি শুন লো কামিনী ॥





শুনিলে আমার, দেহ নিজ পরিচয়।
কে বট আপনি, কোথা তোমার আলয়॥
পরমাসুন্দরী তুমি, লোকে নিরুপমা।
মেনকা উর্ব্বশী কিংবা হবে তিলোত্তমা॥
জিজ্ঞাসা করিল রাম সরল-হৃদয়।
সূর্পণখা আপনার দেয় পরিচয়॥
লঙ্কায় বসতি, আমি রাবণ-ভগিনী।
নানা দেশে ভ্রমি আমি হ'য়ে একাকিনী॥
দেশে দেশে ভ্রমি আমি কারে নাহি ভয়।
তোমার কামিনী হই হেন বাঞ্ছা হয়॥
লঙ্কাপুরে বৈসে ভাই দশানন রাজা।
নিদ্রা যায় কুম্ভকর্ণ ভ্রাতা মহাতেজা॥
অন্য ভ্রাতা সুশীল ধার্ম্মিক বিভীষণ।
ভাই খর দূষণ এখানে দুইজন॥
অতি আদরের আমি কনিষ্ঠা ভগিনী।
তোমার হইলে কৃপা ধন্য বলি মানি॥
সুমেরু পর্ব্বত আর কৈলাস মন্দর।
তোমা সহ বেড়াইব দেখিব বিস্তর॥
তথা যাব যথা নাহি মনুষ্য-সঞ্চার।
তুমি আমি কৌতুকেতে করিব বিহার॥
মনসুখে বেড়াইব অন্তরীক্ষগতি।
এত গুণ নাহি ধরে তব সীতা সতী॥
প্রতিবাদী হয় যদি জানকী-লক্ষ্মণ।
রাখিয়া নাহিক কার্য্য করিব ভক্ষণ॥
আমারে দেখহ রাম, কেমন সুবেশ।
সীতায় আমায় রূপে অনেক বিশেষ॥
কুবেশ তোমার সীতা বড়ই ঘৃণিত।
হেন ভার্য্যাসহ থাক মনে হয় প্রীত॥
যখন যেখানে ইচ্ছা সেখানে তখনি।
বিহার করিব গিয়া দিবস রজনী॥
শ্রীরাম বলেন, সীতা, না করিহ ত্রাস।
রাক্ষসীর সহিত করিব পরিহাস॥
পরিহাস করেন শ্রীরাম সুচতুর।
রাক্ষসীরে বাড়াইতে বলেন মধুর॥
আমার হইলে জায়া পাবে যে সতিনী।
লক্ষ্মণের ভার্য্যা হও এই বড় গুণী॥
সুন্দর লক্ষ্মণ ভাই মনোহর বেশ।
যৌবন সফল কর, কহি উপদেশ॥
লক্ষ্মণ কনকবর্ণ পরম সুন্দর।
লক্ষ্মণের ভার্য্যা নাহি, তুমি কর বর॥
তোমা হেন রূপবতী পাবে কোন স্থলে।
সত্য জ্ঞানে নিশাচরী লক্ষ্মণেরে বলে॥
তুমি যুবা হইয়া একাকী বঞ্চ রাতি।
রসক্রীড়া ভুঞ্জ তুমি আমার সংহতি॥
লক্ষ্মণ বলেন, আমি শ্রীরামের দাস।
সেবকের প্রতি কেন কর অভিলাষ॥
ভুবনের সার রাম, অযোধ্যার রাজা।
তুমি রাণী হইলে করিবে সবে পূজা॥
কি গুণ ধরেন সীতা তোমার গোচর।
তোমায় সীতায় দেখি অনেক অন্তর॥
রামেরে ভজহ তুমি হৈয়া সাবধান।
মানুষী কি করিবেক তোমা বিদ্যমান॥
উপহাস নাহি বুঝে বাক্য মাত্রে ধায়।
লক্ষ্মণেরে ছাড়িয়া রামের কাছে যায়॥
পুনর্ব্বার আইলাম রাম তব পাশে।
ঘুচাইব ব্যাঘাত সীতারে গিলি গ্রাসে॥
বদন মেলিয়া যায় সীতা গিলিবারে।
ত্রাসেতে বিকল সীতা রাক্ষসীর ডরে॥
ক্ষণে বামে, ক্ষণেতে দক্ষিণে যান সীতা।
দেখিলেন রঘুনাথ সীতারে ব্যথিতা॥
যেই দিকে যান সীতা সেদিকে রাক্ষসী।
রাক্ষসীর ডরে কাঁপে জানকী রূপসী॥
শ্রীরাম বলেন, ভাই, ছাড় উপহাস।
ইঙ্গিতে বলেন, কর ইহারে নিরাশ॥
ক্রোধেতে লক্ষ্মণ বীর মারিলেন বাণ।
এক বাণে কাটিল তাহার নাক কান॥
খান্দা নাকে ধান্দা লাগে, ভাসে রক্ত-স্রোতে।
রাক্ষসীর ওষ্ঠাধর ভাসিল শোণিতে॥



দশরথ কহিলেন, শুন ওমা সীতে।
ক্ষুধার জ্বালায় আমি না পারি তিষ্ঠিতে ॥
তুমি বধূ, আমি তব শ্বশুর ঠাকুর।
অর্পিয়া বালির পিণ্ড ক্ষুধা কর দূর ॥
সীতা কহিলেন, দেব, কহি যে তোমারে।
কিমতে অর্পিব পিণ্ড রাম-অগোচরে ॥
রাজা কন, সীতাদেবি, কহি তব স্থান।
আমার নিকটে তুমি রামের সমান ॥
মনে কিছু না করিহ, ওমা চন্দ্রমুখি।
লোক জন ডাকি আনি ক'রে রাখ সাক্ষী ॥
'ভাল ভাল' বলি কহে সীতা চন্দ্রমুখী।
আস্থের তুলসী তুমি হ'য়ে থাক সাক্ষী ॥
জিজ্ঞাসা করেন রাম ফিরি আসি যদি।
কহিবেন বটবৃক্ষ আর ফল্গুনদী ॥
ব্রাহ্মণ দেখিয়া সীতা করেন জ্ঞাপন।
দশরথ-কথা সব কহিবে ব্রাহ্মণ ॥
ইহা শুনি দশরথ হর্ষে উঠি রথে।
লইয়া বালির পিণ্ড গেলা স্বর্গপথে ॥
কৃত্তিবাস পণ্ডিতের রহিল বিষাদ।
শ্বশুরের পিণ্ডদানে বধূর প্রমাদ ॥



● ব্রাহ্মণ তুলসী ও ফল্গুনদীকে সীতার অভিশাপ
এবং বটবৃক্ষের প্রতি আশীর্বাদ।

হেথা প্রভু রামচন্দ্র অতি-ত্বরাপর।
শ্রাদ্ধের সামগ্রী ল'য়ে আইলা সত্বর ॥
শ্রীরামে দেখিয়া সীতা হরিষ-অন্তরে।
নিবেদন করিলেন রামের গোচরে ॥
সীতা কহিলেন শুন প্রভু রঘুবর।
আশ্রমে আসিয়াছিলা অজের কোঙর ॥
আমারে করিতে শ্রাদ্ধ কন দশরথ।
লইয়া বালির পিণ্ড গেলা স্বর্গ-পথ ॥

রাম কহিলেন, কিসে প্রত্যয় হয় কথা।
সাক্ষী করি রাখিয়াছি, কন দেবী সীতা ॥
সাক্ষীরে আনিয়া সীতা বলাও এখন।
সাক্ষী পাইলেই মোর প্রত্যয় হয় মন ॥
সীতা কহিলেন, প্রভু করি নিবেদন।
জিজ্ঞাসা করহ তুমি ডাকিয়া ব্রাহ্মণ ॥
ব্রাহ্মণ বলেন, খর্ব্ব করিব সীতারে।
মিথ্যা-বাক্য কব আজি রামের গোচরে ॥
ডাকিয়া ব্রাহ্মণে জিজ্ঞাসেন রঘুনাথে।
তোমরা দেখেছ মোর পিতা দশরথে ॥
ব্রাহ্মণ কহেন তবে রামের সাক্ষাতে।
আমরা না দেখিয়াছি রাজা দশরথে ॥
এ-কথা শুনিয়া রাম কন হাসি-হাসি।
লজ্জায় মলিন হৈল সীতা সুরূপসী ॥
মিথ্যা কহি ব্রাহ্মণ, এতেক দিলে তাপ।
ক্রোধে তনু থর-থর দিনু তোমা শাপ ॥
লক্ষ তঙ্কার দ্রব্য যদি থাকে তব ঘরে।
ভিক্ষার লাগিয়া যেও দেশ-দেশান্তরে ॥
রাম কন কান্দ কেন সীতা চন্দ্রমুখি।
আর কেহ থাকে ত, বলাও দেখি সাক্ষী ॥
এতেক শুনিয়া কন সীতা সুরূপসী।
আনিয়া বলান প্রভু আস্থের তুলসী ॥
অতঃপর তুলসী-কানন তথা হেরি।
রঘুনাথ কহিলেন, কহ দ্রুত করি ॥
পিণ্ড-প্রদানের তুমি জান বিবরণ।
তুলসী কহেন যথা কহেন ব্রাহ্মণ ॥
তুলসী ভাবেন রাম মোরে নিবে হাতে।
মিথ্যা-কথা কব আমি রামের সাক্ষাতে ॥
রাম বলে, তুলসি শুন মোর কথা।
সাক্ষাতে দেখেছ মোর দশরথ পিতা ॥
তুলসী বলেন তবে প্রভু রঘুবরে।
আমরা না দেখিয়াছি তোমার পিতারে ॥
কথা শুনি জানকী'র জন্মে মনস্তাপ।
যা রে যা তুলসি, আমি দিনু তোরে শাপ ॥





এত দুঃখ দিলি তুই আমার অন্তরে।
আভূমি জন্মিও তুমি লৈয়া সর্ব্বস্তরে ॥
ক্রোধভরে সীতাদেবী কহেন এমন।
তোর পত্র শ্রীহরির আদরের ধন ॥
অপবিত্র স্থানে তোর অবস্থিতি হবে।
শৃগাল-কুকুর মূত্র-পুরীষ ত্যজিবে ॥
হাসিয়া বলেন রাম, শুনহ জানকি।
আর কেহ থাকে ত বলাও তারে সাক্ষী ॥
সীতা কহিলেন, শুন প্রভু গুণনিধি।
আর সাক্ষী আছে সেই ফল্গু মহানদী ॥
ফল্গু ভাবে মিথ্যা কব শ্রীরামের স্থলে।
কতই দিবেন দ্রব্য রাম মোর জলে ॥
ফল্গুরে সুধান রাম কমল-লোচন।
তুমি দেখিয়াছ কিবা অজের নন্দন ॥
ফল্গুনদী কহে, শুন প্রভু রঘুনাথে।
আমি নাহি দেখিয়াছি রাজা দশরথে ॥
এতেক শুনিয়া সীতা কান্দে উচ্চৈঃস্বরে।
আজি আমি দিব শাপ এ-ফল্গুনদীরে ॥
অন্তঃশীলা হয়ে তুমি বহ সর্ব্বকাল।
তোমারে ডিঙ্গিয়া যাবে কুকুর-শৃগাল ॥
শ্রীরাম বলেন, শুন সীতা চন্দ্রমুখি।
আর কেহ থাকে ত বলাও আনি সাক্ষী ॥
সীতা কহিলেন, রাম, লজ্জা-বোধ করি।
বটবৃক্ষ আনি সাক্ষী বলাও দৈত্যারি ॥
বটবৃক্ষ আসি কহে প্রভু রঘুবর।
সাক্ষী দিব যদি মোর জুড়াও অন্তর ॥
রাম-সীতা যুগ্মরূপ হেরিব নয়ানে।
তবে আমি সাক্ষ্য দিব তব বিদ্যমানে ॥
বৃক্ষ-কথা শুনি সীতা আনন্দিত মন।
রামের বামেতে সীতা দাঁড়াল তখন ॥
হেরিয়া যুগলরূপ নিজের নয়ানে।
যোড়হস্তে বলে বৃক্ষ রাম বিদ্যমানে ॥
তোমার চরণে প্রভু, করি নিবেদন।
'চিন্তামণি' নাম তুমি ধর কি কারণ ॥
দয়াময় নাম তব সর্ব্বলোকে কয়।
পতিতে তরাও, তাই নাম 'দয়াময়' ॥
স্থাবর-জঙ্গম-আদি যত জীবগণ।
সর্ব্বজীবে সর্ব্বক্ষণ আছ নারায়ণ ॥
সংসারের চিন্তা কর নাম 'চিন্তামণি'।
সীতা পিণ্ড দিলা কিনা না জান আপনি ॥
চিন্তামণি নামে তব কলঙ্ক রহিল।
আজি হৈতে চিন্তামণি নামটি ডুবিল ॥
চিন্তায় ব্যাকুল হয়ে ভুলেছ আপনা।
মায়ায় মানুষ হৈলে, কিছু নাহি জানা ॥
বটবৃক্ষ কহে, শুন কমল-লোচন।
মিথ্যা সাক্ষ্য ইহারা দিলেক সর্ব্বজন ॥
ধনলোভে মিথ্যাকথা কহিল ব্রাহ্মণ।
ব্রাহ্মণের অনুরোধে অন্য দুইজন ॥
আমি যদি মিথ্যা বলি, একে হবে আর।
অন্তর্য্যামী নারায়ণে ফাঁকি দেওয়া ভার ॥
শতকোটী জন্ম তপ করে যেই জন।
সত্যবাদী সম কিন্তু না হয় কখন ॥
বালি-পিণ্ড লয়েছিলা সীতা ডান হাতে।
আপনি লইলা তাহা রাজা দশরথে ॥
খাইয়া সীতার পিণ্ড প্রফুল্ল অন্তরে।
দেখিতে দেখিতে রাজা গেলা স্বর্গপুরে ॥
শুনিয়া বৃক্ষের কথা কন রঘুবর।
চিরজীবী হও বট, অক্ষয় অমর ॥
পিণ্ডদান করি মনে ভাবেন জানকী।
বারে বারে সবাকারে করিয়াছি সাক্ষী ॥
তুষ্ট হয়ে বর দিব তোমায় কেবল।
শীতকালে উষ্ণ হবে, গ্রীষ্মেতে শীতল ॥
সীতা তারে পুনর্ব্বার দিলা এই বর।
ডালে-ডালে হবে তব পল্লব বিস্তর ॥
মনোহর সুশীতল রবে অনিবার।
নিষ্পত্র না হবে শাখা কদাপি তোমার ॥
সুশীতল রাখিবে, যে যাবে তব তলে।
সর্ব্বদা আনন্দে রবে নিজ-পত্র-ফলে ॥



এইরূপে বটবৃক্ষে আশীর্ব্বাদ করি।
বিদায় দিলেন তারে রামের সুন্দরী ॥
পর্ব্বত উপরে রন রাম লক্ষ্মণ সীতা।
এখন কহিব কিছু গয়াধাম কথা ॥
কৃত্তিবাস পণ্ডিতের কথা সুধাভাণ্ড।
পরম পবিত্র এই অযোধ্যার কাণ্ড ॥



## ● গয়া-মাহাত্ম্য

চিত্রকূট ছাড়ি রাম, সীতা ও লক্ষ্মণ।
গয়াধামে গিয়া শেষে দিলা দরশন ॥
সীতা বলে, শুন প্রভু, করি নিবেদন।
পূর্ব্বকথা কহ আমি করিব শ্রবণ ॥
কি নিমিত্ত গয়াধাম হইল এখানে।
ইথে পিণ্ড দিলে যায় বৈকুণ্ঠ-ভুবনে ॥
রাম বলে, শুন সীতা, আমার বচন।
পূর্ব্ব কথা কহি আমি, তাহে দেহ মন ॥
পূর্ব্বে হেথা ছিল দৈত্য 'গয়াসুর'-নাম।
তার সনে করে ইন্দ্র ভীষণ সংগ্রাম ॥
গয়াসুর দৈত্য, তার মহাশক্তি ছিল।
ইন্দ্রাদি যতেক দেব, সবারে জিনিল ॥
অশ্বমেধ-আদি করি নানা-যজ্ঞ করে।
অমর অক্ষয় হ'য়ে রহে কলেবরে ॥
প্রকাণ্ড শরীর তার কারেও না মানে।
একে-একে জিনিল যতেক দেবগণে ॥
তার ভয়ে দেবগণ তিষ্ঠিতে না পারে।
ব্রহ্মার নিকটে গিয়া সবে স্তব করে ॥
গোসাঁই, অসুর ভয়ে নাহি অব্যাহতি।
এইবার রক্ষা কর, ওহে প্রজাপতি ॥
সমস্ত দেবের ব্রহ্মা দেখিয়া কাকুতি।
আপনি আইলা সঙ্গে ল'য়ে পশুপতি ॥
করিলা ভীষণ রণ দোঁহে তার সনে।
তথাপি জিনিতে নারে ব্রহ্মা-ত্রিলোচনে ॥

ব্রহ্মা বলে, দৈত্য, তুমি বড় বলবান্।
তোমার সমান কেহ নাহি পুণ্যবান্ ॥
সেই হেতু গয়াসুর শুনহ বচন।
তোমার উপর যজ্ঞ করিব এখন ॥
শুনিয়া ব্রহ্মার কথা কহে গয়াসুরে।
দোঁহে মিলি যজ্ঞ কর আমার উপরে ॥
আমার উপর যজ্ঞ কর দুইজন।
তথাপি ইহাতে মোর না হবে মরণ ॥
চিৎ হ'য়ে গয়াসুর পড়িল সেখানে।
বসিলা করিতে যজ্ঞ ব্রহ্মা-ত্রিলোচনে ॥
পৃথিবীতে পাহাড়-পর্ব্বত যত ছিল।
গয়াসুর উপরে সকলি চাপাইল ॥
যজ্ঞ-সজ্জা আনি দেয় যত দেবগণ।
আরম্ভিলা যজ্ঞ তবে ব্রহ্মা-ত্রিলোচন ॥
যতেক দেবতা-সহ ব্রহ্মা-মহেশ্বর।
একমন হ'য়ে সবে হৈলা গুরুভর ॥
বিরাট্ মুরতি ধরি গযার উপর।
বসিলেন দেবগণ-সহ পুরন্দর ॥
অগ্নি জ্বালি যজ্ঞ করে ব্রহ্মা-ত্রিলোচন।
মূর্ত্তিমান্ হ'য়ে অগ্নি উঠে সেইক্ষণ ॥
অগ্নিমধ্যে ঘৃত ঢালে কলসে কলসে।
প্রদীপ্ত হইয়া অগ্নি অম্বর পরশে ॥
অসুর উপরে যজ্ঞ যদ্যপি করিল।
তথাপি অসুর তাহে ভয় না পাইল ॥
সবে বলে, গয়াসুর পরাণ ত্যজিল।
সাঙ্গ করি যজ্ঞ ফোঁটা সকলে পরিল ॥
গয়াসুর বলে সবে, যজ্ঞ সাঙ্গ হৈল।
গাত্র-ঝাড়া দিয়া বীর তখনি উঠিল ॥
পাহাড়-পর্ব্বত-বৃক্ষ পড়ে বহুদূরে।
দেখি যত দেবগণ পড়িল ফাঁপরে ॥
গয়াসুর বলে, শুন ওহে দেবগণ।
তোমাদের হাতে মোর না হবে মরণ ॥
এতেক শুনিয়া দেবগণে লাগে ত্রাস।
দেবগণ-ত্রাস দেখি আসি শ্রীনিবাস ॥





গয়াসুর-সহ আরম্ভিলা ঘোর রণ।
গয়াসুর পরাক্রমে তুষ্ট নারায়ণ ॥
পরাজিয়া গয়াসুরে দেব-দামোদর।
স্থাপিলেন পাদপদ্ম তার শিরোপর ॥
বিষ্ণুপদে গয়শিরে যেবা পিণ্ড দেয়।
পিতৃগণ মুক্ত হ'য়ে মোক্ষধামে যায় ॥
সেই হেতু গয়াধাম নামেতে প্রকাশ।
সমাপ্ত অযোধ্যাকাণ্ড, কহে কৃত্তিবাস ॥



## অযোধ্যাকাণ্ড সমাপ্ত



## অরণ্যকাণ্ড

একদিন চিত্রকূট পর্বতের মুণিরা বললেন যে তাঁরা চিত্রকূট ছেড়ে আত্মীয়-স্বজনদের বাড়িতে চলে যাবেন। রামচন্দ্র সুন্দরী স্ত্রীকে নিয়ে এখানে কি একা বাস করতে পারবেন! রামচন্দ্র নিজেও ভাবলেন, অযোধ্যা থেকে এস্থানের দূরত্ব বেশি নয়। ভরত আবার আসতে পারে। তখন ফেরান দুষ্কর হবে। অতএব আরও দক্ষিণে চললেন তিনজনে।

পথে অত্রিমুণির তপোবন। সেখানে এক রাত কাটালেন রামচন্দ্র। অত্রি উপদেশ দিলেন দন্ডকারণ্যে গিয়ে বাসা বাঁধতে। সকলে চললেন সেদিকে। বিরাট রাক্ষস বধ, শারভংগমুণির কাছ থেকে ইন্দ্র-দত্ত দিব্যধনুর্বান লাভ করে এগিয়ে চললেন ওঁরা।

কোথাও পাঁচ-সাত মাস, কোথাও দশ-মাস বাস করতে করতে প্রায় দশ বছর পূর্ণ হ'ল। মাঝে মাঝে রাক্ষসদের সংগে ছোটখাটো বিরোধ হয়। অগস্ত্যমুণি বললেন পঞ্চবটীতে গিয়ে বাস করতে। জটায়ুর সংগে পরিচয় হ'ল। তিনিই ওঁদের নিয়ে গেলেন পঞ্চবটীতে। গোদাবরী তীরে সুশোভিত পঞ্চবটীতে বাসা বাঁধলেন রামচন্দ্র।

এমন সময় একদিন রামচন্দ্রের রূপে বিমোহিত হয়ে রাবণের ভগ্নি শূর্পণখা এসে তাঁকে বিবাহের প্রস্তাব দিলেন। রামচন্দ্র পরিহাস করে তাকে সমসুন্দর লক্ষ্মণকে বিবাহ করতে বললেন। শূর্পণখা গেলেন লক্ষ্মণের কাছে। লক্ষ্মণ বললেন, প্রভু ছেড়ে ভৃত্যকে কেন? শূর্পণখা ছুটল আবার রামের কাছে। সীতাকে তার কামনা পূর্ণ হওয়ার পক্ষে অন্তরায় ভেবে শূর্পণখা তাঁকে হত্যা করতে ছুটল। তখন রামচন্দ্রের ইংগিতে লক্ষ্মণ বাণ মেরে তাকে হত্যা না করে নাক-কান কেটে ছেড়ে দিলেন।

শূর্পণখা এসে কেঁদে পড়ল দুই রাক্ষস সেনাপতি খর ও দূষণের কাছে। তারা প্রথমে পাঠাল চৌদ্দ-ভাইকে পরে নিজেরা এল বহু সৈন্য নিয়ে। সকলেই হ'ত হ'ল। তখন শূর্পণখা ছুটল লংকায়। রাবণ রাজাকে ইনিয়ে-বিনিয়ে কেঁদে কেঁদে উত্তেজিত করে তুলল সে। রাবণ ভগ্নীর দশা দেখে ক্ষুব্ধ হলেন, তিনি সীতাদেবীকে হরণ করে এনে রাম-লক্ষ্মণকে সমুচিত শাস্তি দিতে চাইলেন। ফন্দি স্থির হ'ল। মারীচ কৌশলে রাম-লক্ষ্মণকে নিয়ে যাবে কুটীরের বাইরে। সেই সুযোগে রাবণ সীতাকে হরণ করবেন।

মারীচ প্রথমে এ প্রস্তাবে রাজী হল না। সে বললে, এর পরিণতি ভাল হবে না। এতে রাবণ নির্বংশ হবেন। ক্রুদ্ধ রাবণ মারীচকে হত্যা করতে

উদ্যত হ'ল। তখন মারীচ বাধ্য হয়ে রাবণের কথায় সম্মত হ'ল।

পঞ্চবটীতে এসে মায়া দ্বারা মারীচ স্বর্ণমৃগরূপ গ্রহণ করল। সীতাদেবী তাকে দেখে ধরে দেবার আবদার ধরলেন। রামচন্দ্র বললেন, স্বর্ণমৃগ হয় না। ও নিশ্চয় কোন রাক্ষসের মায়া। অবুঝ সীতাদেবীর সোনার হরিণ চাই-ই। তখন লক্ষ্মণকে সতর্ক থাকতে বলে তার ধনুক নিয়ে বেরিয়ে পড়লেন রামচন্দ্র।

অবকাশ বুঝে মারীচ রামকন্ঠ নকল করে লক্ষ্মণকে ডাকতে থাকল। সীতাদেবী তা শুনে রামচন্দ্রের বিপদ বুঝে লক্ষ্মণকে তাগিদ দিতে থাকলেন তাঁর সাহায্যে যাবার জন্য। কিন্তু লক্ষ্মণ বুঝেছিলেন ও ডাক ছলনা। ইতঃমধ্যে রামের বাণে মুমূর্ষু মারীচ চিৎকার করে রামকন্ঠে বলে চলল, রাক্ষসের বাণে আমি আহত হয়েছি। লক্ষ্মণ শীঘ্র এস। আমাকে বাঁচাও!

আর থামান গেল না সীতাদেবীকে। তাঁর তাড়নায় লক্ষ্মণকে যেতেই হ'ল। সংগে সংগে এক সন্ন্যাসীর বেশে এসে ভিক্ষা চাইল রাবণ। সীতাদেবী বললেন, অপেক্ষা করুন। আমার স্বামী দেবর এখুনি ফিরবেন। তারা এলে যথোচিত সৎকার করবেন।

রাবণ বলল, অপেক্ষার সময় নেই। ভিক্ষা দেবে তো দাও। নইলে চললাম।

অতিথি ফিরতে দেখে সীতা তখুনি তাকে ভিক্ষা দিতে গেলেন। সংগে সংগে রাবণ তাঁকে ধরে তুলে নিলেন পুষ্পক রথে।

কাঁদছেন সীতা। সে কান্নায় মথিত আকাশ বাতাস। কান্না শুনে ধেয়ে এল গড়ুর পুত্র জটায়ু। বাধা দিল রাবণকে। কিন্তু সে বাধাকে খড়কুটোর মত উড়িয়ে দিয়ে চলে গেল রাবণ। মুমূর্ষু জটায়ু পড়ে রইল।

এদিকে রাম-লক্ষ্মণ ফিরে এসে দেখলেন সীতাদেবী নেই। কোথায় সীতা! পাগলের মত সীতা অন্বেষণে বের হলেন রাম, পিছনে লক্ষ্মণ। দেখা হ'ল জটায়ুর সংগে। তার কাছেই সংবাদ মিলল যে রাবণ হরণ করেছে সীতাকে। কিন্তু কে রাবণ? জটায়ু পরিচয় দিল রাবণের। সে বিধাতার বরে মহাতেজা। বিশ্বশ্রবার পুত্র সে। লংকায় তার রাজধানী। এইসব বলে জটায়ু গত হ'ল। পিতৃসম এই পক্ষীর দেহকে পরমশ্রদ্ধায় দাহ করলেন রাম-লক্ষ্মণ।

সেদিন পুরোন ঘরে ফিরে রাত কাটালেন দুই ভাই। শূন্যগৃহে রামচন্দ্রের বেদনার সীমা রইল না। পরদিন ভোরে উঠে দক্ষিণের গভীর বনে প্রবেশ করলেন। সে বনে বাঘ, সিংহ, মোষের পাল চরে বেড়ায়। কুশের বনে পা ফেলা দায়। তারই-মধ্যে এগিয়ে চলেছেন ওঁরা।

পথ আগলে দাঁড়াল এক কবন্ধ রাক্ষস। কি কুৎসিত তার রূপ। তার মাথা নেই। পেটের মধ্যেই চোখ, কান, মুখ। সে রামচন্দ্রকে আক্রমণ করল। রাম তাকে বাণবিদ্ধ করল। কবন্ধ মাটিতে পড়ে ছটফট্ করতে থাকল। সে লক্ষ্মণকে তার হত্যাকারীর পরিচয় জিজ্ঞাসা করল। লক্ষ্মণ পরিচয় দিতেই কবন্ধ ভক্তি গদগদ চিত্তে বলল, যাক, তাহ'লে আমার শাপমুক্তি ঘটল।

সব বৃত্তান্ত তার মুখেই শোনা গেল। সে ছিল এক রূপবান গন্ধর্ব। রূপের গর্বে সে সকলকেই তাচ্ছিল্য করত। এক মুণি তার গর্বে অপমানিত হয়ে অভিশাপ দেয়। সেই অভিশাপে সে কুৎসিত রূপ পায়। ইন্দ্র বলেন, নবরূপী নারায়ণের শরাঘাতে তার পাপ কেটে যাবে। আজ তার সেই শুভ পাপমুক্তি দিন।

এই কাহিনী বর্ণনা করে কবন্ধ ক্রমে স্তব্ধ হয়ে গেল। রাম লক্ষ্মণ তাকে দাহ করলেন। তার দেহ থেকে এক দিব্যমূর্তি বেরিয়ে চলে গেল স্বর্গে। যাবার সময় রামচন্দ্রকে দিয়ে গেল সীতাদেবী ও লংকার সন্ধান। আর বললে ঋষ্যমুক পর্বতে সুগ্রীবকে বন্ধু করে নিতে।

পরদিন কশবনে প্রবেশ করলেন দুই ভাই। সেখানে পম্পানদীর তীরভূমির শোভা রামচন্দ্রকে আরও বিচলিত করে তুলল। তিনি ভাব বিহ্বল হয়ে তরুলতা, পশুপাখীদের জিজ্ঞাসা করতে থাকলেন, তোমরা কি আমার চন্দ্রমুখীকে দেখেছ!

ঐ নদীতে স্নান তর্পণ করে সুগ্রীবের উদ্দেশ্যে বেরিয়ে পড়লেন। পথে মাতংগমুণির আশ্রম। ছুটে এল এক শবরী। তুমি কি রামচন্দ্র? এসেছ কি তুমি? আমি যে তোমার পথ চেয়ে অপেক্ষা করে বসে আছি কতকাল। মুণি মৃত্যুকালে বলেছিলেন রাম-দর্শন পেলে হবে তোমার মুক্তি।

রামচন্দ্রের সামনে অগ্নিকুন্ড প্রস্তুত করে তাতে আত্মাহুতি দিল শবরী। তার স্বর্গবাস হ'ল। শবরীর কথায় শেষ হ'ল অরণ্যকান্ড।

---

মূলং ধর্ম্মতরোর্বিবেকজলধেঃ পূর্ণেন্দুমানন্দদং।
বৈরাগ্যাম্বুজভাস্করং তমহরং ধ্বান্তাপহং তাপহম্।।
মোহাম্ভোধর পুঞ্জপাটনবিধৌ ভীমাসীলঃ শংকরং।
বন্দে ব্রহ্মকুলং কলংকশমনং শ্রীরামভূপপ্রিয়ম্।।
সান্দ্রানন্দপয়োদশোভনতনুং পীতাম্বরং সুন্দরং।
পাণৌ বাণশরাসনং কটিলসত্তুনীরভারং বরম্।।
রাজীবায়তলোচনং ধৃতজটাজুটেন সংশোভিতং।
সীতালক্ষণং সংযুতং পথিগতং রামভিরামং ভজে।।

---

● শ্রীরামের চিত্রকূটে অবস্থান ও রাক্ষস ভয়ে
মুনিগণের স্থানান্তর গমন কল্পনা ●

করিলেন অযোধ্যায় ভরত গমন।
চিত্রকূট পর্ব্বতে রহেন তিন জন॥
চিত্রকূট পর্ব্বতে অনেক মুনি বৈসে।
ভাল মন্দ যখন যে রামেরে জিজ্ঞাসে॥
মুনিগণ একদিন করে কাণাকাণি।
জিজ্ঞাসা করেন রাম ধনুর্ব্বাণ-পাণি॥
কহ কহ মুনিগণ, কি কর মন্ত্রণা।
আমারে না কহি কেন বাড়াও যন্ত্রণা॥
আমরা সকলে করি একত্র বসতি।
একের ক্ষতিতে হয় সবাকার ক্ষতি॥
যদি কোন বিপদ হয়েছে উপস্থিত।
আমারে জানাও আমি করিব বিহিত॥
মুনিগণ রামবাক্যে পড়িলেন লাজে।
বৃদ্ধ এক মুনি উঠি বলে তার মাঝে॥
যে মন্ত্রণা করিতেছি মোরা রঘুবর।
তাহার বৃত্তান্ত কহি তোমার গোচর॥
রাবণের দুই ভাই দুষ্ট নিশাচর।
তার মধ্যে জ্যেষ্ঠ খর দূষণ অপর॥
তাহার সামন্তগণ চতুর্দ্দিকে ভ্রমে।
কত উপদ্রব করে প্রবেশি আশ্রমে॥
যজ্ঞ আরম্ভন মাত্র আসিয়া নিকটে।
যজ্ঞ নষ্ট করে দ্বিজ পলায় সঙ্কটে॥
রাক্ষসের ডরে লুকাইয়া ঘরে আসি।
কাড়ি খায় ফল মূল, ভাঙ্গয়ে কলসী॥
এই বন ছাড়িয়া যাইব অন্য বন।
কাণাকাণি করিলাম এই সে কারণ॥
ছাড়ে যদি মুনিগণ, শূন্য হবে বন।
শূন্য বনে কেমনে রহিবে তিন জন॥
সীতা অতি রূপবতী, এই বন মাঝে।
কেমনে রাখিবা রাম, রাক্ষস-সমাজে॥
বিক্রমে বিশাল তুমি জানি মোরা মনে।
কত সম্বরিয়া রাম থাকিবে কাননে॥





আমরা এ বন ছাড়ি অন্য বনে যাই।
তোমার সহিত আর দেখা হবে নাই॥
স্ত্রী-পুরুষে মুনিগণ চলেন সত্বর।
যার যথা ছিল স্থান কুটুম্বের ঘর॥
উঠি গেল মুনিগণ শূন্য দেখা যায়।
শ্রীরাম ভাবেন তবে তাহার উপায়॥
কৃত্তিবাস পণ্ডিতের মধুর পাঁচালী।
গাইল অরণ্যকাণ্ডে প্রথম শিকলি॥



● শ্রীরামের অত্রিমুনির আশ্রম-গমন। ●

আমা নিতে ভরত আইলে পুনর্ব্বার।
কেমনে অন্যথা করি বচন তাহার॥
চিত্রকূট অযোধ্যা নহে ত বহুদূর।
ভরত-ভ্রাতার ভক্তি আমাতে প্রচুর॥
রঘুনাথ এমত চিন্তিয়া মনে মনে।
চলিলেন চিত্রকূট ছাড়িয়া দক্ষিণে॥
কতদূর যান তাঁরা করি পরিশ্রম।
সম্মুখে দেখেন অত্রি-মুনির আশ্রম॥
প্রবেশিয়া তিন জন পুণ্য তপোবন।
বন্দনা করেন অত্রি-মুনির চরণ॥
রামে দেখি মুনিবর উঠিয়া যতনে।
পাদ্য অর্ঘ্য দিয়া তাঁরে বসান আসনে॥
আপন পত্নীর ঠাঁই সমর্পিলা সীতা।
পালন করহ যেন আপন দুহিতা॥
দেখি মুনিপত্নীকে ভাবেন মনে সীতা।
মূর্ত্তিমতী করুণা কি শ্রদ্ধা উপস্থিতা॥
শুক্ল-বস্ত্র-পরিধানা, শুক্ল সর্ব্ব বেশ।
করিতে করিতে তপ পাকিয়াছে কেশ॥
তপস্বী ধরিয়া মূর্ত্তি করেন তপস্যা।
জ্ঞান হয় গায়ত্রী কি সবার নমস্যা॥
কৃতাঞ্জলি নমস্কার করিলেন সীতা।
আশীর্ব্বাদ করিলেন অত্রির বনিতা॥

মুনিপত্নী বসাইয়া সম্মুখে সীতারে।
কহেন মধুর বাক্য প্রফুল্ল-অন্তরে॥
রাজকুলে জন্মিয়া পড়িলা রাজকুলে।
দুই কুল উজ্জ্বল করিলা গুণে শীলে॥
এ সব সম্পদ ছাড়ি পতি সঙ্গে যায়।
হেন স্ত্রী পাইলা রাম বহু তপস্যায়॥
সীতা কহিলেন মাতা, সম্পদে কি কাম।
সকল সম্পদ মম দূর্ব্বাদল-শ্যাম॥
স্বামী বিনা স্ত্রীলোকের কার্য্য কিবা ধনে।
অন্য ধনে কি করিবে পতির বিহনে॥
জিতেন্দ্রিয় প্রভু মম সর্ব্বগুণে গুণী।
হেন পতি সেবা করি বহু ভাগ্য মানি॥
ধন জন সম্পদ না চাহি ভগবতী।
আশীর্ব্বাদ কর যেন রামে থাকে মতি॥
শুনিয়া সীতার বাক্য তুষ্টা মুনি-দারা।
আপনি যেমন তিনি, সীতা সেই ধারা॥
সমাদরে সীতারে দিলেন আলিঙ্গন।
দিব্য অলঙ্কার আর বহুমূল্য ধন॥
তুষ্টা হ'য়ে সীতারে কহেন ভগবতী।
তব পূর্ব্ব বৃত্তান্ত কহ গো সীতা সতী॥



● মুনি পত্নীদের নিকট সীতার পূর্ব্ববৃত্তান্ত কথন ●

জানকী বলেন, দেবী কর অবধান।
আমার জন্মের কথা অপূর্ব্ব আখ্যান॥
এক দিন মেনকা যাইতে বস্ত্র উড়ে।
তাহা দেখি জনক রাজার বীর্য্য পড়ে॥
সেই বীর্য্যে জন্ম মোর হইল ভূমিতে।
উঠিল আমার তনু লাঙ্গল চষিতে॥
অযোনিসম্ভবা আমি জন্ম মহীতলে।
লাঙ্গল ছাড়িয়া রাজা মোরে নিল কোলে॥
নিজ কন্যা বলি রাজা মনে অনুমানি।
হেনকালে আকাশে হৈল দৈববাণী॥



দেবগণ ডাকি বলে জনক ভূপতি।
জন্মিল তোমার বীর্য্যে কন্যা রূপবতী॥
অযোনিসম্ভবা এই তোমার দুহিতা।
লাঙ্গলের মুখে জন্ম নাম রাখ সীতা॥
এতেক শুনিয়া রাজা হরষিত মন।
দীন দ্বিজ দুঃখীরে দিলেন বহু ধন॥
প্রধান দেবীর ঠাঁই দিলেন আমারে।
আমারে পালেন দেবী বিবিধ প্রকারে॥
দিনে দিনে বাড়ি আমি মায়ের পালনে।
মোরে দেখি জনক চিন্তেন মনে মনে॥
যেই জন গুণ দিবে শিবের ধনুকে।
তাঁরে সমর্পিব সীতা পরম কৌতুকে॥
দারুণ প্রতিজ্ঞা এই ভুবনে প্রচার।
তের লক্ষ বীর এল রাজার কুমার॥
ধনুক দেখিয়া সবাকার প্রাণ কাঁপে।
না সম্ভাষি পিতারে পলায় মনস্তাপে॥
প্রতিজ্ঞা করিয়া আগে না পান ভাবিয়া।
কেমনে সম্পন্ন হবে জানকীর বিয়া॥
হেনকালে উপস্থিত শ্রীরাম লক্ষ্মণ।
ধনুক দেখিয়া হাস্য করেন তখন॥
ধনুকেতে গুণ দিতে সর্ব্বলোকে বলে।
ধনুখান ধরি রাম বামহাতে তোলে॥
গুণ যোগ করিতে সে ধনুখান ভাঙ্গে।
সবে স্তব্ধ, তার শব্দ ত্রিভুবনে লাগে॥
ধনুকের শব্দ যেন পড়িল ঝঞ্ঝনা।
স্বর্গ মর্ত্ত্য পাতালে কাঁপিল সর্ব্বজনা॥
শিরে পঞ্চঝুঁটি তাঁর বিক্রম বিস্তার।
চূড়া কর্ণবেধ হয় লোকে চমৎকার॥
বিবাহ করিতে পিতা বলিল আমারে।
স্বীকার না করেন রাম পিতৃ অগোচরে॥
রাজ্য সহ দশরথ আসিয়া সংবাদে।
রামের বিবাহ দেন পরম আহ্লাদে॥
রামচন্দ্র করিলেন মোরে পরিগ্রহ।
লক্ষ্মণের দারকর্ম্ম ঊর্ম্মিলার সহ॥
কুশধ্বজ খুড়ার যে দুই কন্যা ছিল।
ভরত শত্রুঘ্ন দোঁহে বিবাহ করিল॥
ভগবতী পূর্ব্বকথা এই কহিলাম।
হেনমতে মিলিলেন মম স্বামী রাম॥
এত যদি সীতাদেবী কহেন কাহিনী।
পরিতোষ পাইলেন মুনির গৃহিণী॥
ব্রাহ্মণী সীতার ভালে দিলেন সিন্দূর॥
কণ্ঠে মণিময় হার বাহুতে কেয়ূর॥
কর্ণেতে কুণ্ডল করে কাঞ্চন-কঙ্কণ।
নূপুরে শোভিত হয় কমলচরণ॥
নাসায় বেসর দেন গজমুক্তা তায়।
পট্টবস্ত্র অধিক শোভিল গৌর গায়॥
প্রদোষ হইল গত প্রবেশে রজনী।
রামের নিকটে যান শ্রীরাম-রমণী॥
উমা রমা নাহি পান সীতার উপমা।
চরাচরে জনক-দুহিতা নিরুপমা॥
দেখিয়া সীতার রূপ হৃষ্ট রঘুমণি।
মুনির আশ্রমে সুখে বঞ্চেন রজনী॥



### ● শ্রীরামের দণ্ডকারণ্য দর্শন ●

প্রভাতে করিয়া স্নান আর যে তর্পণ।
তিন জন বন্দিলেন মুনির চরণ॥
আশীর্ব্বাদ করিলেন অত্রি মহামুনি।
কহিলেন উপযুক্ত উপদেশ বাণী॥
শুন রাম, রাক্ষস-প্রধান এই দেশ।
সদা উপদ্রব করে দেয় বহু ক্লেশ॥
অগ্রেতে দণ্ডকারণ্য অতি রম্যস্থান।
তথা গিয়া রঘুবীর কর অবস্থান॥
মুনির চরণে রাম করিয়া প্রণতি।
দণ্ডক কানন মধ্যে করিলেন গতি॥
আগে যান রঘুনাথ পশ্চাৎ লক্ষ্মণ।
জনকতনয়া মধ্যে অপূর্ব্ব শোভন॥





ফল পুষ্প দেখেন গন্ধেতে আমোদিত।
ময়ূরের কেকাধ্বনি ভ্রমরের গীত ॥
নানা পক্ষি-কলরব শুনিতে মধুর।
সরোবরে মনোহর কমল প্রচুর ॥
বন মধ্যে আছে বহু মুনির বসতি।
শ্রীরামে দেখিয়া হর্ষে করে সবে স্তুতি ॥
রাজ্যে থাক, বনে থাক, তোমার সমান।
যথা তথা থাক রাম, তুমি ভগবান্ ॥
রম্য ফল জল দিল পরম সুস্বাদ।
আহার করিয়া দূরে গেল অবসাদ ॥
দেখিতে হইল ইচ্ছা দণ্ডক কানন।
তিন জন মনসুখে করেন ভ্রমণ ॥
আগে রাম মধ্যে সীতা পশ্চাৎ লক্ষ্মণ।
নানা স্থলে কৌতুক করেন নিরীক্ষণ ॥



● বিরাধ রাক্ষসের মৃত্যু ও মুক্তি ●

হেনকালে দুর্জ্জয় রাক্ষস আচম্বিত।
বিকট আকার ধরি হৈল উপস্থিত ॥
রাঙ্গা দুই আঁখি তার কঠিন হৃদয়।
বনজন্তু ধরি মারে কারে নাহি ভয় ॥
দুর্জ্জয় শরীর ধরে পর্ব্বত-সমান।
জ্বলন্ত আগুন যেন রাঙ্গা মুখখান ॥
শিরে কটা দীর্ঘজটা, দীর্ঘ সর্ব্বকায়।
লম্বোদর অস্থিসার, শিরা গণা যায় ॥
বান্ধিয়া লইয়া যায় মাংসভার স্কন্ধে।
পলায় লইয়া প্রাণ সবে তার গন্ধে ॥
মেঘের গর্জ্জন সম ছাড়ে সিংহনাদ।
মহা ভয়ঙ্কর মূর্ত্তি রাক্ষস বিরাধ ॥
সীতারে রাক্ষস গিয়া লইলেক কক্ষে।
তর্জ্জন গর্জ্জন করে থাকি অন্তরীক্ষে ॥
সীতারে খাইতে চাহে মেলিয়া বদন।
শ্রীরামেরে কটু কহে করিয়া তর্জ্জন ॥
তপস্বীর বেশে রাম ভ্রমিস্ কাননে।
দেখাইয়া কামিনী ভুলাস মুনিগণে ॥
তোদের সবারে আজি করিব ভক্ষণ।
ঝাঁট পরিচয় দেহ তোরা কোন্ জন ॥
শ্রীরাম বলেন, আমি ক্ষত্রিয়-কুমার।
লক্ষ্মণ অনুজ, জায়া জানকী আমার ॥
দেখি হে তোমার কেন বিকৃত আকৃতি।
বনেতে বেড়াও তুমি হও কোন্ জাতি ॥
রাক্ষস বলিল, আমি যে হই সে হই।
সবারে খাইব আজি ছাড়িবার নই ॥
বিরাধ আমার নাম থাকি যথা তথা।
কাল নামে মম পিতা বিদিত সর্ব্বথা ॥
কত মুনি বধিলাম বিধাতার বরে।
অভেদ্য শরীর মোর ভয় করি কারে ॥
লক্ষ্মণেরে শ্রীরাম কহেন পেয়ে ভয়।
জানকীরে খায় বুঝি রাক্ষস দুর্জ্জয় ॥
আসিলাম নিজ দেশ ছাড়িয়া বিদেশে।
সীতারে খাইল আজি দারুণ রাক্ষসে ॥
লক্ষ্মণ বলেন, দাদা না ভাবিহ তাপ।
রাক্ষসেরে মারিয়া ঘুচাও মনস্তাপ ॥
লক্ষ্মণের বাক্যেতে রামের বল বাড়ে।
মারিলেন সাত বাণ রাম তার ঘাড়ে ॥
সাত বাণ খাইয়া সে কিছু নাহি জানে।
হাতে ছিল জাঠাগাছ মারিল লক্ষ্মণে ॥
তাহা দেখি শ্রীরাম ছাড়েন এক বাণ।
জাঠাগাছ তখনি হইল খান খান ॥
জাঠাগাছ কাটা গেল রাক্ষসের ত্রাস।
অস্ত্র নাহি নিশাচর উঠিল আকাশ ॥
ছাড়েন ঐষিক বাণ দশরথ-সুত।
পড়িল বিরাধ যেন কৃতান্তের দূত ॥
আঘাতে কাতর, আছাড়িয়া ফেলে সীতা।
ভূমেতে পড়েন সীতা হইয়া মূর্চ্ছিতা ॥
বাণাঘাতে বিরাধের দেহ রক্তে ভাসে।
যোড়হাত করি যায় শ্রীরামের পাশে ॥





যোড়হাতে রাক্ষস শ্রীরামে করে স্তুতি।
তব বাণ-স্পর্শে রাম পাই অব্যাহতি ॥
শাপে মুক্ত করিলা আমার এ শরীর।
লইলাম শরণ চরণে রঘুবীর ॥
ধন্য ধন্য সীতাদেবী রাম যাঁর পতি।
তোমা পরশিয়া পাই শাপে অব্যাহতি ॥
পূর্ব্বকথা আমার শুনহ রঘুপতি।
কুবেরের শাপে মোর এহেন দুর্গতি ॥
কিশোর আমার নাম কুবেরের চর।
আমাতে সর্ব্বদা তুষ্ট ধনের ঈশ্বর ॥
একদিন কুবের লইয়া নারীগণে।
রঙ্গস্থলে কেলি করে মাতিয়া মদনে ॥
কর্ম্মদোষে আমি তথা হই উপনীত।
আমারে দেখিয়া তারা হইল লজ্জিত ॥
কোপে শাপ আমারে দিলেন ধনেশ্বর।
দণ্ডক কাননে গিয়া হও নিশাচর ॥
পশ্চাতে করুণা করি বলেন বচন।
শ্রীরামের শরে হবে পাপ-বিমোচন ॥
পাইলাম তব বাণ স্পর্শে অব্যাহতি।
মৃতদেহ পোড়াইলে পাইব নিষ্কৃতি ॥
লক্ষ্মণের উদ্যোগে রাক্ষস-দেহ পুড়ে।
দিব্য দেহ ধরিয়া সে দিব্যরথে চড়ে ॥
রাম-দরশনে চর গেল স্বর্গবাস।
রচিল অরণ্যকাণ্ড দ্বিজ কৃত্তিবাস ॥



● শ্রীরামের শরভঙ্গ মুনির আশ্রমে গমন ●

শ্রীরাম বলেন, চল জানকী লক্ষ্মণ।
গোমতীর পারে শরভঙ্গ-তপোবন ॥
হেথা হৈতে সেই স্থান দ্বাদশ যোজন।
অদ্ভুত দেখিবে সে মুনির তপোবন ॥
তপের প্রভাবে যেন জ্বলন্ত অনল।
শরভঙ্গ মুনির বিখ্যাত সেই স্থল ॥
সেই দিন শ্রীরাম রহেন সেই বনে।
প্রভাতে উঠিয়া যান মুনি দরশনে ॥
হেনকালে উপনীত তথা শচীনাথ।
শরভঙ্গ-মুনি সহ করিতে সাক্ষাৎ ॥
রথোপরে পুরন্দর আসে শুদ্ধবেশে।
দেবগণ বেষ্টিত তাঁহার চারিপাশে ॥
রথ শোভা করে মণি মুকুতার ঝারা।
বায়ুবেগে চলে ঘোড়া সারথির ত্বরা ॥
চারিদিক শোভে নীল পীত পতাকায়।
দূরে থাকি রামচন্দ্র দেখিলেন তাঁয় ॥
অনুজেরে বলেন থাকহ এইক্ষণ।
জানি আগে আশ্রমে প্রবেশে কোনজন ॥
ইন্দ্র আসি মুনিবরে করি নমস্কার।
নিবেদন করিলেন কার্য্য আপনার ॥
শুনমুনি রামরূপী ত্রিলোকের নাথ।
আসিবেন তব সহ করিতে সাক্ষাৎ ॥
রাক্ষস বধের হেতু তাঁর অবতার।
আপনি ত ত্রিকালজ্ঞ জানাব কি আর ॥
তব স্থানে রাখিলাম এই ধনুর্ব্বাণ।
আইলে তাঁহারে তুমি করিবা প্রদান ॥
এত বলি স্বর্গপুরী যান পুরন্দর।
প্রবেশ করেন রাম যথা মুনিবর ॥
প্রণাম করেন শরভঙ্গ-মুনিবরে।
আশীর্ব্বাদ করিয়া কহেন মুনি তাঁরে ॥
অনাথ ছিলাম বনে, হইলা হে নাথ।
যোগে যাঁরে দেখা ভার তিনিই সাক্ষাৎ ॥
আইলা আপনি বিষ্ণু আমার নিবাস।
তোমা দরশনে মম হবে স্বর্গবাস ॥
শত বৎসরের তপ করিলাম দান।
এই লহ ইন্দ্রদত্ত দিব্য ধনুর্ব্বাণ ॥
শরীর ছাড়িব আমি অতি পুরাতন।
প্রাণ রাখিয়াছি রাম তোমার কারণ ॥





ক্ষণেক লক্ষ্মণ সহ বৈস এইখানে।
অগ্নিতে শরীর ত্যজি তব বিদ্যমানে॥
শরভঙ্গ কুণ্ড কাটি জ্বালেন অনল।
জ্বলিয়া উঠিল অগ্নি গগনমণ্ডল॥
কৌতুক দেখেন সীতা শ্রীরাম লক্ষ্মণ।
মুনির সাহস দেখি বিস্মিত ভুবন॥
রাম নাম উচ্চারিয়া মুনি ঊর্দ্ধ তুণ্ডে।
অগ্নি প্রদক্ষিণ করি ঝাঁপ দেন কুণ্ডে॥
পুড়িয়া মুনির দেহ হইল অঙ্গার।
অগ্নি হৈতে উঠে এক পুরুষ আকার॥
গোলোকে গেলেন মুনি নিজ-পুণ্য-ফলে।
দেখিয়া সবার মন পূর্ণ কুতূহলে॥
রাম-দরশনে মুনি যান স্বর্গবাস।
রচিল অরণ্যকাণ্ড কবি কৃত্তিবাস॥



### ● শ্রীরামের বনবাসের প্রথম দশ বৎসর ●

সম্ভাষিতে শ্রীরামে আইল মুনি-ঋষি।
কেহ কেহ ফল খায় কেহ উপবাসী॥
অনাহারী কেহ বা বরষা চারি মাস।
কেহ কেহ সর্ব্বকাল করে উপবাস॥
গাছের বাকল পরে শিরে জটা ধরে।
মৃগচর্ম্ম পরে কেহ কমণ্ডলু করে॥
মুনিগণে দেখিয়া উঠিলা রঘুনাথ।
করেন প্রণতি স্তুতি করি যোড়হাত॥
মুনিগণ করে স্তুতি রামের গোচর।
শ্রীরাম বলেন, প্রভু, না করিহ ডর॥
তপোবনে না রাখিব রাক্ষস-সঞ্চার।
অবিলম্বে হইবেক রাক্ষস সংহার॥
মুনিগণ সঙ্গে সঙ্গে শ্রীরাম লক্ষ্মণ।
তপোবন-দরশনে করেন গমন॥
ধনুকে টঙ্কার দিলা রাম রঘুবীর।
দেখিয়া সীতার মন হইল অস্থির॥

বনে প্রবেশেন রাম হাতে ধনুর্ব্বাণ।
নিষেধ করেন সীতা রাম বিদ্যমান॥
রাক্ষসের সনে কেন করহ বিবাদ।
অকারণ প্রাণিবধে ঘটিবে প্রমাদ॥
পূর্ব্বের বৃত্তান্ত এক কহি তব স্থান।
দূর্ব্বাদলশ্যাম প্রভু, কর অবধান॥
শিশুকালে যখন ছিলাম পিতৃঘরে।
কহিলেন পিতা পূর্ব্ব আখ্যান আমারে॥
দক্ষ নামে এক মুনি ছিলা তপোবনে।
তাঁর স্থানে খড়্গ স্থাপ্য রাখে একজনে॥
পাপ হয় হরিলে পরের স্থাপ্য ধন।
যত্নে খড়্গখানি তাই রাখেন ব্রাহ্মণ॥
এক বৃদ্ধপাখী সেই তপোবনে বৈসে।
নড়িতে চড়িতে নারে প্রাচীন বয়সে॥
মুনিরে কুবুদ্ধি পায় দৈবের লিখন।
সেই খড়্গাঘাতে বধে পাখীর জীবন॥
হাতে অস্ত্র থাকিলে লোকের জ্ঞান নাশে।
হইল মুনির পাপ সে অস্ত্রের দোষে॥
সত্য পালি দেশে চল এই মাত্র পণ।
রাক্ষস মারিয়া তব কোন্ প্রয়োজন॥
সরলা জনকবালা কহিলে এমতি।
বুঝান প্রবোধবাক্যে তাঁরে সীতাপতি॥
কনক-কমলমুখী জনক-কুমারী।
আমার নাহিক ভয়, কি ভয় তোমারি॥
মহাতেজা মুনিগণ যাদের সহিতে।
তাদের কিসের ভয় বল দেখি সীতে॥
যাইতে দেখেন তাঁরা দিব্য সরোবর।
শুনেন অপূর্ব্ব গীত তাহার ভিতর॥
বিস্মিত হইয়া জিজ্ঞাসেন রঘুমণি।
জলের ভিতর গীত কেন শুনি মুনি॥
মুনি বলিলেন, হেথা ছিল এক মুনি।
করিত কঠোর তপ দিবস রজনী॥
তপোভঙ্গ করিতে তাহার পুরন্দর।
পাঠায় অপ্সরাগণে যথা মুনিবর॥



আইল অপ্সরাগণ মুনির নিকটে।
দেখিয়া পড়িল মুনি মদনসঙ্কটে॥
এ স্থানের খ্যাতি পঞ্চ অপ্সরা বলিয়া।
অদ্যাপি আছয়ে তারা হেথা লুকাইয়া॥
নৃত্য গীত করে তারা নাহি যায় দেখা।
এমন অপূর্ব্ব কথা পুরাণেতে লেখা॥
শুনিয়া মুনির কথা কৌতুকী শ্রীরাম।
তপোবন দেখিয়া গেলেন মুনি ধাম॥
আতিথ্য করেন মুনি সমাদর করি।
তিন জন বঞ্চিলেন সুখে বিভাবরী॥
কোথা পাঁচ সাত মাস কোথা দশ মাস।
কোথা বারমাস রাম করেন প্রবাস॥
এইরূপে বনে বনে করেন ভ্রমণ।
অতীত হইল দশ বৎসর তখন॥
এক দিন সীতা সহ শ্রীরাম লক্ষ্মণ।
করপুটে বন্দে মুনি-সুতীক্ষ্ণ-চরণ॥
সুতীক্ষ্ণ মুনিরে রাম কহেন সুভাষ।
অগস্ত্যেরে প্রণাম করিতে করি আশ॥
মুনি বলে যাহ রাম অগস্ত্যের ধাম।
তথা গিয়া তাহার পূরাও মনস্কাম॥
তাহার কনিষ্ঠ আছে পিপ্পলীর বনে।
অদ্য গিয়া বাস কর তার তপোবনে॥
কল্য গিয়া পাইবে অগস্ত্য তপোবন।
তাহাতে আছেন মুনি দ্বিতীয় তপন॥
বিদায় লইয়া রাম চলেন দক্ষিণে।
উপনীত হইলেন পিপ্পলীর বনে॥
শ্রীরামে পাইয়া মুনি পাইলেন প্রীতি।
সেই রাত্রি তথা রাম করিলেন স্থিতি॥



**● অগস্ত্যের কাছে শ্রীরামচন্দ্র ঃ ইল্বল-বাতাপি কাহিনী ●**

প্রভাতে উঠিয়া রাম করেন গমন।
লক্ষ্মণে দেখান রাম অগস্ত্যের বন॥
এই বনে ছিল এক দানব দুর্জ্জন।
তারে বধি মুনিবর করিলা আশ্রম॥
শুনিয়া লাগিল লক্ষ্মণের চমৎকার।
মুনি হ'য়ে অসুরে মারেন কি প্রকার॥
শ্রীরাম বলেন, ভাই শুন তদন্তর।
ইল্বল বাতাপি ছিল দুই সহোদর॥
মায়াবী অসুর তারা নানা মায়া ধরে।
বাতাপি হইয়া মেষ ব্রহ্মবধ করে॥
তার ভাই ইল্বল সে জানিত সঙ্গীত।
লোক মধ্যে ভ্রমে যেন অদ্ভুত পণ্ডিত॥
আদর করিয়া দ্বিজে করে নিমন্ত্রণ।
সেই মেষমাংস দিয়া করায় ভোজন॥
ব্রাহ্মণের উদরে মেষের মাংস থাকে।
বাতাপি বাহির হয় ইল্বলের ডাকে॥
পেট চিরি বাহিরায় বিপ্রগণ মরে।
এইরূপ করি ভ্রমে দুই সহোদরে॥
ব্রহ্মবধ শুনিয়া অগস্ত্য মহামুনি।
ইল্বলের ঠাই দান মাগিল আপনি॥
দূর হৈতে আইলাম পথিক ব্রাহ্মণ।
মেষমাংস মোরে আজি করাও ভোজন॥
মুনির বচন শুনি ইল্বল-উল্লাস।
কহিল খাইবে মুনি কত মেষমাস॥
মুনি বলে, বহুদিন আছি উপবাস।
ভোজন করিব আজি গাড়লের মাস॥
বাতাপি গাড়ল হয় মায়ার প্রবন্ধে।
গাড়ল কাটিয়া মাংস রান্ধিল আনন্দে॥
বড় আশা করি মুনি ভোজনেতে বসে।
হাতে থালা করিয়া ইল্বল আসে পাশে॥
গঙ্গাদেবী বলি মুনি মনে মনে ডাকে।
অলক্ষিতে গঙ্গাদেবী কমণ্ডলু ঢোকে॥
গঙ্গাজল পিয়া মুনি ব্রহ্মমন্ত্র জপে।
মুষ্টি মুষ্টি মাংস সে ভোজন করে কোপে॥
মুনির উদরে মাংস প্রায় হয় পাক।
বাহিরে ইল্বল ডাকে ঘন ঘন ডাক॥





ইল্বল বলিল, এস বাতাপি বাহিরে।
মুনি বলে, কোথা তুমি পাবে বাতাপিরে॥
গর্জ্জিয়া যেমন সিংহ ধরে ভক্ষ্যহাতী।
ইল্বলে মারিতে যুক্তি করে মহামতি॥
পণ্ডিত হইয়া তোর বুদ্ধি নাহি ঘটে।
তোমার বাতাপি এই আছে মম পেটে॥
সে কথায় পাসরিল অসুর আপনা।
বাতকর্ম্ম করে মুনি যেমন ঝঞ্ঝনা॥
বাতকর্ম্ম অগ্নিতে ইল্বল পুড়ি মরে।
এইমতে মুনি দুই দানবেরে মারে॥
এরূপে মারিয়া সেই দানব দুর্জ্জয়।
তপোবন রক্ষা কৈলা মুনি মহাশয়॥
উপনীত মোরা সে অগস্ত্য তপোবনে।
সর্ব্ব কার্য্য সিদ্ধ হয় যাঁর দরশনে॥
প্রবেশিতে যান রাম অগস্ত্যের দ্বারে।
হেনকালে শিষ্য এক আইল বাহিরে॥
তাঁহারে দেখিয়া তবে বলেন লক্ষ্মণ।
আসিলেন রাম মুনি-সম্ভাষ কারণ॥
এই বাক্য শুনি শিষ্য গেল অভ্যন্তরে।
কহিল রামের কথা মুনির গোচরে॥
শ্রীরাম লক্ষ্মণ সীতা দ্বারে তিন জন।
আজ্ঞা বিনা কেমনে করেন আগমন॥
রামের সংবাদে মুনি হ'য়ে আনন্দিত।
আজ্ঞা করিলেন শিষ্যে আনহ ত্বরিত॥
সবাকার পূজ্য রাম আইলেন দ্বারে।
যোগিগণ অনুক্ষণ ধ্যান করে যাঁরে॥
সবারে লইয়া গেল মুনির আজ্ঞায়।
দেখিয়া মুনির মনভ্রম দূরে যায়॥
অগস্ত্যের চরণ বন্দেন তিন জন।
অগস্ত্য বলেন কি অপূর্ব্ব দরশন॥
গোলোক ছাড়িয়া প্রভু, এলে বনবাস।
না জানি তোমার আর কিসে অভিলাষ॥
লক্ষ্মণের চরিত্রে আমার চমৎকার।
দুঃখে দুঃখী সুখে সুখী লক্ষ্মণ তোমার॥
পথশ্রান্ত আছ রাম করহ ভোজন।
আজ্ঞামতে শিষ্যেরা করিল আয়োজন॥
মুনির আদরে রাম করেন ভোজন।
তিন নিশি তথায় বঞ্চেন তিন জন॥
সমাপিয়া প্রাতঃকৃত্য শ্রীরঘুনন্দন।
অগস্ত্যের সহিত করেন আলাপন॥
পিতৃসত্য পালিবারে আসিয়াছি বনে।
আজ্ঞা কর মুনিবর থাকি কোন্ স্থানে॥
অগস্ত্য বলেন, শুনি রামের বচন।
যেখানে থাকিবে সেই মহেন্দ্র-ভবন॥
গোদাবরী-তীরে রাম পঞ্চবটী বন।
সেইস্থানে গিয়া সুখে থাক তিন জন॥
দিব্য ধনুর্ব্বাণ বিশ্বকর্ম্মার নির্ম্মাণ।
শ্রীরামে অগস্ত্য তাহা করিলেন দান॥
নানা আভরণ আর সোনার টোপর।
বস্ত্র রত্ন দিয়া মুনি করেন আদর॥
অগস্ত্যের স্থানে রাম লইয়া বিদায়।
চলেন দক্ষিণে সীতা লক্ষ্মণ সহায়॥



## ● জটায়ুর সঙ্গে রামচন্দ্রের সাক্ষাৎ ●

জটায়ু নামেতে পক্ষী সে দেশে বসতি।
পাইয়া রামের বার্ত্তা আসে শীঘ্রগতি॥
শ্রীরামের সম্মুখে হইয়া উপস্থিত।
আপনার পরিচয় দেয় যথোচিত॥
জটায়ু আমার নাম গরুড় নন্দন।
তোমার বাপের মিত্র আমি পুরাতন॥
পক্ষিরাজ সম্পাতি আমার ছোট ভাই।
আরো পরিচয় রাম তোমারে জানাই॥
পূর্ব্বে দশরথের করেছি উপকার।
তেঁই সে তাঁহার সঙ্গে মিত্রতা আমার॥
আইস আইস রাম সীতা মোর ঘরে।
ইহা কহি বাসা দিল অতি সমাদরে॥



তিন জনে অনুব্রজি লৈয়া গেল পাখী।
পঞ্চবটী দেখিয়া শ্রীরাম বড় সুখী॥
লক্ষ্মণে বলেন রাম, বাঁধ বাসাঘর।
গোদাবরী জলে স্নান করি নিরন্তর॥
লক্ষ্মণ বলেন, দেব, আপনি প্রধান।
কোন্ স্থানে বান্ধি ঘর কর সংবিধান॥
দেখেন শ্রীরাম স্থান গোদাবরী-তীরে।
সুশোভিত শ্বেত পীত লোহিত প্রস্তরে॥
নিকটে প্রসন্ন ঘাট তাহে নানা ফুল।
মধুপানে মাতিয়া গুঞ্জরে অলিকুল॥
শ্রীরাম বলেন, হেথা বান্ধ বাসাঘর।
জানকীর মনোমত করহ সুন্দর॥
শ্রীরামের আজ্ঞায় লক্ষ্মণ বান্ধে ঘর।
একদিনে নির্ম্মাইল অতি মনোহর॥
দ্বারে স্থাপি পূর্ণকুম্ভ আনি পুষ্প রাশি।
অগ্নিপূজা করিয়া হইলা গৃহবাসী॥
লতা-পাতা-নির্ম্মিত সে কুটীর পাইয়া।
অযোধ্যার অট্টালিকা গেলেন ভুলিয়া॥
জটায়ু বলেন, রাম, আসি হে এখন।
যখন করিবে আজ্ঞা আসিব তখন॥
এত বলি পক্ষিরাজ উড়িল আকাশে।
দুই পাখা সারি গেল আপনার বাসে॥
রজনী বঞ্চিয়া রাম উঠি প্রাতঃকালে।
স্নান করিবারে যান গোদাবরী জলে॥
সুগন্ধি সুদৃশ্য নানা কুসুম তুলিয়া।
নিত্য নিত্য শ্রীরাম করেন নিত্যক্রিয়া॥
ফল মূল আহরণ করেন লক্ষ্মণ।
সুমিষ্ট শীতল গোদাবরীর জীবন॥
ঋষিগণ সহ সদা করেন নিবাস।
করেন কুরঙ্গগণ সহ পরিহাস॥
সীতার কখন যদি দুঃখ হয় মনে।
পাসরেন তখনি শ্রীরাম দরশনে॥
রামের যেমন দেশ তেমনি বিদেশ।
আত্মারাম শ্রীরাম নাহিক কোন ক্লেশ॥
লক্ষ্মণের চরিত্র বিচিত্র মনে বাসি।
শ্রীরামের বনবাসে যিনি বনবাসী॥



● সূর্পণখার প্রণয়ভিক্ষা ও নাসাকর্ণচ্ছেদন ●

এরূপে রহেন পঞ্চবটী তিন জন।
হেনকালে ঘটে এক অপূর্ব্ব ঘটন॥
রাবণের ভগ্নী, তার নাম সূর্পণখা।
অকস্মাৎ রামের সম্মুখে দিল দেখা॥
ভ্রমিতে ভ্রমিতে গেল রামের সদনে।
শ্রীরামেরে দেখিয়া সে মাতিল মদনে॥
শতকাম জিনিয়া শ্রীরাম রূপবান।
সুখ হয় যদি মিলে সমানে সমান॥
এত ভাবি মায়াবিনী দুষ্ট নিশাচরী।
নররূপ ধরে নিজ রূপ পরিহরি॥
জিতেন্দ্রিয় শ্রীরাম ধার্ম্মিক শিরোমণি।
রামে ভুলাইবে কিসে অধর্ম্মচারিণী॥
পর্ব্বত নাড়িতে চাহে হইয়া দুর্ব্বলা।
ভুলাইতে শ্রীরামে পাতিল নানা ছলা॥
হাবভাব আবির্ভাব করিয়া কামিনী।
শ্রীরামে জিজ্ঞাসা করে সহাস্যবদনী॥
রাজপুত্র বট কিন্তু তপস্বীর বেশ।
এমন কাননে কেন করিলে প্রবেশ॥
দণ্ডক কাননে আছে দারুণ রাক্ষস।
হেন বনে ভ্রম তুমি এ বড় সাহস॥
বহুদূর নহে তারা আছয়ে নিকটে।
হেন রূপবান্ তুমি পড়িলে সঙ্কটে॥
সঙ্গে দেখি চন্দ্রমুখী ইনি কে তোমার।
কেবা এ পুরুষ তব সমান আকার॥
সরল-হৃদয় রাম দেন পরিচয়।
মম পিতা রাজা দশরথ মহাশয়॥
ইনি ভ্রাতা লক্ষ্মণ, প্রেয়সী সীতা ইনি।
সত্য হেতু বনে ভ্রমি শুন লো কামিনী॥





শুনিলে আমার, দেহ নিজ পরিচয়।
কে বট আপনি, কোথা তোমার আলয় ॥
পরমাসুন্দরী তুমি, লোকে নিরুপমা।
মেনকা উর্ব্বশী কিংবা হবে তিলোত্তমা ॥
জিজ্ঞাসা করিল রাম সরল-হৃদয়।
সূর্পণখা আপনার দেয় পরিচয় ॥
লঙ্কায় বসতি, আমি রাবণ-ভগিনী।
নানা দেশে ভ্রমি আমি হ'য়ে একাকিনী ॥
দেশে দেশে ভ্রমি আমি কারে নাহি ভয়।
তোমার কামিনী হই হেন বাঞ্ছা হয় ॥
লঙ্কাপুরে বৈসে ভাই দশানন রাজা।
নিদ্রা যায় কুম্ভকর্ণ ভ্রাতা মহাতেজা ॥
অন্য ভ্রাতা সুশীল ধার্ম্মিক বিভীষণ।
ভাই খর দূষণ এখানে দুইজন ॥
অতি আদরের আমি কনিষ্ঠা ভগিনী।
তোমার হইলে কৃপা ধন্য বলি মানি ॥
সুমেরু পর্ব্বত আর কৈলাস মন্দর।
তোমা সহ বেড়াইব দেখিব বিস্তর ॥
তথা যাব যথা নাহি মনুষ্য-সঞ্চার।
তুমি আমি কৌতুকেতে করিব বিহার ॥
মনসুখে বেড়াইব অন্তরীক্ষগতি।
এত গুণ নাহি ধরে তব সীতা সতী ॥
প্রতিবাদী হয় যদি জানকী-লক্ষ্মণ।
রাখিয়া নাহিক কার্য্য করিব ভক্ষণ ॥
আমারে দেখহ রাম, কেমন সুবেশ।
সীতায় আমায় রূপে অনেক বিশেষ ॥
কুবেশ তোমার সীতা বড়ই ঘৃণিত।
হেন ভার্য্যাসহ থাক মনে হয় প্রীত ॥
যখন যেখানে ইচ্ছা সেখানে তখনি।
বিহার করিব গিয়া দিবস রজনী ॥
শ্রীরাম বলেন, সীতা, না করিহ ত্রাস।
রাক্ষসীর সহিত করিব পরিহাস ॥
পরিহাস করেন শ্রীরাম সুচতুর।
রাক্ষসীরে বাড়াইতে বলেন মধুর ॥

আমার হইলে জায়া পাবে যে সতিনী।
লক্ষ্মণের ভার্য্যা হও এই বড় গুণী ॥
সুন্দর লক্ষ্মণ ভাই মনোহর বেশ।
যৌবন সফল কর, কহি উপদেশ ॥
লক্ষ্মণ কনকবর্ণ পরম সুন্দর।
লক্ষ্মণের ভার্য্যা নাহি, তুমি কর বর ॥
তোমা হেন রূপবতী পাবে কোন স্থলে।
সত্য জ্ঞানে নিশাচরী লক্ষ্মণেরে বলে ॥
তুমি যুবা হইয়া একাকী বঞ্চ রাতি।
রসক্রীড়া ভুঞ্জ তুমি আমার সংহতি ॥
লক্ষ্মণ বলেন, আমি শ্রীরামের দাস।
সেবকের প্রতি কেন কর অভিলাষ ॥
ভুবনের সার রাম, অযোধ্যার রাজা।
তুমি রাণী হইলে করিবে সবে পূজা ॥
কি গুণ ধরেন সীতা তোমার গোচর।
তোমায় সীতায় দেখি অনেক অন্তর ॥
রামেরে ভজহ তুমি হৈয়া সাবধান।
মানুষী কি করিবেক তোমা বিদ্যমান ॥
উপহাস নাহি বুঝে বাক্য মাত্রে ধায়।
লক্ষ্মণেরে ছাড়িয়া রামের কাছে যায় ॥
পুনর্ব্বার আইলাম রাম তব পাশে।
ঘুচাইব ব্যাঘাত সীতারে গিলি গ্রাসে ॥
বদন মেলিয়া যায় সীতা গিলিবারে।
ত্রাসেতে বিকল সীতা রাক্ষসীর ডরে ॥
ক্ষণে বামে, ক্ষণেতে দক্ষিণে যান সীতা।
দেখিলেন রঘুনাথ সীতারে ব্যথিতা ॥
যেই দিকে যান সীতা সেদিকে রাক্ষসী।
রাক্ষসীর ডরে কাঁপে জানকী রূপসী ॥
শ্রীরাম বলেন, ভাই, ছাড় উপহাস।
ইঙ্গিতে বলেন, কর ইহারে নিরাশ ॥
ক্রোধেতে লক্ষ্মণ বীর মারিলেন বাণ।
এক বাণে কাটিল তাহার নাক কান ॥
খান্দা নাকে ধান্দা লাগে, ভাসে রক্ত-স্রোতে
রাক্ষসীর ওষ্ঠাধর ভাসিল শোণিতে ॥



● সূর্পনখার রক্ষক চতুর্দ্দশ রাক্ষস-সেনাপতি বধ ●

সূর্পণখা যায় খর-দূষণের পাশে।
নাকে হাত দিয়া কান্দে রক্তে গাত্র ভাসে॥
কহে খর দূষণ রাক্ষস সেনাপতি।
কোন্ বেটা কৈল হেন ভগিনী-দুর্গতি॥
এ দেখি বাঘের ঘরে ঘোগের বসতি।
মরিবার ঔষধ কে বান্ধিল দুর্ম্মতি॥
সাগরের কূলে থানা বনের ভিতরে।
উখাড়িয়া কোন্ বেটা এল মরিবারে॥
খর-দূষণের থানা যমের সমান।
যোদ্ধা চৌদ্দ হাজার যাহাতে বলবান॥
রাবণেরে নাহি মানে, আমারে না জানে।
মরিবার উপায় সৃজিল কোন্ জনে॥
বসি তবে সূর্পণখা কহে ধীরে ধীরে।
আসিয়াছে দুই নর বনের ভিতরে॥
মুনি-তুল্য বেশ ধরে কিন্তু নহে মুনি।
সঙ্গে ল'য়ে ভ্রমে এক সুন্দরী কামিনী॥
এক কার্য্যে গিয়া ভ্রষ্টা কহে আর কাজ।
মনের বাসনা প্রকাশিতে বাসে লাজ॥
গেলাম মনুষ্য-মাংস খাইবার সাধে।
নাক কান কাটে মোর এই অপরাধে॥
ছিল চৌদ্দজন যে প্রধান সেনাপতি।
যুঝিবারে খর সবে দিল অনুমতি॥
রামেরে মারিয়া আন লক্ষ্মণ-সহিত।
গৃধ্র আর কাকে খাক্ তাদের শোণিত॥
যার ঠাঁই ভগিনী পাইল অপমান।
তার রক্ত মাংস সবে কর গিয়া পান॥
লইয়া ঝকড়া শেল মুষল মুদ্গার।
সেনাপতি-সবে ধায় যমের কিঙ্কর॥
মার মার বলিয়া ধাইল নিশাচর।
কোলাহলে পূর্ণিত হইল দিগন্তর॥
সকলে আইল, যথা শ্রীরাম লক্ষ্মণ।
বাহিরে আসিয়া রাম কহেন তখন॥
ফল-মূল খাই মাত্র বাস করি বনে।
বিনা অপরাধে আসি যুদ্ধ কর কেনে॥
এইমত বিনয়ে কহিলে রঘুবর।
রামেরে ডাকিয়া বলে দুষ্ট নিশাচর॥
তপস্বীর মত থাক কে করে বারণ।
ভগিনীর নাক কান কাট কি কারণ॥
যেই কর্ম্ম করিলি জীবনে নাহি সাধ।
কোন্ মুখে বলিস্ না করি অপরাধ॥
তোরা দুই মনুষ্য আমরা বহু জন।
আমাদের অস্ত্রাঘাতে মরিবি এখন॥
এইমত কহিয়া সে সকল রাক্ষস।
করে অস্ত্র বরষণ করিয়া সাহস॥
একবাণে রামচন্দ্র কাটেন সকল।
খণ্ড খণ্ড হইল সে মুদ্গার মুষল॥
চতুর্দ্দশ বাণে রাম পূরেন সন্ধান।
চতুর্দ্দশ নিশাচর ত্যজিল পরাণ॥
নেউটিয়া আসে বাণ শ্রীরামের তূণে।
রাক্ষস বিনাশ হয় শ্রীরামের গুণে॥
কৃত্তিবাস পণ্ডিত বিদিত সর্ব্বলোকে।
পুরাণ শুনিয়া গীত রচিল কৌতুকে॥



● খর ও দূষণের আগমন ●

চৌদ্দ জন যুদ্ধে পড়ে, সূর্পণখা দেখে।
ত্রাস পেয়ে কহে গিয়া খরের সম্মুখে॥
যুঝিবারে পাঠাইলা ভাই, চৌদ্দ জন।
অপযশ করিল না সাধি প্রয়োজন॥
যেই চৌদ্দ রাক্ষস পাঠালে রণস্থান।
রামের বাণেতে তারা হারাইল প্রাণ॥
খর বলে, দেখ তুমি আমার প্রতাপ।
ঘুচাইব এখনি তোমার মনস্তাপ॥





লইয়া চলিল নিজ-অস্ত্র খরশাণ।
নিশাচর চতুর্দ্দশ-সহস্র প্রধান ॥
প্রবাল-প্রস্তর-ছটা তাহে নানা-মণি।
বিচিত্র পতাকা-ধ্বজ রথের সাজনি ॥
রথগুলা চন্দ্র-সূর্য্য জিনিয়া উজ্জ্বল।
প্রবাল মুক্তার হার করে ঝলমল ॥
কনক-রচিত রথ বিচিত্র-নির্ম্মাণ।
বায়ুবেগে অষ্ট ঘোড়া রথের যোগান ॥
অস্ত্র শস্ত্র তাবৎ তুলিয়া রথোপর।
রথস্তম্ভ ধরি উঠে মহাবলী খর ॥
আচম্বিতে গৃধিনী পড়িল রথধ্বজে।
না চলে রথের ঘোড়া, চলে মন্দতেজে ॥
মেঘের গর্জ্জনে গর্জ্জে রাক্ষস দূষণ।
রামেরে মারিব আগে, পশ্চাতে লক্ষ্মণ ॥
রাক্ষস ধাইল যত পরম কৌতুকে।
কৃত্তিবাস রামায়ণ রচে মনঃসুখে ॥



● শ্রীরামের সহিত যুদ্ধে দূষণের মৃত্যু ●

শ্রীরাম বলেন, শুন সৈন্য-কলকলি।
সীতা ল'য়ে লক্ষ্মণ, ত্যজহ রণস্থলী ॥
থাকিলে আমার কাছে হইতে দোসর।
কিন্তু হেথা থাকিলে পাবেক সীতা ডর ॥
বিলম্ব না কর ভাই চলহ সত্বর।
সীতাকে রাখহ গিয়া গুহার ভিতর ॥
রামের বচন শুনি অনুজ লক্ষ্মণ।
সীতা ল'য়ে দ্রুতগতি করেন গমন ॥
দেব দৈত্য গন্ধর্ব্ব আইল সর্ব্বজন।
অন্তরীক্ষে থাকিয়া সকলে দেখে রণ ॥
একা রাম চতুর্দ্দশ সহস্র রাক্ষস।
কেমনে জিনিবে রাম, বড়ই সাহস ॥
ডাকিয়া রামেরে বলে দূষণ তখন।
মনুষ্য হইয়া তোর মোর সনে রণ ॥
দূষণের বচন শুনিয়া খর হাসে।
রাক্ষস হাজার ছয় সহিত আইসে ॥
ত্রিশিরার সঙ্গে দুই হাজার রাক্ষস।
খর সৈন্য যত তত দূষণের বশ ॥
চতুর্দ্দশ সহস্র রাক্ষস কলকলি।
শ্রীরামে রুষিয়া যায় খর মহাবলী ॥
বেষ্টিত রাক্ষসগণ মধ্যে রাম একা।
শৃগাল বেষ্টিত যেন সিংহ যায় দেখা ॥
সারথি চালায় রথ, তাহে অষ্ট ঘোড়া।
রামের উপরে ফেলি মারিল ঝকড়া ॥
সন্ধান পূরিয়া রাম ছাড়িলেন বাণ।
কাটিয়া খরের বাণ কৈলা খান খান ॥
দুই জনে বাণ বর্ষে দোঁহে ধনুর্দ্ধর।
দোঁহে দোঁহা বিন্ধি বাণে করিল জর্জ্জর ॥
উভয়ের গা বহিয়া রক্ত পড়ে স্রোতে।
নিজ নিজ গাত্র-রক্তে দুই বীর তিতে ॥
শ্রীরাম সহস্র বাণ যুড়িয়া ধনুকে।
অতি ক্রোধে মারিলেন রাক্ষসের বুকে ॥
নিশাচরগণ মধ্যে উঠে কলকলি।
মরি মরি বলিয়া পলায় কতগুলি ॥
সহস্র রাক্ষস পড়ে শ্রীরামের বাণে।
যোড়েন গন্ধর্ব্ব অস্ত্র রাম ধনুগুণে ॥
সকল রাক্ষস বাণে হৈল রক্তময়।
আপনা আপনি কারো নাহি পরিচয় ॥
আপনা আপনি করে নির্ঘাত প্রহার।
খরের হাজার ছয় রাক্ষস সংহার ॥
পড়িল সকল বীর খর মাত্র আছে।
সেনাপতি দূষণ আইল তার কাছে ॥
আগু হ'য়ে প্রবেশিল আপনি সংগ্রামে।
মহাশূল নিক্ষেপ সে করিল শ্রীরামে ॥
যে বাণ ছাড়েন রাম শূল কাটিবারে।
শূলে ঠেকি পড়ে কিছু করিতে না পারে ॥
পেয়েছে অক্ষয় শূল বিধাতার বরে।
ত্রিভুবনে সেই বর অন্যথা কে করে ॥



বাণেতে পণ্ডিত রাম নানা বুদ্ধি ঘটে।
শূল সহ দূষণের দুই হাত কাটে॥
দূষণের দুই হাত চন্দনে ভূষিত।
কাটা গেল পড়িল সে হইয়া মূর্চ্ছিত॥
জ্বালায় দূষণ বীর ত্যজিল পরাণ।
দেবগণ শ্রীরামের করিছে বাখান॥
কৃত্তিবাস রামায়ণ গাহিল কৌতুকে।
দূষণাদি সেনানী পড়িল অরণ্যকে॥

● শ্রীরামের সহিত খর রাক্ষসের যুদ্ধ ●

দূষণ পড়িল, খর লাগিল ভাবিতে।
কাতর হইয়া বীর নেত্রজলে তিতে॥
হাতে অস্ত্র করিয়া সাহস আপনারে।
এত সেনাপতি মোর একা রাম মারে।
রামে দেখি খর বীর অগ্নির আকার।
দশদিক জলস্থল করে অন্ধকার॥
অর্ব্বুদ অর্ব্বুদ বাণ এড়িলেন খর।
ডাক পাড়ি রামে বীর করিছে উত্তর॥
মানুষ হইয়া [illegible]
দেবগণ নাহি পারে [illegible] মোর॥
কত বাণ মারিস আমারে [illegible] দেখা।
আমার হাতেতে তোর মৃত্যু আছে লেখা॥
শ্রীরাম বলেন, খর লব তোর প্রাণ।
মুনি স্থানে পেয়েছি অজেয় ধনুর্ব্বাণ॥
শরভঙ্গ দিয়াছেন এ অক্ষয় তূণ।
যত চাই তত পাই নাহি হয় ন্যূন॥
শ্রীরামের বচনেতে লাগে চমৎকার।
ত্রাসে খর চিন্তিল সংশয় আপনার॥
ত্রাসিত দেখিয়া খরে রাম এড়ে বাণ।
কাটিয়া খরের ধনু করে খান খান॥
কাটা গেল ধনুক চিন্তিত হ'য়ে খর।
লইল ধনুক আর অতি শীঘ্রতর॥

রামের উপরে করে বাণ বরিষণ।
জলস্থল চতুর্দ্দিকে ছাইল গগন॥
নানা অস্ত্রে দশদিক্ করিল প্রকাশ।
রামে জিনিলাম বলি মনে মনে হাস॥
যে ধনুকে রঘুনাথ করিছেন রণ।
রাক্ষসের বাণে তাহা হইল ছেদন॥
যে ধনুক দিলেন অগস্ত্য মুনিবর।
সে ধনুকে সন্ধান পূরেন রঘুবর॥
স্বয়ং বিষ্ণু রঘুবীর পূরিল সন্ধান।
কাটিলেন খরের হাতের ধনুর্ব্বাণ॥
রথধ্বজ পতাকা করেন খণ্ড খণ্ড।
ভূমিতে লোটায় রথে সারথির মুণ্ড॥
অগ্নিবাণ এড়েন ধনুকে দিয়া চাড়া।
কাটিলেন শ্রীরাম খরের অষ্ট ঘোড়া॥
রামের দুর্জ্জয় বাণ ধারা যেন ছোটে।
আরবার খরের হাতের ধনু কাটে॥
ভূমে পড়ি খর বীর মহাগদা এড়ে।
[illegible] দূর পোড়ে॥
গাছের নিকটে গেলে গাছ সব জ্বলে।
অ[illegible] করি আসে গদা গগনমণ্ডলে॥
অগ্নি জ্বলে গদাতে না হয় শান্ত বাণে।
ত্রিভুবন একাকার ছাইল আগুনে॥
আর বাণ ছাড়েন শ্রীরাম মন্ত্র প'ড়ে।
পৃথিবী ছাড়িয়া বাণ অন্তরীক্ষ যোড়ে॥
বাণ মুখে জ্বলে অগ্নি পর্ব্বত-আকার।
অগ্নিবাণে গদা তার হইল সংহার॥
পাইলেন শ্রীরাম এখন অবসর।
খরের শরীর বাণে করেন জর্জ্জর॥
সর্ব্ব কলেবর তার ভিজিল শোণিতে।
রক্তে রাঙ্গা হ'য়ে বীর চাহে চারিভিতে॥
হাতে অস্ত্র নাহি আর রথ হৈতে উলে।
রুষিয়া শ্রীরামে বীর গিলিবারে চলে॥
রামে গিলিবারে খর ধায় মহারোষে।
শ্রীরাম ঐষিক বাণ যুড়িলেন ত্রাসে॥





বজ্রাঘাতে পর্ব্বত যেমন চুই-চীর।
গায়ে প্রবেশিলে বাণ পড়ে খর বীর ॥
চতুর্দ্দশ সহস্র রাক্ষস পড়ে রণে।
শ্রীরামেরে বাখানে আসিয়া দেবগণে ॥
বিরিঞ্চি বলেন রাম কর অবধান।
সকল দেবতা করে তোমার কল্যাণ ॥
হইলেন শঙ্কর তোমার রণে সুখী।
মহেন্দ্র তোমাতে তুষ্ট তব রণ দেখি ॥
কুবের বরুণ আদি যত দেবগণ।
অষ্টলোকপাল-আদি করেন স্তবন ॥
তোমার প্রসাদে এবে বেড়াবে স্বচ্ছন্দে।
যথা তথা দেব দেবী রহিবে আনন্দে ॥
শ্রীরামে বন্দেন গিয়া জানকী লক্ষ্মণ।
করেন সকলে বসি ইষ্ট সম্ভাষণ ॥
অস্ত্রক্ষত দেখিয়া রামের কলেবরে।
জানকীর নেত্রনীর ঝর্ ঝর্ ঝরে ॥
তাহারে কহেন রাম রণ-বিবরণ।
শুনি সীতা কৈকেয়ীকে করিল স্মরণ ॥



● সূর্পনখা কর্তৃক রাবণকে সংবাদ দান ●

রামের সংগ্রাম যত সূর্পণখা দেখে।
শঙ্কাকুলা লঙ্কায় চলিল মনোদুখে ॥
রাবণে কহিতে যায় আত্ম-সমাচার।
নাক কান কাটা তার বীভৎস আকার ॥
যার কাছে যায় রাঁড়ী সেই ভয় পায়।
খেয়ে খর দূষণে রাবণে খাইতে যায় ॥
সভা করি বসিয়াছে রাবণ ভূপতি।
সুরগণ সহিত যেমন সুরপতি ॥
বসিয়াছে নিজ নিজ স্থানে মন্ত্রিগণ।
হেনকালে সূর্পণখা দিল দরশন ॥
নাক কান কাটা তার মূর্ত্তিখানি কালি।
সভামধ্যে রাবণেরে দেয় গালাগালি ॥

শৃঙ্গার-কৌতুকে রাজা থাক রাত্রি দিনে।
রাক্ষস করিতে নাশ রাম এল বনে ॥
স্ত্রী মাত্র তাহার সঙ্গে কেহ নাহি আর।
যত ছিল দণ্ডকেতে করিল সংহার ॥
হাতী ঘোড়া নাহি তার জানকী দোসর।
যতেক রাক্ষস মারে রাম একেশ্বর ॥
সূর্পণখা-মুখে শুনি দুঃখ-বিবরণ।
হাহাকার করিয়া জিজ্ঞাসে দশানন ॥
কতেক কটক তার কি প্রকার বেশ।
ভয়ঙ্কর বনে কেন করিল প্রবেশ ॥
কাহার নন্দন রাম কেমন সম্মান।
কেমন বিক্রমী সে কেমন ধনুর্ব্বাণ ॥
সূর্পণখা বলে দশরথের নন্দন।
পিতৃসত্য পালিয়া বেড়ায় বনে বন ॥
তপস্বীর বেশ ধরে, নহে ত তপস্বী।
সঙ্গে করি ল'য়ে ভ্রমে পরম রূপসী ॥
চতুর্দ্দশ সহস্র রাক্ষস বনে ছিল।
একা রাম সকলেরে সংহার করিল ॥
রামের কনিষ্ঠ সে লক্ষ্মণ মহাবীর।
তার সহ সমরে হইবে কেবা স্থির ॥
রামের মহিষী সীতা সাক্ষাৎ পদ্মিনী।
ত্রৈলোক্যমোহিনী রূপে, নারী-শিরোমণি ॥
সীতার রূপের সম নাহি আর নারী।
উর্ব্বশী মেনকা রম্ভা হারে রূপে তারি ॥
যেমন মহৎ তুমি পুরুষ-সমাজে।
তার রূপ কেবল তোমাতে মাত্র সাজে ॥
রামেরে ভাঁড়াও আর ভাঁড়াও লক্ষ্মণে।
আনহ রমণীরত্ন যত্নে এইক্ষণে ॥
যেমন সন্তাপ দিল সে রাক্ষসকুলে।
তেমনি মরুক সে সীতার শোকানলে ॥
সূর্পণখা যত বলে রাজা সব শুনে।
সুন্দরী সীতার কথা ভাবে মনে মনে ॥
যুক্তি করে রাবণ বসিয়া সভাস্থলে।
রামে ভাঁড়াইয়া সীতা আনিব কি ছলে ॥





বিধাতার মায়া নর বুঝিতে কে পারে।
সূর্পণখা কান্দিল রাবণ বধিবারে ॥
কেহ সূর্পণখার কথায় মন্দ হাসে।
গাইল অরণ্যকাণ্ড-গীত কৃত্তিবাসে ॥



● রাবণ মারীচ কথোপকথন ●

আর দিন দশানন আইল বাহিরে।
বুঝিয়া রাজার মন সারথি সত্বরে ॥
আনিল পুষ্পকরথ অপূর্ব্ব গঠন।
সে রথের সারথি আপনি সমীরণ ॥
হীরা মুক্তা মাণিক্য প্রভৃতি রত্নগণে।
খচিত রচিত কত মাণিক কাঞ্চনে ॥
মনোরথে না আইসে রথের সৌন্দর্য্য।
অষ্ট অশ্ব বদ্ধ তাহে দেখিতে আশ্চর্য্য ॥
সেই রথে আরোহণ করে লঙ্কেশ্বর।
বিদ্যুতের প্রায় রথ চলিল সত্বর ॥
নানা দেশ নদ নদী ছাড়িয়া রাবণ।
সাগর লঙ্ঘিয়া যায় শতেক যোজন ॥
শ্যামবট পাদপ যোজন শত ডাল।
অশীতি যোজন মূল গিয়াছে পাতাল ॥
চারি ডাল দেখি যেন পর্ব্বতের চূড়া।
সত্তর যোজন হয় সে গাছের গোড়া ॥
তপ করে বালখিল্য আদি মুনিগণ।
মারীচ উদ্দেশে তথা চলিল রাবণ ॥
যথা তপ করে সে মারীচ নিশাচর।
রথে চাপি গেল তথা রাজা লঙ্কেশ্বর ॥
মারীচ পাইল ভয় রাবণেরে দেখি।
সর্প যেন ভীত হয় গরুড় নিরখি ॥
ত্রাস পায় লোক যথা যম দরশনে।
মারীচের ত্রাস তথা দেখিয়া রাবণে ॥
রাবণ মারীচে বলে তুমিই প্রধান।
লঙ্কায় না দেখি পাত্র তোমার সমান ॥
অযুত হস্তীর বল তোমার শরীরে।
দেবতা গন্ধর্ব্ব সদা ভীত তব ডরে ॥
বড় দুঃখে আইলাম তোমার গোচরে।
সাগর লঙ্ঘিয়া আসি বনের ভিতরে ॥
দণ্ডকারণ্যেতে ছিল যত নিশাচর।
সবাকারে সংহারিল রাম একেশ্বর ॥
ত্রিশিরা দূষণ খর আদি যত ভাই।
সবারে মারিল রাম আর কেহ নাই ॥
ধিক্ ধিক্ আমারে তোমারে শত ধিক্।
তুমি আমি থাকিতে এ কলঙ্ক অধিক ॥
সূর্পণখা ভগিনীর কাটে নাক কাণ।
হইয়া মনুষ্যকীট করে অপমান ॥
আপনি রাবণ আমি, পুত্র মেঘনাদ।
ঘটাইল ক্ষুদ্র রাম এতেক প্রমাদ ॥
না করি ইহার যদি আমি প্রতীকার।
ত্রিলোকের আধিপত্য বিফল আমার ॥
আজি লইলাম আমি তোমার শরণ।
পাত্রকার্য্য কর পাত্র শুনহ বচন ॥
পরমাসুন্দরী শুনি তার এক নারী।
তার রূপ-গুণ-কথা কহিতে না পারি ॥
তাহারে হরিব করি তোমারে সহায়।
শুনিয়া মারীচ কহে করি হায় হায় ॥
অবোধ রাবণ, একি তোমার যুকতি।
কে দিল এ কুমন্ত্রণা তোমারে সম্প্রতি ॥
প্রাণাধিক রামের সে জানকী সুন্দরী।
হরিলে তাঁহারে কি রহিবে লঙ্কাপুরী ॥
রাম সহ বিবাদে যাইবে যমপুরী।
শ্রীরামের নিকটে না খাটিবে চাতুরী ॥
কুম্ভকর্ণ বিভীষণ হইবে বিনাশ।
মরিবে কুমারগণ, হবে সর্ব্বনাশ ॥
মনোহর লঙ্কাপুরী নাহিক উপমা।
সৃষ্টি নষ্ট না করিহ, চিত্তে দেহ ক্ষমা ॥
পায়ে পড়ি লঙ্কানাথ, করি হে মিনতি।
ক্ষমা দেহ, রক্ষা কর, লঙ্কার বসতি ॥





আনহ যদ্যপি সীতা করিয়া বিবাদ ।
সবাকার উপরেতে পড়িবে প্রমাদ ॥
কুমন্ত্রীর বচনেতে রাজলক্ষ্মী ত্যজে ।
সুমন্ত্রী মন্ত্রণা দিলে লক্ষ্মী তারে ভজে ॥
ছুটিলে যে মত্ত হস্তী, না রহে অঙ্কুশে ।
লঙ্কাপুরী তেমনি মজিবে তব দোষে ॥
বিদিত রামের গুণ আছে সর্ব্বলোকে ।
প্রাণ দিল দশরথ রাম-পুত্রশোকে ॥
সীতা বিনা রামের না যায় অন্যে মন ।
সীতার শ্রীরামপদে মন সমর্পণ ॥
তোমার কুমার সব থাকুক কুশলে ।
জ্ঞাতি বন্ধু তোমার থাকুক কুতূহলে ॥
বহু ভোগ করিবে হইবে চিরজীবী ।
আনিতে না কর মনে শ্রীরামের দেবী ॥
রাম বিনা সীতা দেবী অন্যে নাহি দেখে ।
তবে তারে রাবণ, হরিবে কোন কাজে ॥
পরস্ত্রী দেখিলে তুমি হও বা সুখী ।
সবংশে মরিবে রাজা, পাছু নাহি দেখ ॥
রাজা বলে, মারীচ, হরিণ হও তুমি ।
ভাণ্ডাইয়া রামেরে হরিব সীতা আমি ॥
মারীচ বলে, মৃগবেশে যাব তার কাছে ।
আগেতে আমার মৃত্যু তব মৃত্যু পাছে ॥
কার্য্যসিদ্ধি না হইবে পড়িবে সঙ্কটে ।
অপরাধ না করিহ রামের নিকটে ॥
পরিণাম ভাল মন্দ বিভীষণ জানে ।
জিজ্ঞাসা করিহ সে ধার্ম্মিক বিভীষণে ॥
ধার্ম্মিকা ত্রিজটা আছে বুদ্ধিতে পণ্ডিতা ।
যদি বলে আনিতে সে তবে আন সীতা ॥
নহেন মনুষ্য রাম স্বয়ং নারায়ণ ।
নতুবা অন্যের কার এত পরাক্রম ॥
মনে না করিহ সূর্পণখার অবস্থা ।
মরিল রাক্ষস বহু তাহাতে কি আস্থা ॥
দূষণ ত্রিশিরা খর লাগি নাহি দুখ ।
আপনি বাঁচিলে তুমি পাবে নানা সুখ ॥
চতুর্দ্দশ সহস্র রাক্ষস যেই মারে ।
সবংশে মরিবে রাজা, নারিবে তাহারে ॥
তোমার বিক্রম জানি, শুন লঙ্কেশ্বর ।
শ্রীরামে তোমায় দেখি অনেক অন্তর ॥
আপন বিক্রম তুমি বাখাও আপনি ।
তোমা হেন লক্ষ লক্ষ জিনে রঘুমণি ॥
ছাড়িলাম ভাবিয়া পুত্র স্বর্ণ লঙ্কাপুরী ।
তপস্বী হইয়া তথা শ্রীরামেরে ডরি ॥
তথাপি তোমার স্থানে নাহিক এড়ান ।
পাছেও রামের কাছে নারিতে পরাণ ॥
আমার বচন তুমি শুন লঙ্কেশ্বর ।
সীতালোভ ছাড়িয়া চলিয়া যাহ ঘর ॥
[illegible] মারীচ রাবণ [illegible] ক্রোধে ।
[illegible] ॥

● [illegible] ●

হিতবাক্য না শুনে, যার নিকট মরণ ।
যত বলে মারীচ, তা না শুনে রাবণ ॥
রুষিয়া রাবণ কহে মারীচের প্রতি ।
কুবুদ্ধি ঘটিল তোর, শুন রে দুর্ম্মতি ॥
নরের গৌরব কর মন্দ বলি মোরে ।
আমি যদি মারি তোরে কে রাখিতে পারে ॥
আমার প্রতাপে সদা কম্পিতা মেদিনী ।
মনুষ্যের কিবা কথা দেব দৈত্যে জিনি ॥
আসিলাম তব ঘরে কর তিরস্কার ।
মোর অগ্রে মনুষ্যের কর পুরস্কার ॥
বলবুদ্ধিহীন রাম হয় নরজাতি ।
নিশাচরকুলে তুমি রাখিলে অখ্যাতি ॥
নিষেধ করেন যদি দেব পঞ্চানন ।
তথাপি আনিব সীতা, না হয় খণ্ডন ॥
ভাণ্ডাইয়া রামেরে লইয়া যাহ দূরে ।
হরিয়া আনিব সীতা পেয়ে শূন্যঘরে ॥



আমার সহিত যাবে তোমার কি ভয় ।
যুদ্ধ না করিব আমি, দেখহ নিশ্চয় ॥
শুনিয়া মারীচ তাহা বলিল বচন ।
সীতারে আনিলে হবে সবংশে মরণ ॥
হরেছ অনেক নারী পেয়েছ নিস্তার ।
না দেখি নিস্তার রাজা, হরিলে এবার ॥
পুত্র মিত্র কলত্র বান্ধব পরিবার ;
এইবার সবাকার হইবে সংহার ॥
এক নারী আনিয়া মজাবে যত নারী ।
এই লোভ ছাড়ি ফিরি যাহ লঙ্কাপুরী ॥
সাগরের দর্প কর, সাগর কি করে ।
সবংশে তোমারে রাম ডুবাবে সাগরে ॥
আগেতে মরিব আমি রাম দরশনে ।
পশ্চাতে মরিবে তুমি, পরে পুরজনে ॥
শ্রীরাম লক্ষ্মণে ভাণ্ডাইব কি মায়ায় ।
না দেখি উপায় কিছু ঠেকিলাম দায় ॥
আমার মায়ায় রাম যদি ছাড়ে ঘর ।
একা না থাকিবে সীতা থাকিবে দোসর ॥
যে ঘরে থাকিবে বীর সুমিত্রানন্দন ।
সে ঘরে প্রবেশ করে হেন কোন্ জন ॥
যথা তথা যাও তুমি বলি লঙ্কেশ্বর ।
না কর সীতার চেষ্টা চলি যাহ ঘর ॥
গেলাম হরিতে সীতা না হরিনু তায় ।
দেশে গিয়া এই কথা জানাও সবায় ॥
যদি সীতা আনিতে নিতান্ত কর মন ।
পরিণামে মম কথা করিবে স্মরণ ॥
রাজা পাত্র করে যুক্তি হ'য়ে একমতি ।
রথে চাপি উত্তরেতে চলে শীঘ্রগতি ॥
ফুলিয়ার কৃত্তিবাস গায় সুধাভাণ্ড ।
রাবণেরে মজাইতে বিধাতার কাণ্ড ॥

---

● মারীচের স্বর্ণমৃগ রূপ ধারণ ●

রাবণ মারীচ সহ চলিল গগনে ।
উত্তরিল দোঁহে গিয়া দণ্ডক কাননে ॥
মারীচের করে ধরি কহে লঙ্কেশ্বর ।
মৃগরূপ ধর তুমি, দেখিতে সুন্দর ॥
মৃগরূপ ধরিল মারীচ নিশাচর ।
বিচিত্র সুচিত্র তার স্বর্ণ কলেবর ॥
নবনীত-সদৃশ কোমল কলেবর ।
শ্বেতবর্ণ চারি খুর দেখিতে সুন্দর ॥
তার যেন দুই শৃঙ্গ প্রবাল প্রস্তর ।
সোনার বিম্বকি গলে যেন নিশাকর ॥
ত্রৈলোক্য জিনিয়া স্বর্ণমৃগ মনোহর ।
দুই ওষ্ঠ শোভে তারে যেন দিবাকর ॥
স্থানে স্থানে রাঙ্গা মধ্যে কজ্জলের রেখা ।
রাঙ্গা জিহ্বা মেলে যেন বিজলী-ঝলকা ॥
লোমাবলী দেখি যেন মুকুতার জ্যোতি ।
দুই চক্ষু জ্বলে যেন রতনের বাতি ॥
নানা মায়া ধরে দুষ্ট মায়ার পুতুলি ।
রত্নের কিরণ কিবা শোভিত বিজলী ॥
মৃগরূপ দেখিয়া রাবণ রাজা হাসে ।
গাইল অরণ্যকাণ্ড গীত কৃত্তিবাসে ॥

● রামচন্দ্র কর্তৃক মারীচ বধ ●

বনমধ্যে লুকাইয়া রহিল রাবণ ।
আলো করি চলে মৃগ রত্নের কিরণ ॥
দেখিয়া আপন মূর্ত্তি আপনি উলটে ।
চলিতে চলিতে গেল রামের নিকটে ॥
রাম সীতা বসিয়া আছেন দুইজন ।
সেইখানে মৃগ গিয়া দিল দরশন ॥
রাক্ষস-বংশের ধ্বংস করিবার তরে ।
ডুবাইতে জানকীরে বিপদ সাগরে ॥





দেবগণে বিপদে করিতে পরিত্রাণ।
বিধাতা করিল হেন মৃগের নির্ম্মাণ ॥
শ্রীরামে বলেন সীতা মধুর বচন।
অনুমতি হয় যদি করি নিবেদন ॥
এই মৃগচর্ম্ম যদি দাও ভালবাসি।
কুটীরে কৌতুকে রাম বিছাইয়া বসি ॥
শুনিয়া সাদরে রাম সীতার বচন।
ডাক দিয়া লক্ষ্মণেরে বলেন তখন ॥
অদ্ভুত হরিণ ভাই দেখ বিদ্যমান।
অপূর্ব্ব সুন্দর রূপ কাহার নির্ম্মাণ ॥
দুই পাশে শোভা করে চন্দ্রের মণ্ডলী।
ধবল কিরণ যেন গায়ে লোমাবলী ॥
রাঙ্গা জিহ্বা মেলে যেন অগ্নি হেন দেখি।
আকাশের তারা যেন শোভে দুই আঁখি ॥
দুই শৃঙ্গ অল্প দেখি প্রবালের বর্ণ।
রূপে আলো করিতেছে রম্য দুই কর্ণ ॥
জানকী চাহেন এই হরিণের চর্ম্ম।
বুঝ দেখি লক্ষ্মণ, ইহার কিবা মর্ম্ম ॥
লক্ষ্মণ মৃগের রূপ করি নিরীক্ষণ।
শ্রীরামে বলেন কিছু প্রবোধ বচন ॥
মায়াবী মারীচ, শুনিয়াছি মুনি-মুখে।
পাতিয়া মায়ার ফাঁদ আপনার সুখে ॥
রূপে ভুলাইয়া আগে মন সবাকার।
বনে গিয়া রক্ত মাংস করয়ে আহার ॥
নানা মায়া ধরে দুষ্ট মায়ার পুত্তলি।
আমা-সবা ভাণ্ডিবারে পাতে মায়াজালী ॥
অবশ্য রাক্ষস আছে সহিত ইহার।
নতুবা না দেখি হেন মৃগের সঞ্চার ॥
ভালমতে ইহা আগে করিব নির্ণয়।
মারীচের মায়া কি স্বরূপ মৃগ হয় ॥
লক্ষ্মণ সুবুদ্ধি অতি বুদ্ধি নাহি টুটে।
যত যুক্তি বলিলেন সকলি সে ঘটে ॥
লক্ষ্মণের বচনে কহেন রঘুবীর।
মারীচ আইল কিসে কর ভাই স্থির ॥
যদ্যপি মারীচ হয় ব্রহ্মবধে পাপী।
মারিব তাহারে যেন অগস্ত্য বাতাপি ॥
সে না হ'য়ে যদ্যপি রাক্ষস অন্য জন।
মারিয়া করিব নিষ্কণ্টক তপোবন ॥
রাক্ষস না হয় যদি হয় মৃগজাতি।
রত্ন মৃগ ধরিলে পাইব মনঃপ্রীতি ॥
ধরিতে না পারি যদি মারিব পরাণে।
মৃগচর্ম্ম লইয়া আসিব এইখানে ॥
যাবৎ মারিয়া মৃগ নাহি আসি ঘরে।
তাবৎ লক্ষ্মণ, রক্ষা করহ সীতারে ॥
আমার বচন কভু না করিহ আন।
প্রমাদ না পড়ে যেন হয়ো সাবধান ॥
বৃক্ষ আড়ে থাকিয়া রাবণ সব শুনে।
মনে ভাবে জানকীরে হরিব এক্ষণে ॥
যখন যা হবে তাহা বিধির লিখন।
সীতা হেন সতী দুঃখ পান সে কারণ ॥
শ্রীরাম করেন সজ্জা হাতে ধনুঃশর।
যান মৃগ মারিতে লক্ষ্মণে রাখি ঘর ॥
শ্রীরামেরে দেখিয়া মারীচ ভাবে মনে।
পলাইয়া গেলে মোরে মারিবে রাবণে ॥
আমারে মারিবে রাম নতুবা রাবণ।
আমার কপালে আজি অবশ্য মরণ ॥
বরঞ্চ রামের হাতে মরণ মঙ্গল।
রাবণের হাতে মৃত্যু নরক কেবল ॥
মারীচ সশঙ্ক হ'য়ে যায় ধীরে ধীরে।
আগে ধায় পিছে চায় দেখে ফিরে ফিরে ॥
ক্ষণে যায় ক্ষণে চায় ক্ষণে হয় দূর।
নানা রঙ্গে চরে মৃগ মায়ায় প্রচুর ॥
ক্ষণেক নিকটে যায় ক্ষণেক অন্তরে।
শ্রীরাম নিকটে গেলে পলায় সে দূরে ॥
প্রাণে মরিবেক মৃগ না মারেন বাণ।
নিকটে পাইলে মৃগ ধরি দুই কান ॥
ক্ষণেক চিন্তিয়া রাম বুঝেন কারণ।
স্বরূপতঃ মৃগ নহে হবে দুষ্টজন ॥



ক্ষণে অদর্শন হয় ক্ষণে মৃগ দেখি।
মায়ারূপ ধরিয়াছে মারীচ পাতকী॥
ঐষীক-বিশিখ রাম পূরেন সন্ধান।
মারীচের বুকে বাজে বজ্রের সমান॥
বাণাঘাতে মারীচ সে পড়িল অন্তরে।
রাক্ষসের মূর্ত্তি ধরি হাহাকার করে॥
তখন মারীচ করে রাবণের হিত।
রামের ডাকের তুল্য ডাকে আচম্বিত॥
আইস লক্ষ্মণ দ্রুত কর পরিত্রাণ।
রাক্ষসে মিলিয়া ভাই, লয় মোর প্রাণ॥
মারীচ ভাবিল ইহা, ডাকিলে এমনি।
রামের বচন মানি আসিবে এখনি॥
লক্ষ্মণ লক্ষ্মণ বলি ডাকে উচ্চৈঃস্বরে।
শুনিয়া রামের কম্প হয় কলেবরে॥
মারীচ-বুকের বাণ খসে টান দিতে।
মারীচেরে সংহারিয়া বাণ ল'য়ে হাতে॥
সীতার নিকটে রাম চলেন ত্বরিতে।
কৃত্তিবাস মারীচ-বধ গায় অরণ্যেতে॥



● রাবণ কর্তৃক সীতাহরণ বৃত্তান্ত ●

দূরেতে রাক্ষস করে রাম-তুল্য ধ্বনি।
রাক্ষসের মায়ায় রামের শব্দ শুনি॥
হেথা সীতা শুনিয়া সে করুণ বচন।
বলিলেন, দ্রুত যাও দেবর লক্ষ্মণ॥
আর্ত্তস্বরে শ্রীরাম যে ডাকেন তোমারে।
দেখ গিয়া তাঁহারে কি রাক্ষসেতে মারে॥
লক্ষ্মণ বলেন, নাই শ্রীরামের ভয়।
মৃগ মারি আসিবেন কিসের বিস্ময়॥
শ্রীরামের মুখে নাই কাতর বচন।
এত ব্যস্ত হও মাতা কিসের কারণ॥
রামেরে মারিতে পারে, নাহি কোন জন।
তুমি কি জান না মাতা, ধনুক-ভঞ্জন॥

রামের বচন দেবী আমি নাহি শুনি।
প্রাণ গেলে রামের কাতর নহে বাণী॥
কারে রাখি তোমার নিকটে কেবা রহে।
শূন্যঘরে থাকা তব উপযুক্ত নহে॥
প্রবোধ না মানে সীতা হ'য়ে উতরোলী।
শিরে ঘা হানেন সীতা দেন গালাগালি॥
বৈমাত্রেয় ভাই কভু নহেত আপন।
আমা প্রতি লক্ষ্মণ তোমার বুঝি মন॥
ভরত লইল রাজ্য তুমি লহ নারী।
ভরতের সঙ্গে যড় আছয়ে তোমারি॥
মনের বাসনা কি সাধিবে এই বেলা।
আমার আশাতে কি রামেরে কর হেলা॥
অপর পুরুষে যদি যায় মম মন।
গলায় কাটারি দিয়া ত্যজিব জীবন॥
লক্ষ্মণ ধার্ম্মিক অতি মনে নাহি পাপ।
সকলেরে সাক্ষী করে পেয়ে মনস্তাপ॥
জলচর স্থলচর অন্তরীক্ষচর।
সবে সাক্ষ্য হও, সীতা বলে দুরক্ষর॥
প্রবোধ না মানে সীতা, আরো বলে রোষে।
আজি মজিবেক সীতা আপনার দোষে॥
গণ্ডি দিয়া বেড়িলেন লক্ষ্মণ সে ঘর।
প্রবেশ না করে কেহ ঘরের ভিতর॥
স্বয়ং বিষ্ণু রঘুনাথ, তাঁর পত্নী সীতা।
শূন্যঘরে রাখি ওহে সকল দেবতা॥
আমারে বিদায় কর সীতা ঠাকুরাণী।
আর কিছু না বলিহ দুরক্ষর বাণী॥
শিরে ঘা হানেন সীতা নেত্রজলে তিতে।
সীতারে প্রণমি যান লক্ষ্মণ ত্বরিতে॥
হইল বিমুখ বিধি চলেন লক্ষ্মণ।
থাকিয়া বৃক্ষের আড়ে দেখিছে রাবণ॥
এতক্ষণে রাবণের সিদ্ধ অভিলাষ।
তপস্বীর বেশ ধরি যায় সীতা-পাশ॥
ভিক্ষাঝুলি করে ধরে, কক্ষে ধরে [illegible]
সকল বসন রাঙ্গা ধরে নানা [illegible]



২৬





পরমা সুন্দরী সীতা বচন মধুর ।
তাঁর রূপ দেখিয়া রাবণ কামাতুর ॥
রাবণ মধুর বাক্যে সীতারে সম্ভাষে ।
কোন্ জাতি নারি তুমি থাক কোন্ দেশে ॥
কাহার ঝিয়ারী তুমি কার প্রেয়সী ।
মানবী না হও তুমি সোনার প্রতিমা ॥
সুগঠিত দুই স্তন শোভা করে উরে ।
উত্তম বসন শোভে তোমার শরীরে ॥
বিষম দণ্ডক বনে হিংস্র-ব্যাঘ্র দেশে ।
এমন সুন্দরী থাক কেমন সাহসে ॥
পরিচয় দেন সীতা তপস্বীর জ্ঞানে ।
অমৃত সিঞ্চিল যেন মধুর বচনে ॥
জনকনন্দিনী আমি নাম ধরি সীতা ।
দশরথ-পুত্রবধূ রামের বনিতা ॥
রহ দ্বিজ, ফল আনি দিবেন লক্ষ্মণ ।
সেই ফল দিব তুমি করিও ভক্ষণ ॥
অতিথিরে ভক্তি রাম করেন যতনে ।
বড় প্রীতি পাইবেন তোমা দরশনে ॥
জিজ্ঞাসি তোমারে মুনি শিরে শিখা ধর ।
কি জাতি কি নাম ধর কেন ভিক্ষা কর ॥
এতেক বলেন সীতা তপস্বীর জ্ঞানে ।
নিজ পরিচয় দেয় রাজা দশাননে ॥
জ্যেষ্ঠ ভাই কুবের ধনের অধিকারী ।
এই বনে বহুকাল আমি তপ করি ॥
রাবণ আমার নাম জানে মুনিগণে ।
বড় প্রীতি পাইলাম তোমা দরশনে ॥
ফল মূল দিয়া করি উদর পূরণ ।
গৃহস্থের ঘরে গেলে করায় ভোজন ॥
তোমার সহিত আজি অপূর্ব্ব দর্শন ।
ভিক্ষা দিলে যাই চলে নিজ নিকেতন ॥
হইল অনেক বেলা কর যে বিধান ।
তোমার পুণ্যেতে গিয়া করি স্নানদান ॥
শ্রীরামের আসিতে বিলম্ব বহু দেখি ।
হইল স্নানের বেলা দেখ চন্দ্রমুখী ॥

জানকী বলেন, দ্বিজ, করি নিবেদন ।
পক্কফল ঘরে আছে করহ ভক্ষণ ॥
রাবণ বলিল, সীতা ব্রত করি বনে ।
আশ্রমে না লই ভিক্ষা জানে মুনিগণে ॥
জানকী বলেন, দ্বিজ, এক কথা কহি ।
আজ্ঞা বিনা প্রভুর ঘরের বাহির নহি ॥
রাবণ বলিল, ভিক্ষা আনহ সত্বর ।
নতুবা উত্তর দেহ যাই নিজ ঘর ॥
জানকী বলেন, ব্যর্থ অতিথি যাইবে ।
ধর্ম্ম কর্ম্ম নষ্ট হবে, প্রভু কি বলিবে ॥
বিধির নির্ব্বন্ধ কভু না হয় অন্যথা ।
বিধির লিখন মত ঘটিলেক তথা ॥
ফল হাতে বাহিরেতে এলেন জানকী ।
লইতে আইল দুষ্ট রাবণ পাতকী ॥
ধরিয়া সীতার হাত লইল ত্বরিত ।
জানকী বলেন, হায় একি বিপরীত ॥
দূর হ রে দুরাচার পাপিষ্ঠ দুর্জ্জন ।
আমা লাগি হবে তোর সবংশে মরণ ॥
রাবণ বলিল, সীতা শুনহ বচন ।
আত্মপরিচয় কহি আমি দশানন ॥
রাক্ষসের রাজা আমি লঙ্কা নিকেতন ।
কুড়ি হাত কুড়ি চক্ষু দশটি বদন ॥
তপস্বীর বেশ ধরি আসি তপোবন ।
অনুগ্রহ কর মোরে আমি দাস জন ॥
ইন্দ্রের অমরাবতী জিনি লঙ্কাপুরী ।
জগত-দুর্লভ ঠাঁই দেখিবে সুন্দরী ॥
তোমার রূপেতে আমি বড় অভিলাষী ।
অন্য যত মহিষী তোমার হবে দাসী ॥
সর্ব্বোপরি তোমারে করিব ঠাকুরাণী ।
তুমি অন্ন দিলে পাবে যতেক রমণী ॥
হইবে তোমার পূজা বাড়িবে সম্মান ।
সুবর্ণ মাণিক্যময় হবে তব স্থান ॥
করিয়া রামের সেবা জন্ম গেল দুঃখে ।
করিলে আমার সেবা রবে নানা সুখে ॥





ত্রিভুবন আমার বাণেতে কম্পমান।
মনুষ্য রামেরে আমি করি কীটজ্ঞান ॥
অল্পবুদ্ধি সে রামের অত্যল্প জীবন।
যুগে যুগে চিরজীবী আমি দশানন ॥
সীতা তুমি সুন্দরী লাবণ্য আর বেশে।
তোমা হেন সুন্দরী আমাকে অভিলাষে ॥
কোপান্বিতা সীতাদেবী রাবণ-বচনে।
রাবণেরে গালি দেন যত আসে মনে ॥
অধার্ম্মিক নগণ্য অধম দুরাচার।
করিবেন রাম তোরে সবংশে সংহার ॥
শ্রীরাম কেশরী তুই শৃগাল যেমন।
কি সাহসে তাঁহারে বলিস্ কুবচন ॥
বিষ্ণু-অবতার রাম তুই নিশাচর।
রামে আর তোরে দেখি অনেক অন্তর ॥
যদি রাম থাকিতেন অথবা লক্ষ্মণ।
করিতিস্ কেমনে এ দুষ্ট আচরণ ॥
একাকিনী পাইয়া আমারে বনমাঝ।
হরিলি আমারে দুষ্ট নাহি তোর লাজ ॥
করে দুষ্ট কুড়িপাটি দন্ত কড়মড়ি।
জানকী কাঁপেন যেন কলার বাগুড়ি ॥
প্রকাশে রাক্ষস মূর্ত্তি অতি ভয়ঙ্কর।
অধিক তর্জ্জন করে রাজা লঙ্কেশ্বর ॥
কি গুণে রামের প্রতি মজে তোর মন।
বল্কল পরিয়া সে বেড়ায় বনে বন ॥
দেখিবে, কেমনে করি তোমার পালন।
তাহা শুনি জানকীর উড়িল জীবন ॥
জানকী বলেন, আরে পাতকী রাবণ।
আপনি মজিলি তুই আমার কারণ ॥
দৈবের নির্ব্বন্ধ কভু না হয় খণ্ডন।
নতুবা এমন কেন হবে সংঘটন ॥
জনকের কন্যা যিনি রামের কামিনী।
যাঁহার শ্বশুর দশরথ নৃপমণি ॥
আপনি ত্রিলোকমাতা লক্ষ্মী-অবতার।
তাঁহারে রাক্ষস হরে একি চমৎকার ॥

ত্রাসেতে কাঁদেন সীতা হইয়া কাতর।
কোথা গেলে প্রভু রাম গুণের সাগর ॥
সিংহের বিক্রম সম দেবর লক্ষ্মণ।
শূন্যঘর পেয়ে মোরে হরিল রাবণ ॥
তুমি যত বলিলে হইল বিদ্যমান।
আইস দেবর দ্রুত কর পরিত্রাণ ॥
অত্যন্ত কাতরা সীতা করেন রোদন।
এমন সময় রক্ষা করে কোন্ জন ॥
সীতারে ধরিয়া রথে তুলিল রাবণ।
মেঘের উপরে শোভে চপলা যেমন ॥
বিপদে পড়িয়া সীতা ডাকেন শ্রীরাম।
চক্ষু মুদি ভাবেন সে দূর্ব্বাদলশ্যাম ॥
সীতা ল'য়ে রাবণ পলায় দিব্যরথে।
রাম পাছে আসে বলি দেখে চারিভিতে ॥
জানকী বলেন, শুন যত দেবগণ।
প্রভুরে কহিও সীতা হরিল রাবণ ॥
হায় বিধি কি করিলে ফেলিলে বিপাকে।
এমন না দেখি বন্ধু সীতারে যে রাখে ॥
বনের ভিতর যত আছ বৃক্ষলতা।
শ্রীরামে কহিও হৃতা তোমার বনিতা ॥
মধুর বচনে যত বুঝায় রাবণ।
শোকেতে জানকী তত করেন রোদন ॥
আগে যদি জানিতাম রাক্ষস দুর্জ্জন।
ঘরের বাহির আমি হব কি কারণ ॥
হায় কেন লক্ষ্মণেরে দিলাম বিদায়।
লক্ষ্মণ থাকিলে কি ঘটিত হেন দায় ॥
রাবণ বলিল, সীতা, ভাব অকারণ।
পাইলে এমন রত্ন ছাড়ে কোন্ জন ॥
জানকী বলে, শুন দুষ্ট নিশাচর।
অল্পায়ু হইয়া তুই যাবি যমঘর ॥
কুপিল রাবণ রাজা সীতার বচনে।
চালাইল রথখানা ত্বরিত গমনে ॥





**● জটায়ু কর্ত্তৃক রাবণকে বাধা দান ●**

জটায়ু নামেতে পক্ষী গরুড়-নন্দন।
দূর হৈতে শুনিল সে সীতার ক্রন্দন॥
আকাশে উঠিয়া পক্ষী চতুর্দ্দিকে চায়।
দেখিল রাবণ রাজা সীতা ল'য়ে যায়॥
ত্রিভুবনে যত বীর পক্ষীর গোচর।
দেখিয়া চিনিল পক্ষী রাজা লঙ্কেশ্বর॥
দুই পাখা প্রসারিয়া আগুলিল বাট।
রাবণেরে গালি দিয়া মারে পাখসাট॥
ডাক দিয়া বলে পক্ষী, শুন নিশাচর।
আপনা না জানিস্ রে পাপী লঙ্কেশ্বর॥
কোন্ দোষে হরিলি শ্রীরামের সুন্দরী।
রঘুনাথ নাহি হিংসে তোর লঙ্কাপুরী॥
সূর্পণখা গিয়াছিল রমণের সাধে।
নাক কান কাটে তার সেই অপরাধে॥
রাজা দশরথ বড় ধর্ম্মেতে তৎপর।
পুত্রবধূ হরিলি তাহার নাহি ডর॥
কি কব হ'য়েছি বৃদ্ধ ঠোঁট হৈল ভোঁতা।
নতুবা ফলের মত ছিঁড়িতাম মাথা॥
পাখসাট মারে পক্ষী আর দেয় গালি
রাবণের সঙ্গে যুদ্ধ করে মহাবলী॥
আকাশে উঠিয়া দেখে, রাম বহুদূর।
আঁচড়ে কামড়ে তার রথ কৈল চূর॥
আকাশে উঠিয়া পক্ষী চোঁ দিয় সে পড়ে।
রাবণের পৃষ্ঠমাংস খান খান ছিঁড়ে॥
ছিঁড়িল ঠোঁটের ঘায় সারথি মুণ্ড।
রথধ্বজ ভাঙ্গিয়া করিল খণ্ড খণ্ড॥
অতি ব্যস্ত দশানন জ্বলে ক্রোধানলে।
রথ হৈতে সীতারে রাখি ভূমিতলে॥
ভূমে রাখি সীতারে উঠিল আকাশে।
সম্বরেন বস্ত্র সীতা পলায়ন আশে॥
পলাইতে যান সীতা নাহি পান পথ।
চতুর্দ্দিকে মহাবন বেষ্টিত পর্ব্বত॥
ভয়েতে কান্দেন সীতা করিয়া ব্যগ্রতা।
অন্তরীক্ষে হাহাকার করেন দেবতা॥
যুঝে পক্ষিরাজ কিন্তু অন্তরেতে ত্রাস।
বৃক্ষডালে বৈসে গিয়া ঘন বহে শ্বাস॥
বলে টুটা পক্ষিরাজে দেখিয়া রাবণ।
মায়া করি রথখান করিল সাজন॥
আরবার রাবণ সীতারে তোলে রথে।
চলিল সে মহাবলী পূর্ণ-মনোরথে।
আরবার জটায়ু সাহসে করি ভর।
মহাযুদ্ধ করে পক্ষী অতি ঘোরতর॥
রাবণ বলিল, পক্ষী শুনহ বচন।
পর লাগি প্রাণ কেন দেহ অকারণ॥
অতঃপর পক্ষিরাজ নিজ প্রাণ রক্ষ।
মহৎ তোমার নাহি কাটি দুই পক্ষ॥
দুই জনে ঘোর রবে হৈল গালাগালি।
দুই জনে যুদ্ধ করে দোঁহে মহাবলী॥
অঙ্কুশ না মানে মত্ত মাতঙ্গ যেমন।
কেহ কারে করিতে নারিল নিবারণ॥
রাবণের মুকুট সে রত্নেতে নির্ম্মাণ।
ঠোঁট দিয়া পক্ষী তাহা করে খান খান॥
পূর্ব্বপুণ্যে রাবণের রহে দশ মাথা।
শিবের প্রসাদে তাহা না হয় অন্যথা॥
কিন্তু কেশ ছিঁড়িয়া করিল খণ্ড খণ্ড।
নিষ্কেশ হইল রাবণের দশ মুণ্ড॥
পক্ষি-যুদ্ধে তাহার হইল অপমান।
ধরিয়াছে সীতারে কেমনে ছাড়ে বাণ॥
আরবার সীতারে রাখিল ভূমিতলে।
রথশুদ্ধ রাবণ উঠিল নভঃস্থলে॥
বত্রিশ হাজার বাণ রাবণ এড়িল।
সর্ব্বাঙ্গে ফুটিয়া পক্ষী কাতর হইল॥
দুর্জ্জয় রাবণ রাজা ত্রিভুবন জিনে।
কি করিতে পারে তারে পক্ষীর পরাণে॥



রামের অপেক্ষা করি রহে পক্ষিবর।
প্রাণপণে যুঝিল সাহসে করি ভর॥
রাবণ দেখিল পক্ষী বলে নাহি টুটে।
অর্দ্ধচন্দ্র বাণে তার দুই পাখা কাটে॥
ভূমিতে পড়িয়া পক্ষী করে ছট্‌ফট।
আসিয়া কহেন সীতা পক্ষীর নিকট॥
আমা লাগি শ্বশুর যে হারালে জীবন।
রাবণের হাতে আছে আমার মরণ॥
আমার হইল জন্ম রাবণ-কারণ।
আর না পাইব শ্রীরামের দরশন॥
দর্শন পাইবে যবে শ্রীরাম লক্ষ্মণ।
তাবৎ কহিবে তুমি সব বিবরণ॥
প্রভুরে দেখহ যদি বনের ভিতর।
বলিহ, তোমার সীতা হরে লঙ্কেশ্বর॥
সাগরের পারে ঘর বৈসে লঙ্কাপুরী।
অন্তরীক্ষে ল'য়ে গেল তোমার সুন্দরী॥
জটায়ু বলেন, সীতা নাহি মোর হাত।
যত যুদ্ধ করিলাম দেখিলে সাক্ষাৎ॥
আমার বচন শুন না কর ক্রন্দন।
উদ্ধার করিবে তোমা শ্রীরাম লক্ষ্মণ॥
উভয়ের কথা শুনি দশানন হাসে।
রথ দেখি জানকী কাঁপেন মহাত্রাসে॥
পুনর্ব্বার সীতারে তুলিল রথোপরে।
সীতার বিলাপ শুনি পাষাণ বিদরে॥
অপার ভাবিয়া সীতা নাহি পান কূল।
অতি কৃশা দীনবেশা কান্দিয়া আকুল॥
সীতার বিলাপ কত লিখিবে লেখনী।
গরুড়ের মুখে যেন পড়িল সাপিনী॥
সীতা যত গালি দেন রাবণ না শুনে।
রথে চড়ি বায়ুবেগে উঠিল গগনে॥
রাবণ পক্ষীর যুদ্ধে হৈল লণ্ডভণ্ড।
কি জানি আসিয়া রাম কাটিবেন মুণ্ড॥
এই ভয়ে রাবণ পলায় উর্দ্ধশ্বাসে।
তার সহ যাইতে না পারিল বাতাসে॥

● সুপার্শ্ব পক্ষীর বাধা দান ও রাবণের পরাজয় স্বীকার করিয়া অব্যাহতি লাভ ●

রামে জানাইতে সীতা ফেলেন ভূষণ।
সীতার ভূষণ পুষ্পে ছাইল গগন॥
আভরণ গলার ফেলেন সীতাদেবী।
সে ভূষণে সুশোভিতা হইল পৃথিবী॥
ছিঁড়িয়া ফেলেন মণি মুক্তার সে ঝারা।
হিমালয় হৈতে যেন বহে গঙ্গাধারা॥
শ্রীরাম বলিয়া সীতা করেন ক্রন্দন।
অন্তরীক্ষে হাহাকার করে দেবগণ॥
জানকী বলেন, কোথা শ্রীরাম-লক্ষ্মণ।
এ-অভাগিনীরে দেখা দেহ এইক্ষণ॥
ঋষ্যমূক নামে গিরি অতি উচ্চতর।
পঞ্চ পাত্র সহিত সুগ্রীব তদুপর॥
নল নীল গবাক্ষ ও পবন-নন্দন।
জাম্বুবান সুগ্রীব ব'সেছে ছয় জন॥
পক্ষী যেন বসিয়াছে পর্ব্বতের মাঝ।
ডাকিয়া বলেন সীতা শুন কপিরাজ॥
শ্রীরামের নারী আমি সীতা নাম ধরি।
অঙ্গের ভূষণ ফেলি গাত্রের উত্তরী॥
রামের সহিত যদি হয় দরশন।
তাহাকে কহিও সীতা হরিল রাবণ॥
হেনকালে সুগ্রীবেরে বলে হনুমান।
সীতা রাখি রাবণের করি অপমান॥
এই যুক্তি দশানন শুনিল আকাশে।
সীতা ল'য়ে পলাইল শ্রীরামের ত্রাসে॥
সীতা লৈয়া দক্ষিণেতে চলিল রাবণ।
দৈবে পথে সুপার্শ্বের সহ দরশন॥
সম্পাতির নন্দন সুপার্শ্ব নাম তার।
বিন্ধ্যাচলে থাকি ভক্ষ্য যোগায় পিতার॥
জটায়ুর ভ্রাতুষ্পুত্র সম্পাতি-নন্দন।
সে না জানে জটায়ুরে মারিল রাবণ॥





জটায়ুর মরণ সুপার্শ্ব যদি জানে।
রাবণেরে মারিত সেদিন সেইক্ষণে॥
শূকর মহিষ হস্তী যত পায় বনে।
সহস্র সহস্র জন্তু ঠোঁটে করি আনে॥
সাগরের জলজন্তু যখন সে ধরে।
তিন ভাগ জল পক্ষে আচ্ছাদন করে॥
সাগরের এক ভাগ জলমাত্র রয়।
এমন বৃহৎকায় বিহঙ্গ দুর্জ্জয়॥
জটায়ুর ভ্রাতুষ্পুত্র গরুড়ের নাতি।
অন্তরীক্ষে উড়িয়া আইসে শীঘ্রগতি॥
পাখসাট মারে পাখী ঝড় যেন বহে।
ত্রাসেতে রাবণ মাথা তুলি ঊর্দ্ধে চাহে॥
শ্রীরাম বলিয়া সীতা করেন ক্রন্দন।
শুনিল সে পক্ষিরাজ উপর গগন॥
মারে পাখী পাখসাট তর্জ্জে গর্জ্জে ডাকে।
দুই পক্ষ দিয়া রাবণের রথ ঢাকে॥
তার প্রতি ডাক দিয়া বলে দেবগণ।
সীতারে হরিয়া ল'য়ে যায় দশানন॥
দেবতার বাক্য শুনি পক্ষী কোপে জ্বলে।
গিলিবারে রথশুদ্ধ দুই ঠোঁট মেলে॥
রথমধ্যে দেখে পক্ষী আছেন জানকী।
ভাবে নারীহত্যা করি হ'ব কি নারকী॥
রথখান বদ্ধ করি রাখে পাখা দিয়া।
রাবণ বলিল তারে বিনয় করিয়া॥
রাবণ আমার নাম বসতি লঙ্কায়।
তব সহ শত্রুতা না আছয়ে আমায়॥
করিয়াছে রাঘব আমার অপমান।
সহোদরা ভগিনীর কাটে নাক কান॥
ভাই খর দূষণের রাম মহা অরি।
সেই ক্রোধে হরিলাম রামের সুন্দরী॥
ত্রিভুবনে খ্যাত তুমি বিক্রমে দুর্জ্জয়।
তব ঠাঁই পক্ষিরাজ মানি পরাজয়॥
সুপার্শ্ব করিয়া ক্ষমা ছাড়িল তখন।
সেইক্ষণে রথ ল'য়ে চলিল রাবণ॥
এই সব কথা কিছু না জানেন সীতা।
সমুদ্র দেখিয়া হন ভয়েতে মূর্চ্ছিতা॥
দেখিয়া সমুদ্রতীর রাবণে উল্লাস।
জলনিধি উত্তরিল করিয়া প্রয়াস॥
ভাবেন জানকী দেবী, সাগর অপার।
কৃপার আধার রাম কিসে হবে পার॥
অধোমুখে জানকী কান্দেন আশঙ্কায়।
উত্তরিল দশানন তখন লঙ্কায়॥

### ● রাবণের লঙ্কায় উত্তরণ ●

রথ হৈতে সীতাকে নামায় লঙ্কেশ্বর।
কোথায় রাখিব বলি চিন্তিল অন্তর॥
শত্রুতা হইল রাম-লক্ষ্মণের সনে।
নিদ্রা নাহি যাবৎ না মারি দুই জনে॥
রাজার নিকটে বলে চৌদ্দ নিশাচর।
অনেক রাক্ষস মারে রাম একেশ্বর॥
কেমনে যুঝিব রাম লক্ষ্মণের সনে।
কি করিতে পারি মোরা চতুর্দ্দশ জনে॥
কুপিয়া রাবণ কহে এত ভয় নরে।
ধিক্ ধিক্ তো সবারে যা রে স্থানান্তরে॥
রাবণের কোপ দেখি পলায় তরাসে।
লঙ্কা ছাড়ি বীরগণ গেল অন্য দেশে॥
রাবণের নাহি নিদ্রা নাহিক ভোজন।
সীতারে রাখিব কোথা ভাবে সর্ব্বক্ষণ॥
সীতারে প্রবোধ বাক্যে কহে দশানন।
লঙ্কাপুরী দেখ সীতা তুলিয়া বদন॥
চন্দ্র সূর্য্য দুয়ারে আসিযা সদা খাটে।
মোর আজ্ঞা বিনা কেহ না আসে নিকটে॥
চারিভিতে সাগর মধ্যেতে লঙ্কা গড়।
দেব দৈত্য না আইসে লঙ্কার ভিতর॥
দেব দানবের কন্যা আছে মোর ঘরে।
দাসী করি রাখিব তোমার সে সবারে॥



নানা ধনে পূর্ণ দেখ আমার ভাণ্ডার।
আজ্ঞা কর সীতাদেবী সকলি তোমার॥
তোমার সেবক আমি তুমিতো ঈশ্বরী।
আজ্ঞা কর সীতা লয়ে যাই অন্তঃপুরী॥
সীতার চরণে পড়ে করিয়া ব্যগ্রতা।
কোপ না করিহ মোরে চন্দ্রমুখী সীতা॥
রাবণের বাক্যে সীতা কুপিত অন্তরে।
বিমুখী হইয়া বলিলেন ধীরে ধীরে॥
রাম ধ্যান রাম প্রাণ রাম সে দেবতা।
রাম বিনা অন্য জনে নাহি জানে সীতা॥
শুনিয়া সীতার বাক্য নিরস্ত রাবণ।
তাঁর কাছে নিযুক্ত করিল চেড়ীগণ॥
সীতারে রাখিল লয়ে অশোক-কাননে।
বেড়িল সীতারে গিয়া যত চেড়ীগণে॥
সূর্পণখা আসি বলে নিষ্ঠুর বচন।
গলে নখ দিয়া তোর বধিব জীবন॥
কাটিল দেবর তোর মোর নাক কান।
সেই কোপে আজি তোর বধিব পরাণ॥
খান্দা মুখে গর্জ্জে খান্দী সভয় অন্তরে।
রাবণের ডরে কিছু বলিতে না পারে॥
সশোকা থাকেন সীতা অশোক-কাননে।
হৃদয়ে সর্ব্বদা রাম সলিল নয়নে॥



● দেবগণ কর্ত্তৃক সীতাদের আহার্য-ব্যবস্থা ●

জানকীর দুঃখে দুঃখী সদা দেবগণ।
ইন্দ্রেরে ডাকিয়া ব্রহ্মা বলেন বচন॥
লঙ্কামধ্যে থাকিবেন সীতা দশমাস।
এতদিন কেমনে করেন উপবাস॥
জানকী মরিলে সিদ্ধ না হইবে কাজ।
এই পরমান্ন লয়ে যাও দেবরাজ॥
ব্রহ্মার বচনে ইন্দ্র গেলেন তখন।
জানকী আছেন যথা অশোক-কানন॥

বাসব বলেন, সীতা, না ভাবিহ চিতে।
আমি ইন্দ্র আসিয়াছি তোমা সম্ভাষিতে॥
শ্রীরাম লক্ষ্মণ গেল মৃগ মারিবারে।
হরিল তোমাকে সে রাবণ শূন্যঘরে॥
সাগর বাঁধিয়া রাম সৈন্য করি পার।
রাবণে মারিয়া তোমা করিবে উদ্ধার॥
শোক পরিহর সীতে স্থির কর মন।
পরমান্ন আনিয়াছি তোমার কারণ॥
জানকী বলেন, লঙ্কা নিশাচরময়।
ইন্দ্র যদি হও তবে দেহ পরিচয়॥
সীতার বচনে ইন্দ্র ভাবিলেন মনে।
সহস্রলোচন তিনি হন ততক্ষণে॥
ইন্দ্রকে দেখেন সীতা সহস্রলোচন।
জন্মিল তাঁহার মনে প্রতীতি তখন॥
দিলেন সীতাকে ইন্দ্র পরমান্ন সুধা।
যাহার ভক্ষণে হরে তৃষ্ণা আর ক্ষুধা॥
আগে পরমান্ন দেন রামের উদ্দেশে।
আপনি ভক্ষণ সীতা করিলেন শেষে॥
পায়স ভক্ষণে তৃপ্তি হবে কি তাহার।
রামের বিরহানল জ্বলে অনিবার॥
মহেন্দ্র বলেন, সীতা না হও বিকল।
প্রতিদিন যোগাইব আমি সুধা ফল॥
সীতারে আশ্বাস দিয়া যান পুরন্দর।
অন্তরে জানকী দুঃখ পান নিরন্তর॥
লঙ্কাতে রহেন সীতা অশোক-কাননে।
হৃদয়ে শ্রীরাম-মূর্ত্তি সলিল নয়নে॥
কৃত্তিবাস পণ্ডিতের ফাটিছে পরাণ।
অরণ্যেতে গান রাম-শোকের নিদান॥
স্থানের প্রধান সে ফুলিয়ায় নিবাস।
রামায়ণ গান দ্বিজ মনে অভিলাষ॥







● শ্রীরামচন্দ্রের বিলাপ ও সীতা অন্বেষণ সূচনা ●

হাতে ধনুর্ব্বাণ রাম আইসেন ঘরে।
পথে অমঙ্গল যত দেখেন গোচরে॥
বামে সর্প দেখিলেন শৃগাল দক্ষিণে।
তোলা পাড়া করেন শ্রীরাম কত মনে॥
বিপরীত ধ্বনি করিলেক নিশাচর।
লক্ষ্মণ আইসে পাছে শূন্য রাখি ঘর॥
মারীচের আহ্বানে কি লক্ষ্মণ ভুলিবে।
সীতারে রাখিয়া একা অন্যত্র যাইবে॥
দুঃখের উপরে দুঃখ দিবে কি বিধাতা।
না ছিল কপালে, তাহা দিলেন বিমাতা॥
বলেন, শ্রীরাম, শুন সকল দেবতা।
আজিকার দিনে মোর রক্ষা কর সীতা॥
যেমন চিন্তেন রাম, ঘটিল তেমন।
আসিতে দেখেন পথে সম্মুখে লক্ষ্মণ॥
লক্ষ্মণেরে দেখিয়া বিস্ময় মনে মানি।
ব্যস্ত হয়ে জিজ্ঞাসা করেন রঘুমণি॥
কেন ভাই, আসিতেছ তুমি যে একাকী।
শূন্য ঘরে জানকীরে একাকিনী রাখি॥
প্রমাদ পাড়িল বুঝি রাক্ষস পাতকী।
জ্ঞান হয় হারালাম প্রেয়সী জানকী॥
আইলাম তোমায় করিয়া সমর্পণ।
রাখিয়া আইলে কোথা মম স্থাপ্যধন॥
মম বাক্য অন্যথা করিলে কেন ভাই।
আর বুঝি সীতার সাক্ষাৎ নাহি পাই॥
কি হইল লক্ষ্মণ, কি হইল আমারে।
যে দুঃখে দুঃখিত আমি কহিব কাহারে॥
শুন রে লক্ষ্মণ সেই সোনার পুতলি।
শূন্য ঘরে রাখিয়া কাহারে দিলি ডালি॥
দুরন্ত দণ্ডকারণ্য মহাভয়ঙ্কর।
হিংস্রজন্তু কতশত কত নিশাচর॥
কোন দণ্ডে কোন দুষ্ট পাড়িবে প্রমাদ।
কি জানি রাক্ষসগণে সাধিবেক বাদ॥
এই বনে যত দুষ্ট রাক্ষসের থানা।
মুনিগণ সকলে করেন সদা মানা॥
পূর্ব্বাপর লক্ষ্মণ তোমার আছে জানা।
তথাপি লক্ষ্মণ, না করিলে বিবেচনা॥
তোমার কি দিব দোষ, মম কর্ম্মফল।
যেমন বিধির লিপি ঘটিবে সকল॥
আমার অধিক ভাই তব বুদ্ধি বল।
কর্ম্মদোষে হেন বুদ্ধি গেল রসাতল॥
মায়ামৃগ ছলে মোরে লইল কাননে।
হের সেই রাক্ষস প'ড়েছে মোর বাণে॥
ভয়ঙ্কর বিকট মুষল ধরি হাতে।
দেখ ভাই, মারীচ পড়িয়া আছে পথে॥
এইমত কহিতে কহিতে দুই ভাই।
বায়ুবেগে চলিলেন অন্য জ্ঞান নাই॥
উপনীত হইলেন কুটীরের দ্বারে।
সীতা সীতা বলিয়া ডাকেন বারে বারে॥
শূন্যঘর দেখেন, না দেখেন জানকী।
মূর্চ্ছাপন্ন অবসন্ন শ্রীরাম ধানুকী॥
শ্রীরাম বলেন, ভাই, একি চমৎকার।
সীতা না দেখিলে প্রাণ না রাখিব আর॥
তখনি বলিনু ভাই, সীতা নাই ঘরে।
শূন্যঘর পাইয়া হরিল নিশাচরে॥
প্রতি বন প্রতি স্থান প্রতি তরুমূল।
দেখেন সর্ব্বত্র রাম হইয়া ব্যাকুল॥
পাতি পাতি করিয়া খোঁজেন দুই বীর।
উলটি পালটি যত গোদাবরী তীর॥
গিরিগুহা দেখেন মুনির তপোবন।
নানা স্থানে করেন সীতার অন্বেষণ॥
একবার যেখানে করেন অন্বেষণ।
পুনর্ব্বার যান তথা সীতার কারণ॥
এইরূপে এক স্থানে যান শতবার।
তথাপি শ্রীরাম দেখা না পান সীতার॥



কান্দিয়া বিকল রাম, জলে ভাসে আঁখি।
রামের ক্রন্দনে কান্দে বন্য পশু পাখী॥
রামের আশ্রমে আসি যত মুনিগণ।
রামেরে কহেন যত প্রবোধ বচন॥
উপদেশ বাক্য নাহি মানেন শ্রীরাম।
সদা মনে পড়ে সে সীতার গুণগ্রাম॥
সীতা সীতা বলিয়া পড়েন ভূমিতলে।
করেন লক্ষ্মণ বীর শ্রীরামেরে কোলে॥
রঘুবীর নহে স্থির জানকীর শোকে।
হাহাকার বার বার করে দেবলোকে॥
বিলাপ করেন রাম লক্ষ্মণের আগে।
ভুলিতে না পারি সীতা সদা মনে জাগে॥
কি করিব, কোথা যাব অনুজ লক্ষ্মণ।
কোথা গেলে পাব সীতা কর নিরূপণ॥
মন বুঝিবারে বুঝি আমার জানকী।
লুকাইয়া আছেন লক্ষ্মণ দেখ দেখি॥
বুঝি কোন মুনিপত্নী সহিত কোথায়।
গেলেন জানকী নাহি জানায়ে আমায়॥
গোদাবরী-তীরে আছে কমল-কানন।
তথা কি কমলমুখী করেন ভ্রমণ॥
পদ্মালয়া পদ্মমুখী সীতারে পাইয়া।
রাখিলেন বুঝি পদ্মবনে লুকাইয়া॥
চিরদিন পিপাসিত করিয়া প্রয়াস।
চন্দ্রকলা-ভ্রমে রাহু করিল কি গ্রাস॥
রাজ্যচ্যুত আমাকে দেখিয়া চিন্তান্বিতা।
হরিলেন পৃথিবী কি আপন দুহিতা॥
রাজ্যহীন যদ্যপি হ'য়েছি আমি বটে।
রাজলক্ষ্মী তথাপি ছিলেন সন্নিকটে॥
আমার সে রাজলক্ষ্মী হারাইল বনে।
কৈকেয়ীর মনোভীষ্ট সিদ্ধ এতদিনে॥
সৌদামিনী যেমন লুকায় জলধরে।
লুকাইল তেমন জানকী বনান্তরে॥
কনকলতার প্রায় জনক-দুহিতা।
বনে ছিল কে করিল তারে উৎপাটিতা॥

দিবাকর নিশাকর দীপ্ত তারাগণ।
দিবানিশি করিতেছে তমো নিবারণ॥
তারা না হরিতে পারে তিমির আমার।
এক সীতা বিহনে সকলি অন্ধকার॥
দশদিক শূন্য দেখি সীতা অদর্শনে।
সীতা বিনা কিছু নাহি লয় মম মনে॥
সীতা ধ্যান সীতা জ্ঞান সীতা চিন্তামণি।
সীতা বিনা আমি যেন মণিহারা ফণী॥
দেখরে লক্ষ্মণ ভাই, কর অন্বেষণ।
সীতারে আনিয়া দিয়া বাঁচাও জীবন॥
আমি জানি পঞ্চবটী তুমি পুণ্যস্থান।
তেঁই সে এখানে করিলাম অবস্থান॥
তাহার উচিত ফল দিলে হে আমারে।
শূন্য দেখি তপোবন সীতা নাহি ঘরে॥
শুন পশু-মৃগ-পক্ষী, শুন বৃক্ষ লতা।
কে হরিল আমার সে চন্দ্রমুখী সীতা॥
কান্দিয়া কান্দিয়া রাম ভ্রমেন কানন।
দেখিলেন পথিমধ্যে সীতার ভূষণ॥
দেখিলেন প'ড়ে আছে ভগ্ন রথ-চাকা।
কনক-রচিত আছে পতিত পতাকা॥
রথচূড়া পড়িয়াছে, আর তার জাঠি।
মণি মুক্তা পড়িয়াছে সুবর্ণের কাঠি॥
শ্রীরাম বলেন, দেখ ভাই রে লক্ষ্মণ।
এইখানে করহ সীতার অন্বেষণ॥
সম্মুখে পর্ব্বত বড়, অতি উচ্চ দেখি।
লুকাইয়া পর্ব্বত রাখিল চন্দ্রমুখী॥
যমদণ্ড সম আমি ধরি ধনুর্ব্বাণ।
পর্ব্বত কাটিয়া আজি করি খান খান॥
মহাযুদ্ধ হইয়াছে করি অনুমান।
লক্ষ্মণ, লক্ষণ তার দেখ বিদ্যমান॥
লক্ষ্মণ বলেন, ইহা নহে কোনমতে।
সীতা কেন রহিবেন এ ঘোর পর্ব্বতে॥
পর্ব্বত কাটিতে প্রভু, চাহ অকারণ।
সীতা ল'য়ে অন্তরীক্ষে গেল কোন্ জন॥





নানামতে শ্রীরামেরে বুঝান লক্ষ্মণ।
শোকাকুল শ্রীরাম না মানেন বচন॥
ধনুকে দিলেন গুণ সর্প যেন গর্জ্জে।
বলেন, দহিব বিশ্ব, আছে কোন্ কার্য্যে॥
বিশ্ব পুরাইতে রাম পূরেন সন্ধান।
দক্ষযজ্ঞ বিনাশে যেমন মহেশান॥
লক্ষ্মণ চরণে ধরি করেন মিনতি।
এক কথা অবধান কর রঘুপতি॥
সৃষ্টিকর্ত্তা সৃষ্টি করিলেন চরাচর।
কেন সৃষ্টি নষ্ট কর দেব রঘুবর॥
সবংশে মরিবে, যে হইবে অপরাধী।
অপরাধে একের অন্যেরে কেন বধি॥
তোমার বাণেতে কারো নাহিক নিস্তার।
অকারণে কেন প্রভু, পোড়াও সংসার॥
কোথায় আছেন সীতা করহ বিচার।
দুই ভাই অন্বেষণ করিব সীতার॥
গ্রাম আর তপোবন পর্ব্বত শিখর।
নদ নদী দেখি আর গিরি সরোবর॥
তবে যদি সীতার না পাই দরশন।
পশ্চাৎ করিও চেষ্টা যেবা লয় মন॥
শুনি অস্ত্র সংবরিয়া রাখিলেন তূণে।
সীতার উদ্দেশে চলিলেন দুই জনে॥
ক্ষণেক উঠেন রাম, বসেন ক্ষণেক।
উন্মত্তের প্রায় রাম বলেন অনেক॥
জলে স্থলে জানকীকে করেন উদ্দেশ।
বনে-বনে ভ্রমিয়া অনেক পান ক্লেশ॥
যাহাতে দেখেন যাকে, জিজ্ঞাসেন তাকে।
দেখিয়াছ তোমরা কি এ পথে সীতাকে॥
গুহে গিরি এ সময়ে কর উপকার।
বাঁচাও কহিয়া জানকীর সমাচার॥
হে অরণ্য, তুমি ধন্য, বন্য-বৃক্ষগণ।
কহিলা সীতার কথা রাখহ জীবন॥

## ● চক্রবাক দম্পতিকে শ্রীরামের অভিশাপ ●

আরো বহু দূর গিয়া কমল-লোচন।
চক্রবাকে দেখি রাম জিজ্ঞাসে তখন॥
তুমি কি দেখেছ যেতে জনক-নন্দিনী।
রাম-বাক্য শুনি পক্ষী বলিলেক বাণী॥
জনক-নন্দিনী কেবা তারে নাহি জানি।
মর্ম্ম-কথা খুলি বল, মোরা দোঁহে শুনি॥
পক্ষীর বচন শুনি বলে চক্রপাণি।
জনক-নন্দিনী সীতা আমার ঘরণী॥
গৃহে রাখি যাইলাম মৃগ মারিবারে।
গৃহে ফিরি আসি দেখি সীতা নাহি ঘরে॥
রামের কথায় পক্ষী করে উপহাস।
এই উপহাসে তার হৈল সর্ব্বনাশ॥
দেখিয়া রামের দুঃখ, দুঃখ না হইল।
উপহাস করি পক্ষী বলিতে লাগিল॥
এক নারী দুইজনে রাখিতে না পার।
নারীর উদ্দেশে তাই হৈলা দেশান্তর॥
পক্ষিরূপে জন্ম মোর বৃক্ষশাখে থাকি।
একেশ্বর পক্ষী আমি, দুই নারী রাখি॥
কি বলিবে জিজ্ঞাসিলে ক্ষত্রিয়-সমাজ।
স্ত্রীকে হারাইয়া প্রভু, নাহি বাস লাজ॥
পক্ষীর বচন শুনি কমল-লোচন।
অগ্নিসম নেত্র করি কহিলা বচন॥
স্ত্রীকে হারাইয়া আমি পুছিনু তোমায়।
তেঁই কি করিলে তুমি বিদ্রূপ আমায়॥
স্ত্রীর সঙ্গে বসি মোরে কৈলা উপহাস।
স্ত্রীর গর্ব্ব রতি-রস আজি হোক্ নাশ॥
রজনীতে আহার করিবে দুইজনে।
কেহ কারে না চিনিবে আমার বচনে॥
উদ্দেশ না পাবে কেহ রাত্রির ভিতরে।
রাত্রিতে বিচ্ছেদ হ'য়ে থাকিবে অন্তরে॥



স্তুতি-ক্রিয়া করি পক্ষী উড়িল আকাশ।
ভূমিতে পড়িলে হৈল স্তুতি-সঙ্গে নাশ ॥
শাপেতে পক্ষীর হইল দণ্ড সমুচিত।
'রাম জয় রাম জয়' বলিল ত্বরিত ॥
শাপ পেয়ে পক্ষিবর চিন্তিত হইয়া।
শ্রীরামের স্তব করে ভূমিতে পড়িয়া ॥
না জানিয়া প্রভু, দোষ হইল আমার।
যে কথা ব'লেছি প্রভু, শাস্তি হৈল তার ॥
ভকত-বৎসল প্রভু, তুমি নারায়ণ।
পতিতে তরাও তাই পতিত-পাবন ॥
না বুঝিয়া যাহা কিছু ব'লেছি বদনে।
সেই পাপ নাশ হৈল তব দরশনে ॥
রামের হইল দয়া পক্ষীর স্তবনে।
পুনরপি বলে প্রভু পক্ষিবর-স্থানে ॥
যে কথা ব'লেছি, তার না হবে খণ্ডন।
দ্বাপর-যুগেতে হবে তাহার মোচন ॥
জাল দিয়া ব্যাধে তোমা করিবে বন্ধন।
তখন হইবে তব শাপ-বিমোচন ॥
কৃত্তিবাস-পণ্ডিতের বাক্য সুধা-খণ্ড।
গাইল অরণ্য-কাণ্ডে চক্রবাক-দণ্ড ॥

● জটায়ু কর্ত্তৃক সীতা-সংবাদ প্রদান ও তাহার মৃত্যু ●

এইরূপে শ্রীরাম ভ্রমেণ চারিদিকে।
রক্তে রাঙা জটায়ুকে দেখেন সম্মুখে ॥
পক্ষীরে কহেন রাম করি অনুমান।
খাইলি সীতারে তুই, বধি তোর প্রাণ ॥
পক্ষিরূপে আছিস্ রে তুই নিশাচর।
পাঠাইব এক বাণে তোরে যম-ঘর ॥
সন্ধান পূরেন রাম তারে মারিবারে।
মুখে রক্ত উঠে বীর বলে ধীরে ধীরে ॥
অন্বেষিয়া সীতারে পাইলে বহুক্লেশ।
এই দেশে না পাইবে সীতার উদ্দেশ ॥
সীতার লাগিয়া রাম, আমার মরণ।
সীতাকে লইয়া গেল লঙ্কার রাবণ ॥
তোমরা দু ভাই যবে নাহি ছিলা ঘর।
শূন্যঘর পাইয়া হরিল লঙ্কেশ্বর ॥
আমি বৃদ্ধ যুদ্ধ করি রুদ্ধ করি তায়।
রাখিয়াছিলাম রাম তোমার আশায় ॥
দুই পাখা কাটিলেক পাপিষ্ঠ রাবণ।
মুখে রক্ত উঠে রাম যায় এ জীবন ॥
ইতস্ততঃ ভ্রমণে নাহিক প্রয়োজন।
চিন্তা কর রাম, যাতে মরিবে রাবণ ॥
তোমার পিতার মিত্র তোমা লাগি মরি।
আপনি মারিলে রাম, কি করিতে পারি ॥
প্রাণ আছে তোমারে করিতে দরশন।
সম্মুখে দাঁড়াও রাম, দেখি একক্ষণ ॥
আপনা নিন্দেন রাম, জানি পরিচয়।
দুই ভাই রোদন করেন অতিশয় ॥
বলেন জটায়ু যত, লিখিব তা' কত।
রামের নয়নে বহে বারি অবিরত ॥
শ্রীরাম বলেন, পক্ষী, তুমি মোর বাপ।
কহিয়া সীতার বার্ত্তা দূর কর তাপ ॥
রাবণের সঙ্গে মোর নাহিক বৈরিতা।
বিনা দোষে হরিলেক আমার বনিতা ॥
কোন্ বংশে জন্ম তার থাকে কোন্ পুরে।
কোন্ দোষে হরিলেক মোর জানকীরে ॥
অনেক শক্তিতে পক্ষী তুলিলেক মাথা।
কহিতে লাগিল শ্রীরামেরে সর্ব্ব কথা ॥
সংহারিলে চতুর্দ্দশ সহস্র রাক্ষস।
লক্ষ্মণ করেন সূর্পণখার অযশ ॥
এই কোপে রাবণ হরিল জানকীরে।
রাখিল লঙ্কায় লয়ে সমুদ্রের তীরে ॥
বিশ্রবার পুত্র সে রাবণ বড় রাজা।
বিধাতার বরেতে হইল মহাতেজা ॥
কোন চিন্তা না করিহ, সংবর ক্রন্দন।
জানকীরে উদ্ধারিবে মারিয়া রাবণ ॥





তব পাদোদক রাম, দেহ মোর মুখে।
সকল কলুষ নাশি যাই স্বর্গলোকে॥
কহিল সীতার বার্ত্তা শ্রীরামের আগে।
এত বলি পক্ষীর মুখেতে রক্ত ভাঙ্গে॥
মৃত্যুকালে বন্দে পক্ষী শ্রীরাম লক্ষ্মণ।
দিব্যরথে চাপি স্বর্গে করিল গমন॥
জটায়ুর মরণ শ্রবণে ধর্ম্মজ্ঞান।
কৃত্তিবাস রচে ইহা শুনিয়া পুরাণ॥



### জটায়ুর সৎকার

শ্রীরাম বলেন, পক্ষী, পিতার সমান।
সীতার কারণে পক্ষী হারাইল প্রাণ॥
বন্যজন্তু খাইলে অধর্ম্ম অপযশ।
অগ্নিকার্য্য করি রাখ, লক্ষ্মণ পৌরুষ॥
তবে ত লক্ষ্মণ দিব্য অগ্নিকুণ্ড কাটি।
জ্বালিলেন কুণ্ড বীর করি পরিপাটী॥
তুলিলেন চিতায় জটায়ু পক্ষিরাজ।
দুই ভাই তাহার করেন অগ্নিকাজ॥
সৎকার করেন তার, ব্যবস্থা যেমন।
গোদাবরী-জলে তার করেন তর্পণ॥
রাম দরশনে পক্ষী গেল স্বর্গবাস।
গাইল অরণ্যকাণ্ডে কবি কৃত্তিবাস॥



### কবন্ধের মুক্তিলাভ ও ভবিষ্যৎ নির্দ্দেশ

রজনী আইল, স্থান থাকিবার নাই।
শূন্যঘরে আইলেন পুনঃ দুই ভাই॥
বাহিরে ছিলেন রাম বরঞ্চ আশ্বস্ত।
শূন্যঘর দেখি হইলেন আরো ব্যস্ত॥
শ্রীরাম বলেন, শুন ভাইরে লক্ষ্মণ।
গোদাবরী-জীবনেতে ত্যজিব জীবন॥
এতেক বলিয়া লক্ষ্মণেরে করি কোলে।
গাঁথিল মুক্তার হার নয়নের জলে॥
রজনীতে নিদ্রা নাহি, ঘন বহে শ্বাস।
সে ঘরে করেন রাম তিন-উপবাস॥
সীতার বিচ্ছেদে রাম পাইল যে ক্লেশ।
বিশেষ লিখিতে গেলে হয় সে অশেষ॥
রজনী প্রভাত হয় অরুণ বিকাশে।
চলেন দক্ষিণে রাম সীতার উদ্দেশে॥
ঘর ছাড়ি যান রাম ক্রোশ দুই পথে।
প্রবেশেন দুই ভাই কুশের বনেতে॥
সিংহ-ব্যাঘ্র-মহিষাদি চরে পালে পালে।
দুই ভাই বসিলেন এক বৃক্ষতলে॥
বুদ্ধিতে বিক্রম বড় চতুর লক্ষ্মণ।
রামেরে বলেন কিছু প্রবোধ-বচন॥
কেন প্রভু, হয় হস্ত-লোচন-স্পন্দন।
বামদিকে করিতেছে খঞ্জন গমন॥
বিষম কুশের বন দেখি করে ভয়।
নানা অমঙ্গল দেখি না জানি কি হয়॥
দুই ভাই চলিতে করেন অনুবন্ধ।
পথ আগুলিয়া রাখে রাক্ষস কবন্ধ॥
পেটের ভিতর নাক কান চক্ষু মাথা।
শতেক যোজন হস্ত অপূর্ব্ব সে কথা॥
রাম লক্ষ্মণেরে দেখি করিয়া তর্জ্জন।
দুই হাত প্রসারিয়া রাখে দুই জন॥
কবন্ধ বলিল, তোরা আমার আহার।
মোর হাতে পড়িলে কি পাইবি নিস্তার॥
এ বিষম বনে তোরা এলি কি কারণ।
পরিচয় দেহ শুনি তোরা কোন্ জন॥
শ্রীরাম বলেন, ভাই হইল সংশয়।
প্রাণরক্ষা কর ভাই দেহ পরিচয়॥
লক্ষ্মণ বলেন, প্রভু বুদ্ধি কেন ঘাটি।
রাক্ষসের দুই হাত দুই ভাই কাটি॥
কবন্ধের ডান হাত কাটেন শ্রীরাম।
খড়্গাঘাতে লক্ষ্মণ কাটেন হস্ত বাম॥
দুই ভাই কাটিলেন তার হস্ত দুটি।
পড়িয়া কবন্ধ বীর করে ছট্‌ফটি॥



ডাক দিয়া শ্রীরামে সে করে সম্ভাষণ।
কোন্ দেশে থাক তুমি হও কোন্ জন ॥
লক্ষ্মণ বলেন, রাম জগতের রাজা।
রাজা দশরথের পুত্র সবে করে পূজা ॥
শ্রীরামের ভাই আমি নামেতে লক্ষ্মণ।
পিতৃসত্য পালিতে বেড়াই বনে বন ॥
তুমি কোন্ নিশাচর বিকৃত আকৃতি।
বনের ভিতরে থাক হও কোন্ জাতি ॥
এত যদি লক্ষ্মণ করেন সম্ভাষণ।
পূর্ব্বকথা কবন্ধের হইল স্মরণ ॥
কুবের নামেতে দৈত্য ছিলাম সুন্দর।
কন্দর্প জিনিয়া রূপ যেন নিশাকর ॥
সকল দেবতা নিন্দা করি নিজ রূপে।
এক মুনিবর মোরে শাপ দিল কোপে ॥
যেমন রূপের তেজে কর উপহাস।
বিরূপ হউক সব রূপ যাক নাশ ॥
যখন হবেন বিষ্ণু রাম অবতার।
তাঁর বাণস্পর্শে তোর হইবে নিস্তার ॥
আমার উপরে ক্রুদ্ধ দেব শচীনাথ।
করিলেন আমার শরীরে বজ্রাঘাত ॥
বজ্রাঘাতে মুণ্ড মোর প্রবেশে উদরে।
চক্ষু কর্ণ ঘ্রাণ পদ না রহে বাহিরে ॥
গতিশক্তি নাহি কিসে মিলিবেক ভক্ষ্য।
তেঁই মম দুই হস্ত দীর্ঘ দুই লক্ষ ॥
দুই হস্ত মোর যেন দুইটা পর্ব্বত।
দুই হস্তে যুড়ি আমি বহুদূর পথ ॥
দুই প্রহরের পথে যত বনচর।
দুই হাতে সাপটিয়া ভরি হে উদর ॥
কুৎসিত আকার মোর কুৎসিত ভোজন।
তোমা দরশনে মোর শাপ-বিমোচন ॥
তব কিছু হিত করি যাই ইন্দ্রবাস।
কেন রাম বনে ভ্রম কোন্ অভিলাষ ॥
শ্রীরাম বলেন, সীতা হরিল রাবণ।
যুক্তি কর কেমনে পাইব দরশন ॥
কবন্ধ বলিল, রাম, কহি উপদেশ।
যাহা হৈতে পাবে তুমি সীতার উদ্দেশ ॥
যাবৎ আমার তনু না হয় সংহার।
তাবৎ না দেখি কিছু সব অন্ধকার ॥
রাক্ষস-শরীর গেলে পাব অব্যাহতি।
তবে ত বলিতে পারি ইহার যুকতি ॥
তখন লক্ষ্মণ বীর অগ্নিকুণ্ড কাটি।
কবন্ধেরে দহিলেন করি পরিপাটী ॥
শরীর পুড়িয়া তার হইল অঙ্গার।
অগ্নি হৈতে উঠে বীর অদ্ভুত আকার ॥
আকাশে উঠিয়া করে রামে সম্ভাষণ।
দেবমূর্ত্তি সে পুরুষ দ্বিতীয় তপন ॥
পুরুষ বলেন, শুন শ্রীরাম লক্ষ্মণ।
সাবধান হ'য়ে শুন আমার বচন ॥
সুগ্রীবের উদ্দেশ করিও ঋষ্যমূকে।
আজ্ঞা কর রামচন্দ্র যাই স্বর্গলোকে ॥
রাম দরশনে কবন্ধের স্বর্গবাস।
কুশের বনেতে রাম করেন প্রবাস ॥



● শবরী উদ্ধার ●

প্রভাত হইল নিশা, উদয় মিহির।
চলিলেন দুই ভাই পম্পানদী-তীর ॥
কেলি করে নানা পক্ষী পক্ষিণী সহিত।
দেখিলেন মৃগ মৃগী বিচ্ছেদ-বঞ্চিত ॥
রাজহংস রাজহংসী ক্রীড়া করে জলে।
দেখিয়া রামের শোক-সাগর উথলে ॥
জিজ্ঞাসা করেন রাম ওহে মৃগ পাখী।
দেখিয়াছ তোমরা আমার চন্দ্রমুখী ॥
পম্পাতে করিয়া স্নান, করিয়া তর্পণ।
সুগ্রীব উদ্দেশে রাম করেন গমন ॥
প্রবেশ করেন রাম মাতঙ্গ-আশ্রমে।
তথায় শবরী ছিল দেখিল শ্রীরামে ॥
চক্ষুতে আনন্দবারি ধরিতে না পারে।
শ্রীরামের প্রতি বলে আজ্ঞা অনুসারে ॥

মতঙ্গ মুনির সেবা করি বহুকাল।
বৈকুণ্ঠে গেলেন মুনি হ'য়ে প্রাপ্তকাল॥
কহিলেন আমার আশ্রমে কর স্থিতি।
আসিবেন এখানে অবশ্য রঘুপতি॥
শবরী যখন পাবে রাম দরশন।
তখনি হইবে তব পাপ-বিমোচন॥
রাম রাম শ্রীরাম রাঘব রঘুপতি।
হইয়া প্রসন্ন এ-দাসীরে দেহ গতি॥
শবরী রামের আগে অগ্নিকুণ্ড কাটে।
আনিয়া জ্বালিল অগ্নি নানা শুষ্ক কাঠে॥
করে অগ্নি প্রবেশ স্মরিয়া নারায়ণ।
তাহার সাহসে রাম চমকিত মন॥
অগ্নিতে পুড়িয়া তনু হইল অঙ্গার।
তাহার ভাগ্যের কথা কি কহিব আর॥
যাঁহার স্মরণমাত্রে মুক্তি সঙ্গে ধায়।
তাঁহারে সম্মুখে দেখি ত্যজিল সে কায়॥
শ্রীরাম-প্রসাদে তার হয় পাপ নাশ।
অনায়াসে শবরী করিল স্বর্গবাস॥
শ্রীরাম-চরিত্র-কথা অমৃতের ভাণ্ড।
এতদূরে সমাপ্ত হৈল অরণ্যকাণ্ড॥

## অরণ্যকাণ্ড সমাপ্ত



# কিষ্কিন্ধ্যাকান্ড

শ্রীরামচন্দ্র দন্ডকারণ্যে ঘুরছেন। কোথায় সুগ্রীব ? কিভাবে তার মিত্রতা লাভ করা যায় !

একদিন দু'ভাই উঠেছেন এক পর্বত শিখরে। তাঁদের দেখতে পেল সুগ্রীব। ভীত হল। হনুমানকে পাঠাল প্রকৃত তথ্য সংগ্রহ করতে। সে এসে রাম-লক্ষ্মণের পরিচয় জেনে খুশী হয়ে তাঁদের নিয়ে গেল সুগ্রীবের কাছে। সুগ্রীব বলল, সম্ভবত আমি সীতার সন্ধান জানি। এক সময় রাবণ এক সুন্দরীকে নিয়ে যাচ্ছে আর সুন্দরী হাত-পা ছুঁড়ে বাধা দিচ্ছে এমনটি দেখেছিলাম। অনুমান করি সেই সীতা। তাঁর একটি আভরণ ফেলে দিয়েছিলেন। আমার কাছে আছে।

সেই উত্তরীয় দেখে রাম আরও শোকার্ত হলেন। সুগ্রীব প্রতিজ্ঞা করল, সীতা-উদ্ধারে সে সর্বপ্রকারে সাহায্য করবে। প্রসংগত বলল নিজের বেদনার কথা। তার সংগে বালির বিরোধের কথা শুনে রামচন্দ্র বালি-বধ করে তাকে রাজা করতে প্রতিশ্রুত হলেন।

বালি-সুগ্রীব দ্বন্দ্বযুদ্ধের প্রথম দিনে সুগ্রীবকে পালিয়ে আসতে হ'ল। রামচন্দ্র দেখলেন চেহারায় বয়সে এমনকি পোষাকেও দু'জন একই রকম। দ্বিতীয় দিনে চিহ্ন ধারণ করে গেল সুগ্রীব। দ্বন্দ্বযুদ্ধের কালে রাম তীর মেরে হত্যা করলেন বালিকে।

সংবাদ রটে গেল সারা কিষ্কিন্ধ্যায়। সবাই ছুটে এল বালির শোকে কাঁদতে কাঁদতে। ছুটে এল রাণী তারা। সেই শোক-সভার মাঝে লক্ষ্মণ পর্যন্ত কাঁদতে থাকল। শুধু কাঁদতে দেখা গেল না রাম আর সুগ্রীবকে।

তারা রামকে অভিশাপ দিল, নিজে বিরহাতুর হয়েও আমাকে অন্যায়ভাবে বৈধব্য-যন্ত্রণায় ফেলেছ। যদি আমি সতী হই, তবে বলছি, সীতা উদ্ধার করেও তুমি তাকে হারাবে। বিরহ-যন্ত্রণাতেই তোমার জীবন শেষ হবে।

বালির সৎকার সমারোহেই সম্পন্ন করলেন রামচন্দ্র। তাঁর প্রতিশ্রুতি মত সুগ্রীব হ'ল কিষ্কিন্ধ্যার রাজা। সুগ্রীব-পক্ষের আনন্দের বান ডাকল। সে নিজে আনন্দভোগে মেতে উঠ্‌ল। চল্‌ল বিলাসে কাল যাপন।

প্রায় আটমাস কেটে গেল। এল বর্ষাকাল। সমুদ্রও ফুঁসে উঠ্‌ল। এ বর্ষা শেষ না হ'লে তো সীতা উদ্ধার সম্ভব নয়। অভাগী সীতার জন্য রামচন্দ্র ব্যাকুল হয়ে উঠলেন।

লক্ষ্মণ গিয়ে সুগ্রীবকে তিরস্কার করলেন। মৃত্যুভয় দেখালেন। তখন সুগ্রীব বলল, আমি সমস্ত কপি একাত্রত করছি। সীতা উদ্ধার অবহেলা হবে না। তখনই সুগ্রীব দেশ-দেশান্তরে দূত পাঠাল কপি-সংগ্রহে।

কপিরা এসে সমবেত হ'ল কিষ্কিন্ধ্যায়। এবার চারদিকে পর্যবেক্ষক পাঠাল সুগ্রীব। সবদিক থেকে ফিরে এল দূতেরা। এল না শুধু দক্ষিণ থেকে। সেদিকে অন্বেষণে গিয়েছিল অংগদ আর হনুমান। পাতাল পর্যন্ত দেখল তারা। অবশেষে সম্মাতির সংগে দেখা হ'ল বানরদের। তাদের কাছ থেকেই জটায়ুর মৃত্যু কথা শুনল সম্মাতি। দুঃখ ও ক্ষোভে সে রাবণ-বিরোধিতার প্রতিজ্ঞা করল।

লংকায় সীতা রয়েছেন অশোক বনে। এ সংবাদ জানাল সম্মাতি। হনুমান সমুদ্র-লংঘনের আয়োজন করতে থাকল।

---



কুন্দেন্দীবর সুন্দরৌধৃতি বলৌ বিজ্ঞানগেহাবুভৌ।
শোভাঢ্যৌ বরধম্বিনৌ শ্রুতিনুতৌ গোবিপ্রবিন্দ প্রিয়ৌ ।।
মায়ামানুষ রূপিণৌ রঘুবরৌ সদ্ধর্ম্মবন্তৌ হিতৌ।
সীতান্বেষণতৎপরৌ পথিগতৌ ভক্তিপ্রদৌতৌ হি নঃ ।।
ব্রহ্মান্ডোধি সমুদ্ভবং কলিমল প্রধ্বংসনং চাব্যয়ং।
শ্রীমচ্ছম্ভূ মুখেন্দ সুন্দরং বরং সংশোভিতং সর্ব্বদা।।
সংসারময়ং ভেষজং সুমধুরং শ্রীজানকী জীবনং।
ধন্যাস্তে কৃতিনঃ পিবন্তি সততং শ্রীরাম-নামামৃতম্।

---

● শ্রীরাম-লক্ষ্মণের দণ্ডকবনে ভ্রমণ ও সুগ্রীবের শঙ্কা ●

শ্রীরাম-লক্ষ্মণ দোঁহে ভ্রমেণ দণ্ডকে।
সহায় করিতে যান বানর-কটকে ॥
দুই-ভাই উঠিলেন পর্ব্বত শিখরে।
দেখিয়া বানর পঞ্চ শঙ্কিত অন্তরে ॥
সুগ্রীব বলিল দেখ, আসে দুই নর।
মনে করি, বালিরাজ পাঠাইল চর ॥
বুদ্ধির সাগর বালি, বুদ্ধি ধরে নানা।
তত্ত্ব কর, সত্য-মিথ্যা-তথ্য যাবে জানা ॥
সুগ্রীবের বচনে বানর পালে পালে।
লাফে লাফে উঠে সব বড় বড় ডালে ॥
সে গাছ সহিতে নারে সবার আস্ফাল।
ফল ফুল ভাঙ্গে কত শাল-তাল-ডাল ॥
বনজন্তু যত ছিল পর্ব্বত-শিখরে।
সিংহ ব্যাঘ্র মহিষ পালায় উচ্চৈঃস্বরে ॥
হনূমান বলে, রাজা না হও চিন্তিত।
না দেখিয়া বালিরে হইলা কেন ভীত ॥
বানর চঞ্চল-জাতি লোকে উপহাসে।
চঞ্চল হইলে রাজা, লোকে আরো দোষে ॥
আমি গিয়া জেনে আসি, কোথাকার বীর।
তথ্য না জানিয়া কেন হইলে অস্থির ॥
সুগ্রীব বলিল, দেখি তপস্বী উভয়।
কিন্তু ধনুর্ব্বাণ ধরে, মনে লাগে ভয় ॥
হইবে তপস্বিবেশে রাজার কুমার।
ঝাঁট যাহ হনূমান, আন সমাচার ॥
যান হনূমান বীর তপস্বীর বেশে।
পরম গৌরবসহ উভয়ে সম্ভাষে ॥
রামনাম স্মরণে যমের দায় তরি।
অনায়াসে মুক্ত হবে মুখে বল হরি ॥
কৃত্তিবাস পণ্ডিতের মধুর পাঁচালী।
রচেন কিষ্কিন্ধ্যাকাণ্ডে প্রথম শিকলি ॥



● সুগ্রীব-রামচন্দ্রে সখ্যতা ●

মুনিবেশ হনূমান দেখে দুই জন।
তপস্বীর বেশ ধরি করে সম্ভাষণ ॥





হনূমান বলে, প্রভু, দেখি যে আকার।
অবশ্য হইবে কোন রাজার কুমার॥
চন্দ্র সূর্য্য জিনি রূপ, ভ্রম ভূমিতলে।
গগনমণ্ডল ছাড়ি কেন বনস্থলে॥
কোথা ঘর, কি কারণে হেথা আগমন।
বিশেষিয়া কহ প্রভু সর্ব্ব বিবরণ॥
সুগ্রীব বানর রাজা লোকে খ্যাতিমান।
তাঁহার সচিব আমি, নাম হনূমান॥
তোমা সহ মিত্রতা করিতে অভিলাষ।
পাঠাইল সুগ্রীব আমারে তব পাশ॥
শ্রীরাম বলেন শুন লক্ষ্মণ-বচন।
সুগ্রীবের পাত্র-সহ কর সম্ভাষণ॥
এতেক কহেন যদি কমললোচন।
নিজ পরিচয় দেন তাহারে লক্ষ্মণ॥
মহারাজ দশরথ পৃথিবী-ভূষণ।
আমরা তাঁহার পুত্র শ্রীরাম-লক্ষ্মণ॥
আসিলাম পিতৃসত্য পালিতে কানন।
শূন্যঘরে পেয়ে সীতা হরিল রাবণ॥
কোন সিদ্ধ-পুরুষে কহিল উপদেশ।
সুগ্রীব হইতে সব খণ্ডিবেক ক্লেশ॥
ভ্রমিতেছি আমরা সে সুগ্রীব উদ্দেশে।
দোঁহারে লইয়া চল সুগ্রীবের পাশে॥
হনূমান বলেন সুগ্রীব দরশনে।
পরস্পর তুষ্টি হবে উভয়ের মনে॥
সুগ্রীবের নাহি রাজ্য নাহি তার নারী।
বালি রাজা হরিয়া করিল দেশান্তরী॥
সুগ্রীব পাইবে রাজ্য সাহায্যে তোমার।
সুগ্রীব করিবে তব সীতার উদ্ধার॥
হারাইয়া রাজ্য ভ্রমে সুগ্রীব কাননে।
রাজ্যসুখ পাইবে সে তোমা দরশনে॥
শ্রীরাম বলেন, কপি, করহ গমন।
সুগ্রীবের সহ মোর করাও মিলন॥
শুনিয়া রামের বাক্য যান হনূমান।
কহেন সকল সুগ্রীবের বিদ্যমান॥

ঋষ্যমূক পর্ব্বতে উঠিয়া সেইক্ষণে।
হনূমান কহেন সুগ্রীব রাজা শুনে॥
ছাড়হ বানর মূর্ত্তি কুৎসিত আকার।
ধরহ মনুষ্যরূপ দেখিতে সুসার॥
পাদ্য অর্ঘ্য লইয়া করহ শিষ্টাচার।
আসিলেন রাম দশরথের কুমার॥
তাঁহার সাহায্য যদি কর মহারাজ।
ইহ-পরকালে তব সিদ্ধ হবে কাজ॥
রামের অনুজ সে লক্ষ্মণ-সুলক্ষণ।
সুবর্ণ কুবর্ণ মানি করি নিরীক্ষণ॥
রামের রমণী সীতা হরিল রাবণ।
সেই হেতু তোমারে তাঁহার প্রয়োজন॥
সুগ্রীব, তোমারে আজি অনুকূল বিধি।
কোথা হৈতে মিলাইলা রাম গুণনিধি॥
এতদিনে হবে তব দুঃখ বিমোচন।
তোমার সহায় রামরূপী জনার্দ্দন॥
যার তত্ত্ব চারিবেদে না হয় কিঞ্চিৎ।
বিরিঞ্চি-বাঞ্ছিত যাহা শঙ্কর-বাঞ্ছিত॥
যোগে যাগে যোগিগণ না পান যাঁহারে।
সেই রাম রমানাথ উপস্থিত দ্বারে॥
শুনিয়া সুগ্রীব রাজা আপনা পাসরে।
ফল পুষ্প লয়ে গেল রামের গোচরে॥
বড় ভাগ্য সুগ্রীবের, বিধির লিখন।
শুভক্ষণে করিল শ্রীরাম-দরশন॥
পাদ্য-অর্ঘ্য দিয়া শ্রীরামের পূজা করে।
প্রেমানন্দে সুগ্রীবের নেত্রনীর ঝরে॥
কৃতাঞ্জলি হইয়া কহিল কপিরাজ।
হইয়াছি জ্ঞাত রাম, তোমার যে কাজ॥
কহিলেক সকল আমারে হনূমান।
সীতার উদ্ধার হেতু আসিলে এ স্থান॥
মিত্রতা করিবে রাম, পশুর সহিত।
এই হনূমান বাক্য না হয় প্রতীত॥
পশু প্রতি যদি রাম, হয় অনুগ্রহ।
মিত্র বলি রঘুবীর হস্তে হস্ত দেহ॥



দাস-যোগ্য নহি আমি, জাতিতে বানর।
করুণা প্রকাশ রাম করুণাসাগর ॥
পাষাণের উপরে অর্পিয়া নিজ পদ।
অনায়াসে দিলা তারে মনুষ্যের পদ ॥
চণ্ডালেরে সখ্যভাবে করিলা উদ্ধার।
নীচের নিস্তার-হেতু তব অবতার ॥
দয়াল শ্রীরামচন্দ্র কমললোচন।
বানরের হস্তে হস্ত দেন নারায়ণ ॥
পুঞ্জ পুঞ্জ পূর্ব্ব-পুণ্য সুগ্রীবের ছিল।
বিরিঞ্চি-বাঞ্ছিত পদ প্রত্যক্ষ দেখিল ॥
পরম দয়াল রাম গুণে নাহি সন্ধি।
যাঁর গুণে বনের বানর হয় বন্দী ॥
বানরেরে হাত দিতে নহেন বিমর্ষ।
দিলেন দক্ষিণ হাত শ্রীরাম সহর্ষ ॥
মুনিবেশ ছাড়ি তবে বীর হনুমান।
কাষ্ঠ আনে বাছিয়া ডাগর দুইখান ॥
দুই কাষ্ঠ ঘর্ষণ করিতে অগ্নি জ্বলে।
অগ্নি সাক্ষী করি দোঁহে মিত্র মিত্র বলে ॥
পরস্পর বৈরী মারি উদ্ধারিব নারী।
অগ্নি সাক্ষী এই সত্য হইল দোঁহারি ॥
বিধির নির্ব্বন্ধ কেবা করিবে খণ্ডন।
বানরের সঙ্গে সত্যে বদ্ধ নারায়ণ ॥
সবা হৈতে সুগ্রীবের অধিক কপাল।
মিতালি করেন রাম পরম দয়াল ॥
উভয়ে কহেন কথা শুনেন উভয়।
উভয়ে উভয় প্রতি প্রীত অতিশয় ॥
উভয়ের মিত্রতা যে শুনে কিম্বা কয়।
সুগ্রীবের মত তার হয় ভাগ্যোদয় ॥



● শ্রীরামচন্দ্রকে সীতার আভরণ প্রদর্শন ●

সুগ্রীব বলেন, রাম, কহি অবশেষ।
পাইয়াছিলাম বুঝি সীতার উদ্দেশ ॥
আমরা বানর পঞ্চ ছিলাম পর্ব্বতে।
দেখিলাম কন্যা এক রাবণের রথে ॥
হাত পা আছাড়ে করে কঙ্কণের ধ্বনি।
গরুড়ের মুখে যেন বদ্ধা ভুজঙ্গিনী ॥
গলদেশে উত্তরীয় গাত্রে আভরণ।
রথ হৈতে পড়িল যেমন তারাগণ ॥
অনুমানে বুঝি তিনি তোমার সুন্দরী।
যত্ন করি রাখিয়াছি ভূষণ উত্তরী ॥
যদি আজ্ঞা হয় তব আনি তা এখন।
হয় নয় চিন মিত্র সীতার ভূষণ ॥
শ্রীরাম বলেন, মিত্র, কর সে বিধান।
দেখাও সীতার চিহ্ন রাখ মম প্রাণ ॥
আভরণ আনিলেন সুগ্রীব সে স্থলে।
দেখিয়া রামের শোক-সাগর উথলে ॥
অবশ হইয়া রাম পড়েন ভূতলে।
শরীর ভাসিল তাঁর নয়নের জলে ॥
বিলাপ করেন কোথা রহিলে সুন্দরী।
তোমার ভূষণ এই তোমার উত্তরী ॥
জানাইতে আমারে ফেলিয়াছিলে পথে।
কোন্ দিকে গেলে প্রিয়ে জানিব কিমতে ॥
কহ কহ সুগ্রীব আমার তুমি সখা।
পুনঃ কি পাইব আমি জানকীর দেখা ॥
জানকীর রূপ মনে হইলে উদয়।
জ্ঞানহত হই দেখি বিশ্ব তমোময় ॥
স্থির নহে মন দহে দিবস রজনী।
কোথা গেলে পাইব সে সুধাংশুবদনী ॥
স্বর্গ মর্ত্ত্য পাতালে রাবণ বৈসে যথা।
ঘুচাইব সর্ব্বত্র রাক্ষসজাতি-কথা ॥
ত্রিভুবনে জানে মম ধনুকের ছটা।
মারিব রাক্ষসগণে রক্ষা করে কেটা ॥
লক্ষ্মণ উদ্যোগ কর আন ধনুর্ব্বাণ।
অরি বধ করি' করি শোকাগ্নি নির্ব্বাণ ॥
সুগ্রীব বিবিধরূপে শ্রীরামে বুঝান।
কৃত্তিবাস রচে গীত মধুর আখ্যান ॥







● রাম নামের মহিমা বর্ণন ●

শমনদমন রাবণরাজা
রাবণদমন রাম।
শমনভবন না হয় গমন,
যে লয় রামের নাম॥
সুকৃত-জনম দুষ্কৃত-দমন
শ্রুতিসুখ রামায়ণ।
শ্রবণ মনন করে যেইজন,
তারে তুষ্ট নারায়ণ॥

রাম নাম জপ ভাই, অন্য কর্ম্ম পিছে।
সর্ব্ব-ধর্ম্ম-কর্ম্ম রাম-নাম-বিনা মিছে॥
মৃত্যুকালে যদি নর রাম বলি ডাকে।
বিমানে চড়িয়া সেই যায় দেবলোকে॥
শ্রীরামের মহিমায় কি দিব তুলনা।
তাহার প্রমাণ দেখ গৌতম-ললনা॥
পাপী জন হয় মুক্ত বাল্মীকির গুণে।
অশ্বমেধ ফল পায় রামায়ণ শুনে॥
রাম নাম লইতে না কর ভাই হেলা।
ভবসিন্ধু তরিবারে রাম নাম ভেলা॥
অনাথের নাথ রাম প্রকাশিতে লীলা।
বনের বানর বন্দী জলে ভাসে শিলা॥
রামজন্ম-পূর্ব্বে ষষ্ঠী সহস্র বৎসর।
অনাগত পুরাণ রচিল মুনিবর॥
রাম নাম স্মরণে যমের দায়ে তরি।
ভবসিন্ধু তরিবারে রাম-পদ তরী॥
বাল্মীকি বন্দিয়া কৃত্তিবাস বিচক্ষণ।
শুভক্ষণে বিরচিল ভাষা রামায়ণ॥



● সীতা-উদ্ধারে সুগ্রীবের প্রতিশ্রুতি ●

সুগ্রীব বলেন, সখে, না জানি বিশেষ।
কি জানি, কেমন বীর গেল কোন্ দেশ॥
যথায় যাউক তার নাহিক এড়ান।
বানর লইয়া তার বধিব পরাণ॥
সম্বর সম্বর মিত্র মনে দেহ ক্ষমা।
অবিলম্বে উদ্ধারিব তব প্রিয়তমা॥
যথা তথা যাউক সে পাপিষ্ঠ রাবণ।
সবংশে মারিব তার জ্ঞাতি বন্ধুজন॥
বিলাপ সংবর রাম, শোকে বাড়ে শোক।
শোকেতে কাতর নাহি হয় বিজ্ঞলোক॥
রাজ্য হারালাম আর হারালাম নারী।
পশু আমি, তথাপি তা মনে নাহি করি॥
তুমি রাম হইয়াছ ভুবন-পূজিত।
ভার্য্যা লাগি কর খেদ অতি অনুচিত॥
মিথ্যা না বলিব মিত্র, অগ্নি সাক্ষী করি।
উদ্ধার করিব আমি তোমার সুন্দরী॥
অশেষ প্রকারে রাজা জন্মায় প্রবোধ।
তথাপি বিষম শোক নাহি হয় রোধ॥
এতেক বলিল যদি সুগ্রীব ভূপতি।
উত্তর করেন তারে নিজে রঘুপতি॥
জ্ঞাতি-গোত্র-পুত্র-মিত্র-শোক পায় লোক।
সে সবার হইতে অধিক ভার্য্যা শোক॥
কলত্রে গৃহীর সুখ, কলত্রে সংসার।
কলত্র হইতে হয় পুত্র পরিবার॥
গয়াশ্রাদ্ধে করে পুত্র বংশের উদ্ধার।
পুত্র দ্বারা পারত্রিক ঐহিক নিস্তার॥
অশেষ প্রকারে মিত্র বুঝাও আমায়।
তথাপি কলত্র-শোক পাসরা না যায়॥
সুগ্রীব বলেন রাম কি কহিতে পারি।
পালিব তোমার আজ্ঞা আমি আজ্ঞাকারী॥
করিব তোমার কার্য্য আমি যথা জ্ঞান।
কৃত্তিবাস রচে গীত অমৃত সমান॥







সোনার শিমূলগাছ সর্ব্ব গায় কাঁটা।
সুবর্ণের ফল ফুল ধরে গোটা গোটা ॥
জল হৈতে রাক্ষসেরা চড়ে তদুপরে।
তার কাছে দেবগণ নাহি যায় ডরে ॥
তথা যদি জানকীর না পাও উদ্দেশ।
পূর্ব্ব সাগরের তীরে করিও প্রবেশ ॥
আড়ে দীর্ঘে সে সাগর দ্বাদশ যোজন।
সাবধানে পার হও যত কপিগণ ॥
উদয়-গিরির সর্ব্ব অঙ্গ স্বর্ণময়।
পৃথিবী উজ্জ্বল করে সূর্য্যের উদয় ॥
তিন লক্ষ দুই শত যোজনের পথ।
চক্ষুর নিমিষে সূর্য্য করে যাতায়াত ॥
মুনিগণ তপ করে যেমন বিধান।
বালখিল্য নামে মুনি বিঘত প্রমাণ ॥
উদয়-গিরির পূর্ব্বে নাহি সূর্য্যোদয়।
অন্ধকারময় দেশ জানিহ নিশ্চয় ॥
সে দেশ কখন নহে আমার গোচর।
দেখিয়া উদয়গিরি ফিরিবে বানর ॥
যাতায়াতে উদয়গিরি লাগে একমাস।
মাসেকের বাড়া হৈলে সবার বিনাশ ॥
মাসেকের মধ্যে যে বানর না আইসে।
সবংশে মরিবে সেই আপনার দোষে ॥
বানর-কটক সুগ্রীবের আজ্ঞা পায়।
সীতার উদ্দেশে তারা পূর্ব্বদিকে যায় ॥
কৃত্তিবাস কবির কবিত্বময় বাণী।
রচিল অদ্ভুত পূর্ব্বদিকের পাঁচনি ॥
কৃত্তিবাস পণ্ডিত মুরারি ওঝার নাতি।
যাঁর কণ্ঠে বিরাজ করেন সরস্বতী ॥



### • সীতা অন্বেষণে সুগ্রীব কর্তৃক দক্ষিণ দিকে বানর প্রেরণ •

শমনদমন রাবণ রাজা, রাবণদমন রাম।
শমনভবন না হয় গমন, যে লয় রামের নাম ॥
চণ্ডালে যাঁহার দয়া বড় সকরুণ।
পাষাণে নিশান আছে শ্রীরামের গুণ ॥
শ্রীরাম নামের গুণে কি দিব তুলনা।
পাষাণ মনুষ্য হয় নৌকা হয় সোনা ॥
রামনাম লৈতে ভাই, না করিহ হেলা।
সংসার তরিতে রাম নামে বান্ধ ভেলা ॥
রামনাম স্মরি যেবা মহারণ্যে যায়।
ধনুর্ব্বাণ লয়ে রাম পশ্চাতে গোড়ায় ॥
অশ্বমেধ করিলেন রাম সযতনে।
অশ্বমেধ ফল হয় রামায়ণ শুনে ॥
দক্ষিণে রাবণ থাকে সুগ্রীব তা জানে।
বড় বড় বীর পাঁচে সেইত দক্ষিণে ॥
বালির কুমার পাঁচে মন্ত্রী জাম্বুবান।
পবননন্দন পাঁচে বীর হনূমান ॥
ঋষভ কুমুদ পাঁচে রম্ভা যোদ্ধৃপতি।
নল-নীল পাঁচিলেক মুখ্য সেনাপতি ॥
সুগ্রীব বলেন, সৈন্য শুন সাবধানে।
সীতার উদ্দেশে যাহ তোমরা দক্ষিণে ॥
যত নদ নদী দেখ যত দেখ দেশ।
যত যত গিরি আছে করিবে প্রবেশ ॥
উত্তম অধম স্থানে করিহ প্রবেশ।
যেরূপে পাইতে পার সীতার উদ্দেশ ॥
কৃষ্ণবেণী নদী যে নর্ম্মদা গোদাবরী।
যাবে অশ্বমুখ গিরি নদী যে কাবেরী ॥
পাইবে পর্ব্বত বিন্ধ্য সহস্রশিখর।
নানা ফল ফুল তথা দিব্য সরোবর ॥
পরেতে কলিঙ্গদেশ যাইবে উৎকল।
মলয় পর্ব্বতে গিয়া দেখিবে সকল ॥



মহেন্দ্র পর্ব্বতে যাবে অত্যুচ্চ শিখর।
সর্ব্বক্ষণ তথায় থাকেন পুরন্দর॥
তাহার দক্ষিণে যাহ সাগরের তীর।
চন্দনের বন তথা সুগন্ধ সমীর॥
সুগন্ধি চন্দন নিরখিবে সারি সারি।
সাগরের পারে যাবে স্বর্ণ লঙ্কাপুরী॥
মৈনাক পর্ব্বত আছে সাগর ভিতর।
জল হৈতে উঠে তার সহস্র শিখর॥
সোনার পর্ব্বতে দশদিকের প্রকাশ।
সহস্র শিখর উঠে জুড়িয়া আকাশ॥
পবনের মিতা সে সূর্য্যের হয় সখা।
যার পাপ থাকে তারে নাহি দেয় দেখা॥
সাগরের মধ্যে আছে সিংহিকা রাক্ষসী।
বিষমা রাক্ষসী সেই সর্ব্বলোকে ঘুষি॥
বিষমা রাক্ষসী সেই ছায়া পেলে ধরে।
বার শত জীব জন্তু গিলে একেবারে॥
সত্তর যোজন তার আড়ে পরিসর।
দুশত যোজন দৈর্ঘ্যে উচ্চ কলেবর॥
অর্দ্ধ তনু জলে থাকে অর্দ্ধেক আকাশ।
তাহা দেখি বীরগণ না পাইও ত্রাস॥
সকল বানর তথা হৈও সাবধান।
এক লাফে সাগর লঙ্ঘিলে হবে ত্রাণ॥
সাগর তরিবে সবে শতেক যোজন।
সাগরের পারে লঙ্কা তথায় রাবণ॥
চারিদিকে সাগর ভিতরে লঙ্কাগড়।
দেবতার গতি নাহি লঙ্কার নিয়ড়॥
খুঁজিবে লঙ্কার মধ্যে সীতা লঙ্কেশ্বর।
যত্ন পুরঃসর হ'য়ে সকল বানর॥
তথা যদি উভয়ের না পাও নির্দ্দেশ।
বিন্ধ্যগিরি-মধ্যে গিয়া করিবে প্রবেশ॥
অন্বেষণ করিও তথায় কপিগণ।
বিশ্বকর্ম্মা-কৃত পুরী সোনার গঠন॥
অগস্ত্যের বাড়ী বিশ্বকর্ম্মার নির্ম্মিত।
নানা-রত্ন নানা-ধাতু পর্ব্বতে ভূষিত॥
অন্বেষিবে বীরগণ, শিখরে-শিখর।
যত্ন করি দেখো তথা সীতা-লঙ্কেশ্বর॥
তথা যদি তাহাদের না পাও দর্শন।
ঋষভ পর্ব্বতে যাবে যত কপিগণ॥
ঋষভ পর্ব্বতবর দেখিবে দক্ষিণে।
দশদিক্ আলো করে সোনার কিরণে॥
গন্ধর্ব্ব আছয়ে তথা স্বর্ণ পঙ্কগড়।
অন্যে কি যাইতে পারে তাহার নিয়ড়॥
আনিতে তথায় রত্ন যত্ন যদি হয়।
বিষম গন্ধর্ব্ব তথা, করিও সে ভয়॥
ধনলোভ করিলেই হইবে অনর্থ।
তাহা না লইবে কেহ, শুনহ যথার্থ॥
বিষম দুরন্ত তারা, সেইক্ষণে মারে।
অকারণে দ্বন্দ্ব নাহি কোনজন করে॥
সাবধানে যেও তথা শিখরে-শিখরে।
যত্ন করি অন্বেষিও দুষ্ট লঙ্কেশ্বরে॥
তথা যদি নাহি পাও তাহার উদ্দেশ।
যমের দক্ষিণে বাড়ী করিও প্রবেশ॥
জীয়স্তে যমের বাড়ী কারো নাহি গতি।
যমের দক্ষিণে নাহি চন্দ্র-সূর্য্য-দ্যুতি॥
যমের দক্ষিণ দিকে ঘোর অন্ধকার।
রাত্রি-দিন নাহি তথা, সব একাকার॥
যমের দক্ষিণে নাহি আমার গোচর।
যমপুরী হইতে ফিরিবে বীরবর॥
যমপুরী যাইতে-আসিতে এক মাস।
মাসের অধিক হইলে সবার বিনাশ॥
মাসেকের মধ্যে যেই বীর না আইসে।
সবংশে মরিবে সেই আপনার দোষে॥
আনিবে সীতার বার্ত্তা শীঘ্র যেই জন।
বাড়াব তাহারে আমি সহ-বন্ধুগণ॥
সীতারে দেখিয়া যে আসিবে একমাসে।
থাকিব হইয়া বাধ্য সদা তার পাশে॥
সুগ্রীব বলেন শুন পবননন্দন।
তুমি সে সাধিবে কার্য্য লয় মোর মন॥





অগ্নি জল নাহি মান পবনের গতি।
তুমি সে দেখিবে সীতা লয় মোর মতি ॥
তোমার প্রসাদে আমি সত্যে হব পার।
তব যশ ঘুষিবেক সকল সংসার ॥
তুমি যদি সীতা দেখ তবে আমি সুখী।
আর কে দেখিবে সীতা ইহা নাহি দেখি ॥
সুগ্রীব শ্রীরাম প্রতি বলিল বচন।
জানাইতে জানকীরে দেহ নিদর্শন ॥
হনুমান সহ তাঁর নাহি পরিচয়।
কি জানি বানর দেখি যদি পান্ ভয় ॥
শ্রীরাম বলেন শুন সুগ্রীব সুহৃদ্।
অঙ্গুরী দিলাম আমি সীতার প্রতীত ॥
দিলেন অঙ্গুরী রাম নিজ নিদর্শন।
হাত পাতি নিল তাহা পবন-নন্দন ॥
কপি সৈন্য সহ বীর হনুমান নড়ে।
পতঙ্গ-সকল যেন ঝাঁকে ঝাঁকে উড়ে ॥
চলিল সকল ঠাট সুগ্রীব আদেশে।
দক্ষিণের পাঁচনি রচিল কৃত্তিবাসে ॥
কৃত্তিবাস পণ্ডিত মুরারি ওঝার নাতি।
যাঁর কণ্ঠে সদা কেলি করেন ভারতী ॥



## ● পশ্চিম দিকে সীতা অন্বেষণ ●

পশ্চিমে দেখিবে যত নদ নদী দেশ।
সুষেণ, সর্ব্বত্র তুমি করিবে প্রবেশ ॥
সুস্থান কুস্থান নাহি করি বিবেচনা।
অন্বেষিবে জানকীরে করিয়া মন্ত্রণা ॥
সিন্ধুদেশ মলয় সে কাবেরীর তীর।
ক্রিমিজীব দেশে যাবে, সে অতি গভীর ॥
তাহার নিকটে আছে কেতকী-কানন।
দিশপাশ নাহি তার অনেক যোজন ॥
দুই পার্শ্বে কেয়াবন দেখিবে অপার।
কেয়াবনে কাঁটা যেন করাতের ধার ॥
সকল বানর তথা হৈও সাবধান।
শীঘ্র শীঘ্র গেলে তথা পাইবে হে ত্রাণ ॥
কেয়াবন এড়িয়া যাইবে তালবনে।
দুঃখ পাসরিবে সবে সে তাল ভক্ষণে ॥
তাহার পশ্চিমে যাবে পাটনে পাটন।
হিঙ্গুলিয়া গিরি তথা অদ্ভুত গঠন ॥
তার পূর্ব্বে সিন্ধু নদী পশ্চিমে সাগর।
মধ্যে হিঙ্গুলিয়া গিরি অত্যুচ্চ শিখর ॥
অন্বেষণ করিবে সেখানে সর্ব্ব ঠাঁই।
তোমরা করিলে যত্ন অসাধ্য কি ভাই ॥
তথা যদি নাহি পাও সীতার উদ্দেশ।
চন্দ্রবাণ পর্ব্বতে হে করিবে প্রবেশ ॥
পশ্চিম সাগর-তীর একই যোজন।
যত্ন করি সেখানে, করিও অন্বেষণ ॥
দশদিক আলো করে গিরি চন্দ্রবান্।
খুঁজিও সকলে তথা হয়ে সাবধান ॥
বিষ্ণুচক্র সেখানে অদ্ভুত তার ধার।
অসুরের হাড়ে চক্র অদ্ভুত আকার ॥
হয়গ্রীব অসুর মারেন গদাধর।
অসুরের হাড়ে চক্র দেখিতে সুন্দর ॥
সেই অসুরের হাড়ে চক্র সৃষ্টি করি।
আপনি হইলা হরি শঙ্খ-চক্রধারী ॥
সে পর্ব্বতে আরোহিয়া সকল বানর।
যত্ন করি অন্বেষিও সীতা লঙ্কেশ্বর ॥
তথা যদি উভয়ের না পাও উদ্দেশ।
বরাহ পর্ব্বতে গিয়া করিবে প্রবেশ ॥
চন্দ্রবান ছাড়াইয়া পঞ্চাশ যোজন।
বরাহ পর্ব্বতে যেও নির্ম্মল কাঞ্চন ॥
হীরক মাণিক্যময় বরুণের ঘর।
বিশ্বকর্ম্মা নির্ম্মাইলা তথা মনোহর ॥
পুরী আলো করে জ্যোতি অন্ধকার দূর
অসুর নরক নামে, বিক্রমে প্রচুর ॥
বরুণের সহিত সে বৈসে সেই দেশে।
তেকারণে বরুণ তাহারে নাহি নাশে ॥



সেইখানে হৈও সবে অতি সাবধান।
তার হাতে পড়িলে, নাহিক পরিত্রাণ ॥
অপ্রমত্ত রূপ তনু করিবে তথায়।
আমারে করহ মুক্ত এই প্রতিজ্ঞায় ॥
তথা যদি জানকীর না পাও উদ্দেশ।
সুমেরু পর্ব্বতে গিয়া করিবে প্রবেশ ॥
দেখিবে পর্ব্বত সেই কনক রচিত।
সদা ষাটি সহস্র সে পর্ব্বতে বেষ্টিত ॥
তথা ষাটি সহস্র যে পর্ব্বত-উদয়।
সেই ষাটি সহস্র পর্ব্বত স্বর্ণময় ॥
সুবর্ণ খর্জ্জুর বৃক্ষ সুমেরু উপরে।
দশদিক আলো করে দশ মাথা ধরে ॥
তথা আসি করে কেলি শঙ্কর শঙ্করী।
দিবা অস্ত যায় তথা আইসে শর্ব্বরী ॥
এমন উত্তম স্থান নাহি পৃথিবীতে।
নানাবিধ ফল ফুল আছে চারিভিতে ॥
গীত বাদ্য নৃত্য করে পরম কৌতুকে।
নর্ত্তকী করয়ে নৃত্য দেখে দেবলোকে ॥
পরিসর তিন লক্ষ দুশত যোজন।
চক্ষুর নিমিষে সূর্য্য করেন গমন ॥
অপূর্ব্ব পর্ব্বত সেই দেব-অধিষ্ঠান।
সুমেরুর সর্ব্বত্র পরম রম্যস্থান ॥
নিমিষেতে সূর্য্যদেব করেন গমন।
সুমেরু বেড়িয়া সূর্য্য করেন ভ্রমণ ॥
স্বর্গ মর্ত্ত রসাতল সুমেরু-গোচর।
দেবগণ কেলি তথা করে নিরন্তর ॥
সুমেরু বেড়িয়া সূর্য্য নিত্য করে গতি।
এক দিক্ দিন হয় আর দিক্ রাতি ॥
স্বর্গ মর্ত্ত্য পাতালে এমত নাহি স্থান।
সুমেরুর উপরে সকল অধিষ্ঠান ॥
সুমেরুর পশ্চিমে সূর্য্যের নাহি গতি।
অন্ধকারময় তথা নাহিক বসতি ॥
তাহার পশ্চিমে নহে আমার গোচর।
সুমেরু পর্য্যন্ত দেখি আসিবে হে ঘর ॥
সুমেরুতে যাইতে আসিতে এক মাস।
মাসের হইলে বাড়া সবারি বিনাশ ॥
যেই বীর মাসেকের মধ্যে না আইসে।
সবংশে মরিবে সেই আপনারি দোষে ॥
চলিল সকল ঠাট সুগ্রীব-আদেশে।
পশ্চিমদিকের যাত্রা রচে কৃত্তিবাসে ॥



● উত্তর দিকে সীতা অন্বেষণে বানরসৈন্য

সুগ্রীব বলেন, শুন বীর শতবলি।
তব সৈন্য চলিতে গগনে লাগে ধূলি ॥
বানরের মধ্যে তুমি মুখ্য সেনাপতি।
চলিবে উত্তর দিকে আমার আরতি ॥
কুমুদ দ্বিবিধ দধিবদন ভূধর।
আর আর আছে তব প্রধান বানর ॥
শতবলি বলি হে উত্তর তব দেশ।
যাত্রা কর শুভক্ষণে আমার আদেশ ॥
যত দেশ জানি আমি কহি তব স্থান।
তথা সীতা অন্বেষিহ হয়ে সাবধান ॥
সত্বর উত্তরে যাহ যতেক বানর।
হিমালয় গিরি পাবে যথা হিমঘর ॥
সূর্য্যের কিরণ যেন জন্তু সবে বৈসে।
ভাগীরথী গঙ্গাদেবী তথা হৈতে আসে ॥
তাহার উত্তর অংশে ব্রহ্মার বসতি।
তথা হৈতে ভগীরথ আনে ভাগীরথী ॥
এমন পুণ্যের স্থান নাহি ত্রিভুবনে।
ভগীরথ গঙ্গারে পাইল সেইখানে ॥
নারায়ণী গঙ্গাদেবী আসিয়া ভুবনে।
পাপীরে করেন মুক্ত নিজ পরশনে ॥
কি বলিতে পারে লোক গঙ্গার মহিমা।
চারিবেদে বিচারিয়া দিতে নারে সীমা ॥
আছিল সৌদাস দ্বিজ রাক্ষস হইয়া।
গেল সে বৈকুণ্ঠপুরী গঙ্গাম্বু পাইয়া ॥





সূর্য্যবংশে ভগীরথ-নামে মহীপাল।
গঙ্গাহেতু তপস্যা করিল বহুকাল॥
আরাধনা ব্রহ্মার করিল বারে বারে।
বিষ্ণুর তপস্যা পরে করে অনাহারে॥
ভগীরথ নানাবিধ তপস্যা করিল।
গঙ্গার জন্মের তত্ত্ব কেহ না বলিল॥
শিব-সেবা করে দশ হাজার বৎসর।
তবে আইলেন শিব তাঁরে দিতে বর॥
ভগীরথ বলে, শুন দেব পঞ্চানন।
গঙ্গা দিয়া রক্ষা কর এই নিবেদন॥
মম পিতৃলোক ভস্ম হয়েছে পাতালে।
গঙ্গা পরশন হৈলে স্বর্গবাসে চলে॥
গঙ্গাধর বলিলেন, না জানি গঙ্গায়।
কি জাতি ধরেন গঙ্গা থাকেন কোথায়॥
ভগীরথ শুনিয়া ভাবেন দুঃখ মনে।
আমি কি বলিব প্রভু তোমার চরণে॥
অষ্টাবক্র মুনি কহিলেন মোর স্থান।
আপনি কহিবে প্রভু গঙ্গার বিধান॥
বসিলেন ধ্যানে শিব মুদিত নয়নে।
গঙ্গার জনম-তত্ত্ব জানিলেন মনে॥
ভক্ত জ্ঞানে মহাদেব তুষ্ট হয়ে তাঁয়।
গঙ্গা দিয়া ভগীরথে করেন বিদায়॥
আগে যান ভগীরথ করি শঙ্খধ্বনি।
হিমালয়ে উঠিলেন সুর-তরঙ্গিণী॥
সবে বলে সাধু সাধু সাধু ভগীরথ।
গঙ্গা আনি করিয়াছ তরিবার পথ॥
ভুবনের মধ্যে ভগীরথ পুণ্যবান।
ত্রিভুবনে কেবা ভগীরথের সমান॥
সংসার পবিত্র হৈল পরশে গঙ্গার।
স্বর্গ মর্ত্ত্য পাতালের হইল উদ্ধার॥
আইলেন গঙ্গা ভগীরথের কারণে।
মহাপাপী স্বর্গে যায় গঙ্গা পরশনে॥
রামনাম স্মরণেতে পাপের বিনাশ।
গঙ্গার মাহাত্ম্য-গীত রচে কৃত্তিবাস॥

হেন হিমালয় গিরি বহু আয়তন।
যত্নে অন্বেষিও তথা জানকী রাবণ॥
তথা যদি জানকীর না পাও উদ্দেশ।
তাহার উত্তর দেশে করিবে প্রবেশ॥
বিষম দুর্গম অতি ভয়ানক স্থল।
বৃক্ষ নাহি, গিরি নাহি, নাহি তাহে জল।
দুইশত যোজনের পথ সেই দেশ।
পাইবে অত্যন্ত ভয় করিতে প্রবেশ॥
সকল বানর তথা হৈও সাবধান।
ঝাট যাবে, তবে সবে পাবে পরিত্রাণ॥
কৈলাস পর্ব্বতে যেও তাহার উত্তর।
দশদিক্ আলো করে সহস্র-শিখর॥
যোজন সহস্রত্রয় তার আয়তন।
উভেতে পর্ব্বত লক্ষ গণিত যোজন॥
তাহাতে অপূর্ব্ব পুরী অতি শোভা পায়।
সতত করেন লীলা পার্ব্বতী সহায়॥
আছে তথা অপূর্ব্ব অলকা-নামে পুরী।
ধনেশ্বর কুবের তাহার অধিকারী॥
তাহার উপরে নদী নামেতে বিমলা।
তার জল রক্ত-বর্ণ যেন রত্ন-পলা॥
ধনেশ্বর কুবের করেন স্নান তায়।
সুগন্ধি চন্দনবৃক্ষ তীরে শোভা পায়॥
সীতা লয়ে থাকে যদি তথা দশানন।
চতুর্দ্দিকে তাহার করিবে অন্বেষণ॥
তথা যদি জানকীর না পাও উদ্দেশ।
ত্রিশৃঙ্গ পর্ব্বতে গিয়া করিবে প্রবেশ॥
ত্রিশৃঙ্গ পর্ব্বত সেই তিন মূর্ত্তি ধরে।
চমৎকৃত হবে তথা সকল বানরে॥
এক-শৃঙ্গ রূপ তার যেন চন্দ্রকলা।
দ্বিতীয় শৃঙ্গের রূপ যেন মণিপলা॥
অন্য শৃঙ্গ রক্ত-বর্ণ সর্ব্বত্র প্রকাশ।
ত্রিশৃঙ্গ পর্ব্বত গিয়া যুড়েছে আকাশ॥
সেখানে করিও তত্ত্ব শিখরে শিখরে।
যত্ন করি অন্বেষিও সকল বানরে॥



তথা যদি নাহি পাও সীতা লঙ্কেশ্বর।
তাদের উদ্দেশে যাবে তাহার উত্তর ॥
তাহার উত্তরে এক অদ্ভুত আকার।
জম্বুবৃক্ষ দেখিবে সে অতি চমৎকার ॥
স্বর্ণ-জম্বুবৃক্ষ সেই সোনার আকার।
তার নামে জম্বুদ্বীপ হইল প্রচার ॥
সকলের মুখ্য সেই জম্বুদ্বীপ হয়।
অন্য যত দ্বীপ জম্বুদ্বীপ তুল্য নয় ॥
তার তলে দেবগণ নিত্য করে কেলি।
তাহার কারণে এই জম্বুদ্বীপ বলি ॥
চারি ডাল ধরে যেন পর্ব্বতের চূড়া।
লক্ষ যোজনের বেড়া সে গাছের গোড়া ॥
সীতা লয়ে থাকে যদি তথায় রাবণ।
চারিদিকে সেখানে করিবে অন্বেষণ ॥
তথা যদি নাহি পাও সীতা লঙ্কেশ্বর।
করিবে গমন আরো তাহার উত্তর ॥
মন্দর-পর্ব্বত জম্বুদ্বীপের উত্তর।
এক হ্রদ আছে তথা পরম সুন্দর ॥
সর্ব্বস্থলী বলিয়া সে হ্রদের খেয়াতি।
আইসেন দেখিতে সে হ্রদ প্রজাপতি ॥
স্বর্গ হৈতে সেই হ্রদে পড়ে গঙ্গানীর।
কৌশিকী নামেতে নদী বহে তার তীর ॥
আমার বচন শুন সর্ব্ব কপিগণ।
সাবধানে অন্বেষিবে সীতা দশানন ॥
তথা যদি নাহি পাও সীতা লঙ্কেশ্বর।
তাহার উত্তরে যাবে মহেশ সাগর ॥
মহেশ সাগরে জন্মে বহুমূল্য ধন।
আড়ে দীর্ঘে সাগর সে শতেক যোজন ॥
অস্তাচল পর্ব্বত সে সাগর-ভিতর।
জল হৈতে উঠে গিরি সহস্র শিখর ॥
দেখিয়া হইবে সবে সভয় অন্তর।
অন্বেষিহ সাবধানে মহেশ-সাগর ॥
সোনার পর্ব্বতে দশদিক সুপ্রকাশ।
সহস্র শিখর উঠে যুড়িয়া আকাশ ॥
সোনার পর্ব্বত গোটা দেখিতে সুঠাম।
শিবলিঙ্গ আছে তাহে যেন শিবধাম ॥
রাবণ সে মহেশ্বরে পূজে সর্ব্বক্ষণ।
মহেশের কাছে গিয়া থাকে সে রাবণ ॥
অন্বেষণ করিও হে শিখরে শিখর।
পাইতে পারিবে তথা সীতা লঙ্কেশ্বর ॥
কিন্তু মায়া জানে সে পাপিষ্ঠ দশানন।
স্বর্গ মর্ত্ত্য পাতাল জিনিল ত্রিভুবন ॥
সেবিয়া শিবের পদ দিগ্বিজয় করে।
ত্রিভুবন জিনে বেটা শঙ্করের বরে ॥
দেবগণ যার ডরে এক পাশ হয়।
সবে মাত্র বালি-স্থানে তার পরাজয় ॥
তথা যদি নাহি পাও সীতার উদ্দেশ।
ক্রৌঞ্চ-মহাধরে গিয়া করিবে প্রবেশ ॥
ক্রৌঞ্চ-মহাধরে দেখি লাগিবেক ভয়।
ভীষণ পর্ব্বত সেই অন্ধকারময় ॥
দূর হৈতে সে পর্ব্বত করিবে দর্শন।
যাইলে তাহার মধ্যে নিশ্চিত মরণ ॥
সে পর্ব্বত রাখিয়া দক্ষিণে কিংবা বামে।
তাহার উত্তরে যাবে দ্রোণগিরি নামে ॥
দ্রোণগিরি দেখিলে হইবে বড় সুখী।
দেব গন্ধর্ব্বের আছে যত চন্দ্রমুখী ॥
বালখিল্য আদি করি যত মুনিবর।
বাস করে সকলে সে পর্ব্বত উপর ॥
নাহি তথা চন্দ্র-তেজ সূর্য্যের প্রকাশ।
নক্ষত্র নাহিক দেখি না দেখি আকাশ ॥
কামিনীগণের তেজ তথা আলো করে।
পুণ্যদা নামেতে নদী তাহার উপরে ॥
দুই কূলে আছে তার বংশ অগণন।
উভয় তীরের বংশ উপরে মিলন ॥
ম্লেচ্ছজাতি আছে তথা দেখি ভয়ঙ্কর।
নদী পার হয় তারা বাঁশে করি ভর ॥
তাহার উত্তরে যাবে সীতার উদ্দেশে।
সেই দেশে বহু লোক হরষেতে বৈসে ॥





যাহা চাবে তাহা পাবে মিষ্ট বৃক্ষফল।
স্বর্ণপদ্ম জন্মে তথা সোনার উপল॥
নানা রত্ন মাণিক্য সে জলেতে উপজে।
রক্তবর্ণ নদীজল মাণিকের তেজে॥
নানা রত্ন অলঙ্কার পুরুষেতে পরে।
কি বর্ণিব অলঙ্কার স্ত্রীলোক যা ধরে॥
অহঙ্কারে নারীগণ ইন্দ্রে না মানিল।
ক্রোধ করি ইন্দ্রদেব অভিশাপ দিল॥
অহঙ্কারে যেমন না মানিলি আমায়।
জীবিত হইবে দিনে রাত্রে মৃতপ্রায়॥
সেই পাপে মৃত থাকে সকল রজনী।
প্রভাত হইলে বাঁচে সকল রমণী॥
রজনীতে থাকে তারা হয়ে অচেতন।
প্রভাতে উঠিয়া করে সঙ্গীত নর্ত্তন॥
বহুরত্না পৃথিবী বলেন সর্ব্বজন।
কত ঠাঁই কত সৃষ্টি না হয় গণন॥
সাবধান হয়ে যাবে যত কপিগণ।
যত্নেতে খুঁজিবে তথা জানকী রাবণ॥
তাহার উত্তরে যাবে অনন্তসাগর।
তথা হৈতে হেমগিরি নাম-গিরিবর॥
সকল পর্ব্বত মধ্যে হেমগিরি সার।
সকল পর্ব্বত জিনি শিখর তাহার॥
আকাশেতে যার শৃঙ্গ লাগে সারি সারি।
হেমগিরি সম গিরি জগতে না হেরি॥
তাহার উত্তরে নাহি ভাস্করের গতি।
অন্ধকারময় তথা নাহিক বসতি॥
তাহার উত্তরে নাহি আমার গমন।
সে পর্য্যন্ত খুঁজিয়া ফিরিবে সর্ব্বজন॥
এই কহিলাম জম্বুদ্বীপের উৎপত্তি।
এ অবধি আছে জীব-জন্তুর বসতি॥
হেমগিরি আসিতে যাইতে একমাস।
মাসের অধিক হৈলে সবার বিনাশ॥
মাসেকের মধ্যে যেই ফিরে না আইসে।
সবংশে মজিবে সেই আপনারি দোষে॥
সকল দেশের কথা কহিনু সবাকে।
যে দেশে থাকেন সীতা উদ্ধারিবে তাঁকে॥
স্বর্গ মর্ত্ত্য পাতাল যে এই তিন স্থান।
ইহা বিনা সৃষ্টি নাহি শাস্ত্রের বিধান॥
যত দেশ কহিলাম যাইবে সাহসে।
সীতাদেবী আনি দিবে শ্রীরামের পাশে॥
আনিতে না পার যদি সীতা ঠাকুরাণী।
আমি গিয়া তাহার করিব মহাহানি॥
মাসেকের মধ্যেতে আসিবে বীরগণ।
অধিক হইলে তার অবশ্য মরণ॥
অগ্নি সাক্ষী করিয়া করেছি অঙ্গীকার।
প্রাণপণে আমি সীতা করিব উদ্ধার॥
সর্ব্ব স্থানে যাব আমি যত দূর সংখ্যা।
তারপরে প্রবেশিব স্বর্ণপুরী লঙ্কা॥
মালসাট মারে বহু দেয় করতালি।
মেঘের গর্জ্জনে গর্জ্জে বীর শতবলি॥
কি কার্য্যে পাঠাও রাজা এত সেনাগণ।
আমি আনি দিব সীতা মারিয়া রাবণ॥
পাতালে থাকেন সীতা পাতালে প্রবেশি।
সাগরে থাকেন যদি তাহা আমি শুনি॥
শ্রীরাম লক্ষ্মণ কেন হও খিন্নমান।
সীতা উদ্ধারিব আমি হয়ে যত্নবান॥
কি হেতু শ্রীরাম তুমি মনে ভাব আন।
একেলা রাবণ মোর না ধরিবে টান॥
যাইতে আসিতে মোর যে হউক ব্যাজ।
অবিলম্বে দেখা দিব সিদ্ধ করি কাজ॥
শুনি শতবলির সে বিক্রম বচন।
ভরসা পাইল মনে সুগ্রীব রাজন॥
চলিল সকল ঠাট সুগ্রীব-আদেশে।
উত্তরদিকের যাত্রা রচে কৃত্তিবাসে॥



● দক্ষিণবাদে সব দিক হইতে বানরগণের প্রত্যাবর্ত্তন ●

নদ নদী পর্ব্বতের শুনিয়া ত নাম।
সুগ্রীবেরে জিজ্ঞাসা যে করেন শ্রীরাম ॥
সাগর পর্ব্বত দ্বীপ পৃথিবীর অন্ত।
কেমনে জানিলে মিত্র কহ সে বৃত্তান্ত ॥
কহেন সুগ্রীব, শুন রাম গুণাধার।
বালি-ভয়ে ভ্রমিলাম এ তিন সংসার ॥
সপ্তদ্বীপা মহী বালি নিমিষেতে যায়।
কোন্ দেশে যাব আমি না দেখি উপায় ॥
যে দেশে যাইব আমি তথা বালি যাবে।
মুহূর্ত্তেক দেখা পেলে তখনি মারিবে ॥
বালি সম বীর নাহি এ-তিন-ভুবনে।
স্বর্গ মর্ত্ত্য পাতালেতে ফিরি সে-কারণে ॥
এক দিন এক স্থানে না থাকি কোথায়।
বড় ভয় বালি রাজ যদি দেখা পায় ॥
দেখা পেলে প্রাণে মারে বড়ই নিষ্ঠুর।
সে কারণে পলাইয়া ভ্রমি বহু দূর ॥
সাগর পর্ব্বত নদী দেশ দেশান্তর।
সর্ব্বত্র ভ্রমণ করি আমি নিরন্তর ॥
স্থাবর জঙ্গম আদি এ তিন সংসার।
প্রতি স্থানে ভ্রমণ করেছি শতবার ॥
সে-কারণে জানি মিত্র সকল বৃত্তান্ত।
যেখানে যেখানে আছে পৃথিবীর অন্ত ॥
পূর্ব্ব কথা কহিলাম তোমার গোচরে।
সর্ব্ব তত্ত্ব জানিলাম সে বালির ডরে ॥
ঋষ্যমূক-কথা যে কহিল হনূমান।
সে-কারণে করিলাম হেথা অবস্থান ॥
চারি পাত্র ভ্রমিতাম হয়ে সঙ্কুচিত।
তোমার প্রসাদে এবে রাজ্যেতে পূজিত ॥
এইরূপে দুই মিত্রে প্রত্যহ সম্ভাষ।
হইতে হইতে প্রায় পূর্ণ একমাস ॥
একদিন পূর্ব্বদিক হইতে সুমতি।
উপস্থিত হইল বিনোদ সেনাপতি ॥
না শুনি সীতার বার্ত্তা আর্ত্ত রঘুবীর।
আইল পশ্চিম দেখি সুষেণ সুধীর ॥
পশ্চিম উত্তর পূর্ব্ব তিন দিক দেখে।
আসিয়া সকলে কহে সবার সম্মুখে ॥
নানা গিরি ভ্রমিনু খুঁজিনু বহু দেশ।
কোন দেশে না পাইনু সীতার উদ্দেশ ॥
রঘুনাথ হইলেন শুনিয়া মূর্চ্ছিত।
তাঁহারে প্রবোধ দেয় সুগ্রীব সুহৃৎ ॥
দক্ষিণদিকেতে প্রভু রাবণের ঘর।
সে দিকে গিয়াছে যত প্রধান বানর ॥
অঙ্গদ গিয়াছে আর মন্ত্রী জাম্বুবান।
কার্য্য-সম্পাদক সঙ্গে বীর হনূমান ॥
বুদ্ধির সাগর বড় বীর হনূমান।
অবশ্য সাধিবে কার্য্য কিছু নহে আন ॥
তব কার্য্যে হনূমান বড়ই তৎপর।
অবশ্য হইবে সীতা তাহার গোচর ॥
বুদ্ধিতে পণ্ডিত হনূমান মহাশয়।
হনূমান পাবে সীতা না করিহ ভয় ॥
স্থির হইলেন রাম সুগ্রীব আশ্বাসে।
রচিল কিষ্কিন্ধ্যাকাণ্ড কবি কৃত্তিবাসে ॥

● শ্রীরামচন্দ্রের মাহাত্ম্য বর্ণন। ●

রাম নাম বল ভাই মুখে বার বার।
ভেবে দেখ রাম বিনা গতি নাহি আর ॥
করিলেন অশ্বমেধ শ্রীরাম যতনে।
অশ্বমেধ ফল পায় রামায়ণ শুনে ॥
এমত রামের গুণ কে দিবে তুলনা।
পাদস্পর্শে শিলা নর, নৌকা হয় সোনা ॥
পার কর রামচন্দ্র পার কর মোরে।
দীন দেখি নৌকা রাম ল'য়ে গেলে দূরে ॥





যার সনে কড়ি ছিল গেল পার হয়ে।
কড়ি বিনা পার করে তারে বলি নেয়ে ॥
ধ্যান পূজা তন্ত্র মন্ত্রে যার নাহি জ্ঞান।
তারে যদি পার কর, তবে ভগবান্ ॥
যোগ যাগ তন্ত্র মন্ত্র যেই জন জানে।
তারে কি তরাবে রাম তরে নিজ গুণে ॥
মোর সঙ্গে কড়ি নাই পার হব কিসে।
কর বা না কর পার কূলে আছি বসে ॥
নেয়ের স্বভাব আমি জানি ভালে ভালে।
কড়ি না পাইলে পার করে সন্ধ্যাকালে ॥
আপনি সে ভাঙ্গ প্রভু আপনি সে গড়।
সর্প হ'য়ে দংশ তুমি ওঝা হ'য়ে ঝাড় ॥
সকলি তোমার লীলা সব তুমি পার।
কভু রক্ষা কর তুমি কভু বা সংহার ॥
অধম দেখিয়া যদি দয়া না করিবে।
পতিতপাবন নাম কি গুণে ধরিবে ॥
সাধুজনে তরাইতে সর্ব্বদেব পারে।
অসাধু তরান যিনি দেব বলি তাঁরে ॥
অহল্যা পাষাণ হ'য়ে ছিল দৈববশে।
মুক্তিপদ পায় তব চরণ-পরশে ॥
পার কর রামচন্দ্র রঘুকুলমণি।
তরাবারে দুটি পদ করেছ তরণী ॥
তুমি যদি ছাড় মোরে আমি না ছাড়িব।
বাজন নূপুর হয়ে চরণে বাজিব ॥
রাম-নদী ব'য়ে যায়, দেখহ নয়নে।
তাহে গিয়া স্নান কর কূলে বসি কেনে ॥
সে নদীর মধ্যে নাই কুম্ভীর হাঙ্গর।
ঝড়-বৃষ্টি না পাইবে তাহার উপর ॥
পিও স্বচ্ছ সুশীতল সুমধুর জল।
কোথায় চলিয়া যাবে অন্তরের মল ॥
যতই করিবে পান না মিটিবে আশা।
জল পিতে পিতে পুনঃ বাড়িবে পিপাসা ॥
বারেক যাইলে রাম নদীর ওপার।
এপারে আসিতে নাহি হয় পুনর্ব্বার ॥
হেদেরে পামর লোক পার হবি যদি।
পিও রাম-নামামৃত বয়ে যায় নদী ॥
মৃত্যুকালে বারেক যে রাম বলি ডাকে।
স্বর্গে যায় সেই যম দাঁড়াইয়া দেখে ॥
এমন রামের গুণ বর্ণিতে না পারি।
হেলায় তরিয়া যাবে মুখে বল হরি ॥



### ● দক্ষিণ পাতালে বানরগণের প্রবেশ ●

তিনদিকে বিফল হইল অন্বেষণ।
দক্ষিণদিকের কথা শুনহ এখন ॥
দক্ষিণেতে যত ঠাট করিল প্রয়াস।
বিন্ধ্যগিরি অন্বেষিতে গেল এক মাস ॥
মাসেকের অধিক হইলে লাগে ডর।
জীবনের আশা ছাড়ে সকল বানর ॥
বিষম দণ্ডক বন নাহিক উদ্দেশ।
তাহাতে বানর-সৈন্য করিল প্রবেশ ॥
পূর্ব্বে তথা ছিল এক ব্রাহ্মণ-তনয়।
দশবর্ষ-বয়স্ক সুন্দর অতিশয় ॥
ওই বনে বন্যজন্তু তাহারে মারিল।
পুত্রশোকে ব্রাহ্মণ বনেরে শাপ দিল ॥
তদবধি ফল জল নাহিক প্রচার।
কোন জীবজন্তু তথা নাহিক সঞ্চার ॥
হেনবনে বানরেরা করিল প্রবেশ।
তথা না পাইল তারা সীতার উদ্দেশ ॥
অন্যবন তাহারা যে দেখিল সম্মুখে।
জানকীর অন্বেষণে সেই বনে ঢুকে ॥
সকল বানর গেল বনের ভিতর।
দেখে এক রাক্ষস দেখিতে ভয়ঙ্কর ॥
ধাইয়া আইল সে বানর খাইবারে।
রুষিয়া অঙ্গদ বীর যুঝিতে হাঁকারে ॥
আয় বেটা বুঝি তুই লঙ্কার রাবণ।
আমরা ভ্রমিয়া করি তোর অন্বেষণ ॥



অঙ্গদে রাক্ষসে লাগি গেল হুড়াহুড়ি।
হুড়াহুড়ি এড়িয়া উভয়ে জড়াজড়ি ॥
কেহ কারে নাহি জিনে উভয়ে সোসর।
আঁচড়ে কামড়ে দোঁহে হইল জর্জ্জর ॥
ক্ষণে হেঁটে অঙ্গদ সে ক্ষণেক উপরে।
টলমল করে ক্ষিতি উভয়ের ভরে ॥
অঙ্গদ মুকুটি মারে রাক্ষসের বুকে।
অচেতন হইল সে রক্ত উঠে মুখে ॥
রাক্ষসেরে মারিয়া রহিল সেই বনে।
কিন্তু সীতা না পাইয়া সবে দুঃখী মনে ॥
বিষাদেতে কপি সব বসে বৃক্ষ তলে।
অঙ্গদ উঠিয়া সব বানরেরে বলে ॥
আইলাম জানকীর জানিতে বিশেষ।
হইল মাসের ঊর্দ্ধ না যাইব দেশ ॥
সীতা না দেখিয়া গেলে সুগ্রীবের পাশ।
জীবনের আশা নাই অবশ্য বিনাশ ॥
অঙ্গদের বাক্যে সবে হ'য়ে এক-মতি।
বন ডাল উটকিল করি পাতি পাতি ॥
না পাইয়া অঙ্গদ কহিল খেদকথা।
দেখিলাম সর্ব্ব বন আর পাব কোথা ॥
সত্য করেছেন মোর খুড়া মহাশয়।
সীতা উদ্ধারিবে আমি কহিনু নিশ্চয় ॥
চারিদিকে বীরগণ গেছে দূরদেশে।
দেখ দেখি কোন বীর কি করিয়া আসে ॥
যে হোক সে হোক ভাবি আপন কল্যাণ।
সমস্ত দক্ষিণ দেখি যাব রাম-স্থান ॥
সীতা না পাইলে হবে সবার মরণ।
আগে মরিবেন রাম শেষে অন্তজন ॥
তারপর লক্ষ্মণ মরিবে তাঁর শোকে।
অনন্তর সুগ্রীব যাইবে যমলোকে ॥
চাহিতে চাহিতে দেখে এক গোটা বিল।
জল নাই পক্ষী তথা করে কিল-কিল ॥
খাল জোল না দেখি নিকটে নাহি জল।
নানা পক্ষি-কলরব শুনি যে কেবল ॥

আশ্চর্য্য দেখিয়া তারা ভাবে মনে মনে।
জল নাই শব্দ শুনি কিসের কারণে ॥
কেহ বলে, দেখ দেখি হয় কি কারণ।
দাণ্ডাইয়া ভাবে তথা যত কপিগণ ॥
বড় গাছ আছে এক সে বিলের পাড়ে।
লাফ দিয়া কপিগণ সেই গাছে চড়ে ॥
চারিদিকে চাহে নাহি হয় দরশন।
শাখায় শাখায় ফিরে শাখামৃগগণ ॥
গাছে থাকি দেখে তারা সুড়ঙ্গের দ্বার।
চন্দ্র-সূর্য্য-দীপ্তি নাই ঘোর অন্ধকার ॥
সুড়ঙ্গ দেখিয়া তারা ভাবে মনে মনে।
যাইব ইহার মধ্যে আমরা কেমনে ॥
যে হোক সে হোক করি সাহসেতে ভর।
সকল বানর যায় সুড়ঙ্গ ভিতর ॥
হাতে হাত ধরি যায় সকল বানর।
যাইতে যাইতে যুক্তি করিল বিস্তর ॥
দৈবে হয় হোক আমা সবার মরণ।
বুঝিব ইহার মর্ম্ম জানিব কারণ ॥
সুড়ঙ্গে প্রবেশ করি, কি আর বিচার।
সুড়ঙ্গে চলিল সবে ঘোর অন্ধকার ॥
অন্ধলোক যায় যেন হাতে করি লড়ি।
হুড়াহুড়ি করে কেহ কারো গায় পড়ি ॥
হাতাহাতি যায় সবে না পায় সঞ্চার।
সকল বানর তবে ভাবিল অসার ॥
দেখিতে না পাই কিছু যাইব কেমনে।
ফিরে চল উঠি গিয়া মরি কি কারণে ॥
কেহ বলে নামিয়াছি যা হবার হবে।
আইনু সুড়ঙ্গ-পথে কেন ফিরে যাবে ॥
অন্ধকারে চলি যায় নাহি দেখে বাট।
পিপাসায় সকলের গলা হৈল কাঠ ॥
অন্ধকারে যায় সবে আগে হনুমান।
হাতে লড়ি করি যেন ল'য়ে যান কান ॥
আগে হনুমান বীর চলিল সাহসে।
অন্ধ লোক চলে যেন পড়ে আশে পাশে ॥





বীরগণ বলে শুন পবন-নন্দন।
প্রকাশ পাইব গেলে কতেক যোজন॥
আর কত পথ গেলে পাইব প্রকাশ।
হনূমান কহে, কেহ না করিহ ত্রাস॥
আমি সঙ্গে যাব তবে বিষম কি আছে।
সকল বানরগণ এস মোর পাছে॥
যোজন শতেক গেলে তবে হই পার।
গৃহ এক আছে তথা অদ্ভুত আকার॥
হনূমান বাক্যেতে সাহসে করি ভর।
ধীরে ধীরে চলে তথা সকল বানর॥
মহাবীর হনূমান বুদ্ধে বৃহস্পতি।
সবারে করিল পার করি হাতাহাতি॥
ধীরে ধীরে সকলে সঙ্কটে হ'য়ে পার।
দেখিতে পাইল গৃহ অদ্ভুত আকার॥
স্বর্ণের প্রাচীর তার স্বর্ণময় গাছ।
স্বর্ণপদ্ম জলে দেখে স্বর্ণময় মাছ॥
পুরীখান দেখিল সকল স্বর্ণময়।
দেখিয়া বানরগণ মানিল বিস্ময়॥
অপূর্ব্ব পুরীর শোভা স্বর্গ অ-বিশেষ।
সবে বলে হনূমান এই কোন্ দেশ॥
নানা ফুল ফল দেখি সুগন্ধ বাতাস।
ক্ষুধাতুর সকলে খাইতে করি আশ॥
অন্নজল পেটে নাই ক্ষুধায় পীড়িত।
ফল ফুল দেখি মনে বড় হরষিত॥
পুরীর ভিতরে এক কন্যা মাত্র আছে।
সকল বানর গেল সে কন্যার কাছে॥
ত্রিশত প্রকোষ্ঠে গেল ভিতর-আবাস।
কন্যার রূপেতে করে জগৎ প্রকাশ॥
সুন্দরী এ কন্যা বুঝি হরের গৃহিণী।
রম্ভা তিলোত্তমা কিংবা ইন্দ্রের ইন্দ্রাণী॥
শোভিত যুগল ভুরু যেন কামধনু।
কপালে সিন্দূর ফোঁটা প্রভাতের ভানু॥
চন্দন চন্দ্রমা কোলে কজ্জলের বিন্দু।
ভুরু-যুগ-উপরে উদিত অর্দ্ধ ইন্দু॥
বিন্দু বিন্দু গোরোচনা শোভা করে অতি।
অলকা-তিলকা-রেখা অর্দ্ধ অর্দ্ধ পাঁতি॥
রতন-রঞ্জিত তার পদাঙ্গুলি সব।
রাজহংস জিনি গতি, নূপুরের রব॥
করে শঙ্খ-কঙ্কণ কিঙ্কিণী কটি মাঝে।
রতন-নূপুর পায় রুণুঝুনু বাজে॥
পৃষ্ঠে লোটে স্পষ্টরূপে প্রবালের ঝাঁপা।
গৌর গায় গর্ব্ব হরে গন্ধরাজ চাঁপা॥
ছড়া ছড়া বাজুবন্দ অঙ্গের উপর।
যে অঙ্গে যে শোভা করে পরেছে বিস্তর॥
দুই পায়ে শোভিত পরেছে গোটা মল।
ব্রহ্মচারী আদি লোক দেখিয়া পাগল॥
পুরীর ভিতরে কন্যা আছে একেশ্বরী।
কন্যা-রূপে আলো করে রসাতল-পুরী॥
তাহারা সকলে বন্দে কন্যার চরণ।
যোড়হস্তে বলে বীর পবননন্দন॥
আমরা বানর পশু বনে করি বাসা।
ক্ষুধায় না দেখি পথ লাগিয়াছে দিশা॥
রাজভয়ে গণিয়াছি জীবন অসার।
খাল জোল বন আদি চাহিনু সংসার॥
দুর্জ্জয় পাতালেতে আমরা সবে আসি।
তোমা দেখি বাঁচিলাম মনে হেন বাসি॥
হইলাম বড় তুষ্ট তোমারে দেখিয়া।
পরিচয় দেহ কন্যে তুমি কার প্রিয়া॥
বড়ই কাতর মোরা হ'য়েছি এখন।
পরিচয় দেহ কন্যে তুমি কোন্ জন॥
কাহার বসতি ঘর কার সরোবর।
কৃপা করি কহ কন্যা শুনি অবান্তর॥
অপূর্ব্ব পুরীর শোভা দিব্য সরোবর।
কার পুরী আইলাম বাসি বড় ডর॥
কন্যা বলে শুন বীর মম পরিচয়।
সুমেরু পর্ব্বতশ্রেষ্ঠ মম পিতা হয়॥
সম্ভবা আমার নাম হেমা মোর সখী।
হেমার বচনে আমি এই পুরী রাখি॥



এই আবাসের রক্ষা আছে মম করে।
আমা অগোচরে কেহ আসিতে না পারে ॥
ময় নামে দানবের রচিত আবাস।
হেমা সহ করে ময় এস্থানে বিলাস ॥
নর্ত্তনে নর্ত্তকী হেমা গানেতে গায়নী।
রূপে বেশে গুণে হেমা ত্রিভুবন জিনি ॥
রূপে ময়দানবেরে মুগ্ধ করে হেমা।
অবিরত রতি করে নাহি তার ক্ষমা ॥
রাত্রি দিন রমণে হেমার হয় ক্লেশ।
উঠিতে না পারে হেমা প্রায় তনু শেষ ॥
দানবের শৃঙ্গারে পলায় হেমা ত্রাসে।
দানব চলিল সেই হেমার উদ্দেশে ॥
যেখানে পাইবে তারে আনিবে ধরিয়া।
এই বেলা পলাও হে সেই পথ দিয়া ॥
বড়ই দুরন্ত সে দানব দুষ্টজন।
এস্থান হইতে যাহ যত কপিগণ ॥
কোন্ জন হইতে পাইলে উপদেশ।
দুর্জ্জয় পাতালে কেন করিলে প্রবেশ ॥
শীঘ্র যাহ বিলম্ব কি হেতু কর আর।
দানব আইলে কার নাহিক নিস্তার ॥
হনুমান বলে, কন্যা শুন বিবরণ।
আমরা রামের দূত সব কপিগণ ॥
রামচন্দ্র দশরথ রাজার কুমার।
সর্ব্বজ্যেষ্ঠ গুণশ্রেষ্ঠ মহিমা অপার ॥
আইলেন পিতৃসত্য পালিতে কানন।
তাঁর সঙ্গে আইলেন অনুজ লক্ষ্মণ ॥
শ্রীরাম-রমণী সীতা পরমাসুন্দরী।
স্বভাবতঃ সতত রামের সহচরী ॥
বনে বাস করিয়াছিলেন তিন জন।
রামের রমণী সীতা হরিল রাবণ ॥
সীতার বিরহে রাম হইয়া কাতর।
বনে বনে ভ্রমণ করেন নিরন্তর ॥
দৈবযোগে সুগ্রীবের সহিত মিলন।
হইলেক উভয়ের সখ্য সংঘটন ॥
বালি বধি রাজ্য রাম দিলেন সুগ্রীবে।
সুগ্রীব করিল সত্য সীতা উদ্ধারিবে ॥
সুগ্রীবের আদেশে বেড়াই নানা দেশ।
অদ্যাপি না পাইলাম সীতার উদ্দেশ ॥
মাসেকের তরে রাজা করিল নির্ণয়।
মাসের অধিক হৈলে বাসি বড় ভয় ॥
গাছ হৈতে দেখিয়া আমরা এ সকল।
জলের উদ্দেশে আসিলাম এই স্থল ॥
মুখে কথা কহে তারা ফল পানে চায়।
মনে তোলাপাড়া করে কন্যারে ডরায় ॥
বানর দেখিয়া ফল হইল বিকল।
সাধ হয় পেড়ে খায় কাঁচা পাকা ফল ॥
বানরের ইচ্ছা বুঝি কন্যা মনে গণে।
ফল খাইবারে কন্যা বলিল আপনে ॥
বড়ই ক্ষুধার্ত্ত দেখি হইল মমতা।
কন্যা বলে, ফল খাও দিলাম সর্ব্বথা ॥
ইচ্ছামত ফল খাও যত আসে মনে।
শুনি হরষিত হৈল যত কপিগণে ॥
একে চায়, আর আজ্ঞা পাইল বানর।
লাফ দিয়া উঠে গিয়া গাছের উপর ॥
দুই হাতে ফল খায় আর ভাঙ্গে ডাল।
মধুগন্ধে পাতা খায় পূর্ণ করি গাল ॥
পক্কতাল লইয়া বসিল শাখা'পরে।
ক্ষুধায় কাতর খায় যত পেটে ধরে ॥
কতগুলা পাকা তাল নিঙ্গুড়িয়া খায়।
আধ খাওয়া করি কত টানিয়া ফেলায় ॥
কত বা কামড়ে খায় কত খায় চুষি।
উদর পূরিল রসে মনে মনে খুসি ॥
ফল ফুল খাইয়া করিল মাথা হেট।
নড়িতে চড়িতে নারে ভারী হৈল পেট ॥
করিয়া বানরগণ উদর পূরণ।
নিবেদন করে বন্দি কন্যার চরণ ॥
তোমার প্রসাদে আজ খণ্ডে সব ক্লেশ।
কোন্ পথে বাহিরিব কহ উপদেশ ॥





যাবৎ এখানে কন্তে দানব না আসে।
তাবৎ বাহির হ'য়ে যাই অন্য দেশে ॥
বড় ভয় হয় কন্তে দানবের তরে।
ত্বরায় বাহির কর সকল বানরে ॥
পথ দেখাইয়া কন্যা আপনি চলিল।
সকল বানর তার পাছে গোড়াইল ॥
পলায় বানরগণ পাছু পানে চায়।
দানব আসিয়া পাছে পশ্চাতে খেদায় ॥
পরাণে মারিবে সবে কার নাহি রক্ষা।
উপায় কেবল দেখি এ কন্যা সপক্ষা ॥
সুড়ঙ্গের দ্বারে কন্যা হইযা বাহির।
দেখায় বানর প্রতি সাগর গভীর ॥
এই জল দেখ সবে সাগর দক্ষিণ।
বিন্ধ্যাদি মলয়গিরি দেখহ প্রবীণ ॥
শ্রীরামের আগে ষাটি সহস্র বৎসর।
অনাগত পুরাণ রচিল মুনিবব ॥
বাল্মীকি বন্দিয়া কৃত্তিবাস বিচক্ষণ।
শুভক্ষণে প্রকাশিল বেদ রামায়ণ ॥
অসীম রামের গুণ কি বলিতে জানি।
মরা মন্ত্র জপিয়া বাল্মীকি হৈল মুনি ॥
তারক-ব্রহ্ম রামনাম অনন্ত-মহিমা।
চারিবেদে বিচারিয়া দিতে নারে সীমা ॥
চণ্ডালে করিল কৃপা বড়ই করুণ।
পাষাণে নিশান দেখ যত তাঁর গুণ ॥



● অঙ্গদ হনুমানাদির মন্ত্রণা ●

পাতাল হইতে উঠি সকল বানর।
যোড়হাতে দাণ্ডাইল অঙ্গদ-গোচর ॥
পাতালে প্রবেশি মোরা সকল বানর।
কোথাও না দেখিলাম সীতা লঙ্কেশ্বর ॥
বলেন অঙ্গদ বীর হে বানরগণ।
সাবধান হ'য়ে শুন আমার বচন ॥
সীতা-বার্ত্তা জানিতে হইল একমাস।
মাসের অধিক হৈলে সবার বিনাশ ॥
আর যে হউক মম সংশয় জীবন।
সুগ্রীব মারিতে মোরে করিয়াছে পণ ॥
পিতারে মারিতে যার না হ'ল মমতা।
পুত্রেরে মারিবে সে যে কি অধিক কথা ॥
দক্ষিণ হস্তেতে রাম অগ্নি সাক্ষী করে।
যত হিত করিলেন সকল পাসরে ॥
আমি যুবরাজ নহি পিতা বিদ্যমানে।
সে পদ দিলেন রাম আমারে বিধানে ॥
খুড়ার গণনে নহে আমার সম্বন্ধ।
আমারে মারিতে খুড়া করেন প্রবন্ধ ॥
আমারে মারিবে খুড়া না হয় খণ্ডন।
আমার নিস্তার নাহি শুন কপিগণ ॥
যোড়হাতে কপিগণ কহিছে কাহিনী।
জীবনের আশা নাহি ত্যজিব পরাণী ॥
তারক বানর ছিল বুদ্ধে বৃহস্পতি।
অঙ্গদে বুঝায় সেই উত্তম প্রকৃতি ॥
সুগ্রীবের ভয় হেতু না যাইব দেশ।
সকলে পাতালে গিয়া করিব প্রবেশ ॥
রাজযোগ্য আছে তথা সোনার আবাস।
পরম আনন্দে তথা করিব নিবাস ॥
ফুল ফল পাব তথা জল সুবাসিত।
সুগ্রীবের ভয় তুমি না কর কিঞ্চিৎ ॥
কি করিবে সুগ্রীব বা শ্রীরাম-লক্ষ্মণ।
কোন ভয় না করিও শুন মিত্রগণ ॥
নিশ্চিন্তে থাকিব গিয়া পাতাল ভুবনে।
কি করিবে সুগ্রীব বা শ্রীরাম-লক্ষ্মণে ॥
তারকের বাক্যে সবে দিল অনুমতি।
মনে মনে হনুমান করেন যুকতি ॥
প্রমাদ গণিয়া ভাবে হনুমান বীর।
আপনার মনে বুদ্ধি করিলেন স্থির ॥
মোর বিদ্যমানে রাম-কার্য্য হয় হানি।
সবার ভিতরে হনুমান কহে বাণী ॥



হনূমান বলেন, অঙ্গদ যুবরাজ।
এক কার্য্যে আসি তুমি কর অন্য কাজ॥
কোন্ যুক্তি কর তুমি লয়ে কপিগণ।
তোমার উচিত নহে এসব কথন॥
পলাইয়া যাবে তুমি পাতাল ভুবনে।
ধর্ম্মাধর্ম্ম কিছু না ভাবিলে কেন মনে॥
পলাইবে কোথায় সুগ্রীব সব জানে।
পলাইয়া বাঁচিতে নারিবে কোনখানে॥
উচিত বলিতে তোমা আমার কি ডর।
তোমার সহিত কেবা পলাবে বানর॥
স্ত্রী-পুত্র লইয়া করে কিষ্কিন্ধ্যায় বাস।
তোমা লাগি কে ছাড়িবে স্ত্রী-পুত্রের আশ॥
তোমা-হেতু স্ত্রী-পুত্র ছাড়িবে কোন্ জন।
একাকী কেবল তুমি ফের বনে বন॥
মনে কর পলাইয়া পাব অব্যাহতি।
যত কাল জীবে তব থাকিবে অখ্যাতি॥
তোমার বাপেরে রাম মারে এক বাণে।
তাঁর হাত ছাড়াইবা গিয়া কোন্ খানে॥
সুগ্রীব বলেন যদি শ্রীরামের প্রতি।
পাতালে বসিয়া তুমি না পাবে নিষ্কৃতি॥
নির্ভয়ে কেমনে তুমি পাইবে উদ্ধার।
রামবাণে মুক্ত হবে সুড়ঙ্গের দ্বার॥
বিষ্ণু-অবতার রাম জগতে পূজিত।
তোমার এমন যুক্তি না হয় উচিত॥
নির্ব্বুদ্ধি তোমারে বলি শুন যুবরাজ।
বীর হয়ে পলাইবে মুখে নাহি লাজ॥
যত দূর যাবে তার চৌটি নাহি আসি।
গৃহ পাছু যুক্তি কর ভাল নাহি বাসি॥
সর্ব্ব দেশ দেখি যদি না পাই দর্শন।
সুগ্রীবের ঠাঁই গিয়া লইব শরণ॥
ধার্ম্মিক সুগ্রীব রাজা ধর্ম্মের চরিত।
দোষ-গুণ বুঝিয়া সে করিবে উচিত॥
ভয় করি পলাইলে হবে বড় দোষ।
হইলে শরণাপন্ন রামের সন্তোষ॥
যে দেশ বলিল রাজা যাইব সে দেশে।
তার পর যা হবার হইবেক শেষে॥
তোমারে প্রধান করি সে সুগ্রীব বৈসে।
তোমার প্রসাদে আমাদের ভয় কিসে॥
কুপিল অঙ্গদ হনূমানের বচনে।
লজ্জা দিল হনূমান সবা বিদ্যমানে॥
জ্যেষ্ঠ ভ্রাতৃরমণী রাজ র বিবাহিতা।
শাস্ত্রমত জ্যেষ্ঠ হয় কনিষ্ঠের পিতা॥
ইতর পুরুষ পিতা পুত্রে হেন গণি।
অপরন্তু পরজায়া যেমন জননী॥
জ্যেষ্ঠভাই সম পিতা সর্ব্বশাস্ত্রে কয়।
তার পত্নী কেবল মায়ের তুল্য হয়॥
জ্যেষ্ঠ ভ্রাতৃজায়া হরে কিসের বাখান।
জানিতে সীতার বার্ত্তা পাঠায় কুস্থান॥
কার্য্য না করিলে রাম হইবেন দুখী।
সর্ব্বথা আমার মৃত্যু হনূমান দেখি॥
ধর্ম্মাধর্ম্ম তার দেখি বীর হনূমান।
কোন কার্য্যে ভাল নহে সুগ্রীবের জ্ঞান॥
শ্রীরাম-লক্ষ্মণ কার্য্য করিলেন যত।
চোরা-যুদ্ধে আমার পিতারে করে হত॥
সম্মুখ সমর যদি করিতেন তাতে।
কে কেমন বীর তুমি তবেত জানিতে॥
রাম কেন না বলিল আমার বাপেরে।
গলে ধরি আনিতেন রাজা লঙ্কেশ্বরে॥
যেখানে থাকিত সীতা আনিত রাবণ।
তবে কেন সীতা লাগি দুঃখী কপিগণ॥
তুমি কিবা নাহি জান বীর হনূমান।
পিতা চারি সাগরে করেন সন্ধ্যা-স্নান॥
দিগ্বিজয় করিয়া সে বেড়াত রাবণ।
পিতারে জিনিতে এল কিষ্কিন্ধ্যাভুবন॥
রাবণ দেখিল মোর বাপ নাই ঘরে।
আহ্নিক করেন তিনি সাগরের তীরে॥
পাছু-বাটে রাবণ ধরিল মোর বাপে।
সাপটিয়া ধরিল সে অতুল প্রতাপে॥

ধ্যান-ভঙ্গ না হইল লেজেতে বান্ধিয়া।
রাবণেরে সাগরে ফেলান ডুবাইয়া ॥
দীঘল পিতার লেজ যোজন পঞ্চাশ।
রাবণে তোলেন পিতা উপর আকাশ ॥
বারেক শূন্যেতে তুলি ধরে পুনঃ নীরে।
নাকানি চুবানি খেয়ে বেটা শেষে মরে ॥
চারি সাগরের তপ হয় অবশেষ।
সন্ধ্যাকালে মম পিতা আইলেন দেশ ॥
রাবণের দশ মাথা করে নড়বড়।
কিষ্কিন্ধ্যায় আসি বেটা দাঁতে করে খড় ॥
দয়া করি মোর বাপ ছাড়েন তাহারে।
লঙ্কায় পলায়ে গেল রাবণ তৎপরে ॥
সে রাবণ আসিয়া সীতারে করে চুরি।
ইহারি কারণে আজ মোরা সবে মরি ॥
যদি রাম লইতেন পিতার শরণ।
কোন্ ছার পিতার সে পাপিষ্ঠ রাবণ ॥
পিতাকে মারিয়া রাম করিল কুকর্ম্ম।
রাজা হয়ে করিলেন সম্পূর্ণ অধর্ম্ম ॥
আপন অধর্ম্মে রাম এত দুঃখ পান।
ধর্ম্মমত ভাব তুমি বীর হনূমান ॥
কার্য্য না করিলে রাম হইবেন দুখী।
সব কার্য্যে হনূমান মোর মৃত্যু দেখি ॥
সুগ্রীবের হবে যশ আমার মরণ।
সীতা না পাইলে আমি ত্যজিব জীবন ॥
হনূমান বলে যত কিছু মিথ্যা নয়।
জ্যেষ্ঠের রমণী হৈলে মাতৃতুল্য হয় ॥
আমরা বানর-পশু দোষ নাহি ধরি।
যে শাস্ত্র কহিলে, সে কেবল মনুষ্যেরি ॥
যত দেশ বলে রাজা খুঁজি একবার।
পশ্চাতে করিব আমি ইহার বিচার ॥
রামনাম স্মরণেতে পাপের বিনাশ।
রচিল কিষ্কিন্ধ্যাকাণ্ড কবি কৃত্তিবাস ॥



### ● বানরদের প্রায়োপবেশন ●

এতেক বলিল যদি বীর হনূমান।
পুনশ্চ অঙ্গদ বলে সভা বিদ্যমান ॥
পুনঃ পুনঃ বল তুমি পবন-নন্দন।
যে বল সে বল মোর অবশ্য মরণ ॥
শ্রীরাম সুগ্রীব এরা কভু নহে ভাল।
নিশ্চয় জানিও অঙ্গদের প্রাণ গেল ॥
জ্যেষ্ঠ ভাই পিতৃসম মারিল হেলায়।
তার পুত্রে মারিবে সুগ্রীব, নহে দায় ॥
নমস্কার জানাইও মায়ের চরণে।
প্রাণ ছাড়িবেন মাতা আমার মরণে ॥
দোসর বানরগণ পরস্পর বন্দে।
অঙ্গদে বেড়িয়া সব বানরেরা কান্দে ॥
অঙ্গদ কুমার বই আর নাহি গতি।
মরিব অঙ্গদ সঙ্গে করিল যুকতি ॥
সকল বানর যুক্তি এই করি সার।
জীবনের আশা ছাড়ি ত্যজিল আহার ॥
স্নান করি কপিগণ বৈসে পূর্ব্ব মুখে।
উপবাস করিয়া রহিল মনোদুখে ॥
মরিবারে বানর করিল উপবাস।
রচিল কিষ্কিন্ধ্যাকাণ্ড কবি কৃত্তিবাস ॥



### ● সম্পাতির সহিত বানরদের সাক্ষাৎ ●

গরুড়ের সন্তান বিখ্যাত পক্ষিজাতি।
বৈসে বিন্ধ্যপর্ব্বতের শিখরে সম্পাতি ॥
বানর-কটক মাথা তুলি ঊর্দ্ধে দেখে।
অনুমান করে এই খাইবে সবাকে ॥
অঙ্গদ উঠিয়া বলে শুন হনূমান।
আমার বচন তুমি কর অবধান ॥
সীতার উদ্দেশে আইলাম সর্ব্বজন।
সীতা লাগি হারাইব বিদেশে জীবন ॥



কোন্ জন না করিল শ্রীরামের কাজ।
সীতা লাগি মরিল জটায়ু পক্ষিরাজ ॥
প্রাণ দিল পক্ষিরাজ করিয়া সমর।
অনায়াসে স্বর্গে গেল গরুড়-কোঙর ॥
রাম-বনবাস-হেতু সীতার হরণ।
সীতা লাগি বিদেশেতে মরে কপিগণ ॥
সম্পাতি বলেন, কে জটায়ু-মৃত্যু কহে।
সোদরের মৃত্যু শুনি মোর প্রাণ দহে ॥
বিধির বিপাকে পাখা পুড়িয়া বিনাশ।
উড়িয়া যাইতে নারি তোমাদের পাশ ॥
তোমাদের মুখে শুনি জটায়ু-বিনাশ।
আজি শোকে হইলাম নিতান্ত নিরাশ ॥
কপিগণ বলে, পক্ষী বড়ই সেয়ান।
নিকটে আসিতে চাহে লইতে পরাণ ॥
নড়িতে চড়িতে নারে জরাতে দুর্ব্বল।
সম্মুখে পাইলে গিলিবেক করি ছল ॥
হনূমান বলে, ভাই অবশ্য মরণ।
এ বৃদ্ধ পক্ষীকে আমি জিজ্ঞাসি কারণ ॥
হনূর বচনে সবে দিল অনুমতি।
আনিলেন ধরাধরি করিয়া সম্পাতি ॥
পক্ষিরাজে বসাইল বানর সমাজ।
যোড়হাতে কহিল অঙ্গদ যুবরাজ ॥
বালি-সুগ্রীবেরে জান দুই সহোদর।
কতকাল কোন্দল করিল পরস্পর ॥
পিতৃসত্য পালিতে শ্রীরাম এল বন।
সঙ্গেতে আইল তাঁর জানকী-লক্ষ্মণ ॥
সীতা সহ দুই ভাই ভ্রমে বনে বন।
শূন্যঘর পেয়ে সীতা হরিল রাবণ ॥
সীতা লাগি ভ্রমিছেন শ্রীরাম-লক্ষ্মণ।
পথে সুগ্রীবের সঙ্গে হইল মিলন ॥
সুগ্রীবেরে দিলেন আপন পরিচয়।
আপন দুঃখের কথা দুই জনে কয় ॥
অগ্নি সাক্ষী করি দুই জনে সত্য করে।
পরস্পর উপকার করিবার তরে ॥
দুইজন সত্যে বদ্ধ, হইল মিলন।
সেই হেতু করি মোরা সীতা-অন্বেষণ ॥
রাম সত্য পালেন মারিয়া মোর বাপে।
সুগ্রীবেরে রাজ্য দেন দুর্জ্জয়-প্রতাপে ॥
পিতা মরিলেন, মনে হইলাম দুঃখী।
বনে বনে ভ্রমি আমি দেখ তার সাক্ষী ॥
বানর আইল যত ছিল দেশে দেশে।
রামকার্য্য সাধিবারে সুগ্রীব-আদেশে ॥
এক মাস নিয়ম করিল মহাশয়।
মাসেকের বাড়া হৈলে না জানি কি হয় ॥
পরিচয় দিলাম আমরা কপিগণ।
জটায়ুর বিবরণ শুনহ এখন ॥
জটায়ু পক্ষীর শুন মরণের কথা।
রাবণ হরিয়া নিল শ্রীরামের সীতা ॥
জটায়ু নামেতে পক্ষী গরুড়-নন্দন।
পর্ব্বত হইতে শুনে সীতার ক্রন্দন ॥
হাত পা আছাড়ে সীতা রথের উপরে।
শ্রীরাম-লক্ষ্মণ বলি কান্দে উচ্চৈঃস্বরে ॥
পক্ষী বলে, এই বেটা লঙ্কার রাবণ।
সীতারে হরণ করি করিছে গমন ॥
অনেক কালের পক্ষী হইযাছে জরা।
দুই পাখা মেলিয়া পোহায় তথা খরা ॥
সীতার ক্রন্দন পক্ষী তথা হৈতে শুনি।
ভাবিতে লাগিল সে প্রমাদ মনে গণি ॥
আকাশে উড়িয়া পক্ষী চারিদিকে চায়।
রাবণের রথে সীতা দেখিবারে পায় ॥
জটায়ু বলেন, সীতা এসেছেন বনে।
সেই সীতা ল'য়ে যায় পাপিষ্ঠ রাবণে ॥
দুই পাখা প্রসারিয়া আগুলিল বাট।
রাবণেরে গালি পাড়ে মারে পাখসাট ॥
আকাশে উড়িয়া দেখে, রাম বহুদূর।
আঁচড় কামড়ে তার রথ কৈল চূর ॥
রাবণ মারিল তারে ঘন ঘন শর।
জটায়ু শরীর সেই করিল জর্জ্জর ॥




রামের অপেক্ষা করি যুঝিল বিস্তর।
তথাপি না আইলেন তথা রঘুবর॥
বৃদ্ধকালে জটায়ুর টুটিয়াছে বল।
দুই পাখা কাটিয়া পাড়িল ভূমিতল॥
আসিয়া করেন রাম তার অগ্নিকাজ।
রাম দরশনে মুক্ত হৈল পক্ষিরাজ॥
কহিলাম জটায়ুর মৃত্যুর কাহিনী।
কহ শুনি জটায়ুর কে হও আপনি॥
সম্পাতি শুনিয়া জটায়ুর বিবরণ।
ভাই ভাই করিয়া কান্দিল বহুক্ষণ॥
আমার ভাইকে মারি বেটা থাকে সুখে।
পাখা নাই কি করিব মরি মনোদুখে॥
যৌবনে যখন ছিল পাখা সে আমার।
শুনহ বানরগণ বলি সারোদ্ধার॥
জটায়ু সম্পাতি এই দুই সহোদর।
বলে মহাবলী মোরা গরুড়-কোঙর॥
দুই ভাই প্রতিজ্ঞা যে করিলাম এই।
সূর্য্য যে ছুঁইতে পারে বীর বটে সেই॥
প্রভাতে হইল যবে অরুণ উদয়।
সূর্য্যেরে ধরিতে যাই করিয়া নিশ্চয়॥
জ্ঞাতি-বন্ধু সকলে দেখিয়া সবিস্ময়।
এক লক্ষ যোজন উপরে সূর্য্যোদয়॥
সে লক্ষ যোজন উড়ি উঠিনু আকাশে।
দিবাকরে ধরিতে গেলাম তাঁর পাশে॥
চৌদিকে চাপিয়া উঠে সূর্য্য মহাশয়।
দিক ও বিদিক নাই সব অগ্নিময়॥
প্রভাত হইলে দুই প্রহর উড়িয়া।
দুই ভাই মরি সূর্য্য-তেজেতে পুড়িয়া॥
তাহাতে জটায়ু ভাই হইল কাতর।
মৃতপ্রায় হেন দেখি ভাই সহোদর॥
রাখি জটায়ুর পাখা নিজ পাখা দিয়া।
আমার উভয় পাখা গেল ত পুড়িয়া॥
এ পর্ব্বতে পড়িলাম দৈবের নির্ব্বন্ধ।
এই সে কারণে আমি হইয়াছি বন্ধ॥
সাত দিন নাহি খাই সলিল-ওদন।
হেনকালে সর্ব্বজ্ঞ আইল একজন॥
স্নান করে সে সর্ব্বজ্ঞ সরোবর-জলে।
সিংহ ব্যাঘ্র গণ্ডার চরিছে তার কূলে॥
পর্ব্বত-প্রমাণ দেখি জন্তু সে সকল।
ধরিয়া খাইবে মোরে গায়ে নাহি বল॥
দূরে গিয়া রহিলাম বটবৃক্ষ-তলে।
সিংহ-মহিষাদি জন্তু গেল হেনকালে॥
স্নান করি সে সর্ব্বজ্ঞ সরোবর-জলে।
আমার সম্মুখে সে আইল হেনকালে॥
প্রসিদ্ধ সর্ব্বজ্ঞ সেই নিশাকর নাম।
পথে দেখা পাইয়া যে করিনু প্রণাম॥
ব্যথায় কাতর আমি শব্দ নাহি মুখে।
আমারে কাতর দেখি দ্বিজ ধ্যানে দেখে॥
সর্ব্বজ্ঞ বলেন, পক্ষিরাজ প্রাণ রক্ষ।
পুনর্ব্বার পাবে তুমি আপনার পক্ষ॥
দশরথ করিবেন রাজ্য বহু দিন।
তাঁর জ্যেষ্ঠপুত্র রাম হবেন প্রবীণ॥
পিতৃসত্য পালিতে যাবেন তিনি বন।
শূন্যঘরে তাঁর সীতা হরিবে রাবণ॥
কপিগণ করিবেক সীতার উদ্দেশ।
তাদের দর্শনে তব খণ্ডিবেক ক্লেশ॥
থাক এই পর্ব্বতে তাদের পাবে দেখা।
রাম নাম বলিতে উঠিবে দুই পাখা॥
বিংশতির সমধিক পঞ্চাশ বৎসর।
তবে সে দেখিবে তুমি সকল বানর॥
এতকাল রাম লাগি আছে হে জীবন।
এত দিনে তব সনে হৈল দরশন॥
অঙ্গদ বলেন, তোমা দেখে পাই ভয়।
সত্য কহ পক্ষিরাজ বৃত্তান্ত নিশ্চয়॥
রাবণের কোন্ দেশ কোথা তার ঘর।
তার দেশে যেতে কত যোজন সাগর॥
পক্ষিরাজ বলে, আমি হই গৃধ্রজাতি।
পূর্ব্বেতে দক্ষিণদিকে ছিল মোর গতি॥



কহিব শুনিবে যত জানি বিবরণ।
সম্প্রতি জুড়াও কর্ণ কহি রামায়ণ॥
রামের প্রসাদে মম হবে পক্ষোদয়।
পক্ষোদয়ে ভক্ষ্যলাভ প্রাণরক্ষা হয়॥

● রামকথা শ্রবণে সম্পাতির পক্ষ-প্রাপ্তি ●

হনূমান বলে, শুন গরুড়-নন্দন।
মন দিয়া শুন বলি রামের কথন॥
পূর্ব্বকথা কহি শুন তাহে দেহ মন।
নারদের সঙ্গে যুক্তি কৈল নারায়ণ॥
সৃষ্টি করিলেন পিতামহ বহু ক্লেশে।
ভাবেন সকল লোক ত্রাণ পাবে কিসে॥
যুক্তি করি নারদেরে পাঠান মহীতে।
দিলেন বিধিকে হরি নারদের সাথে॥
দুইজন পৃথিবীতে বেড়ান ভ্রমিয়া।
দৈবাৎ নিবিড় বনে উত্তরিল গিয়া॥
বাল্মীকি ছিলেন পূর্ব্বে ব্যাধ-অবতার।
দস্যুবৃত্তি করিতেন অতি দুরাচার॥
ব্রাহ্মণ ক্ষত্রিয় শূদ্র যার দেখা পায়।
ফাঁসি দিয়া মারে তারে কে কোথা পলায়॥
এইরূপে দস্যুকর্ম্ম করে বনে বন।
নারদের সনে হৈল পথে দরশন॥
ব্রহ্মা ও নারদ তাঁরা যান দুই জনে।
হেনকালে দেখে দস্যু সে দুই ব্রাহ্মণে॥
দস্যু বলে, বিপ্র তোরা আর যাবি কোথা।
পড়িলি আমার হাতে কাটা যাবে মাথা॥
নারদ বলেন, আমি তপস্বী ব্রাহ্মণ।
আমারে মারিবে তুমি কিসের কারণ॥
দস্যু বলে, নিত্য আমি এই কর্ম্ম করি।
দস্যুকর্ম্ম করিয়া উদর সদা ভরি॥
মাতা-পিতা পত্নী-পুত্র আছে যত জন।
ইহাতে সবার হয় উদর-পূরণ॥
অবিরত দস্যুকর্ম্ম করি আমি খাই।
সেকারণে ফাঁস হাতে বনেতে বেড়াই॥
কত শত জিতেন্দ্রিয় যতি ব্রহ্মচারী।
যার দেখা পাই তারে সেইক্ষণে মারি॥
নারদ বলেন, শুন দুর্ব্বুদ্ধি ব্রাহ্মণ।
তোমার পাপের ভার লয় কোন্ জন॥
তব পাপভাগী যদি হয় পিতা-মাতা।
তবেত আমারে বধ করহ সর্ব্বথা॥
জিজ্ঞাসা করহ গিয়া আপনার ঘরে।
তোমার পাপের ভার কাহার উপরে॥
দস্যু বলে, শুন বলি তপস্বী ব্রাহ্মণ।
আমি ঘরে গেলে কি পালাবে দুইজন॥
নারদ বলেন, রাখ গাছেতে বান্ধিয়া।
পাপভাগী কেবা হয় আইস জানিয়া॥
তবে দস্যু দুইজনে করিল বন্ধন।
গাছেতে বান্ধিয়া ঘরে করিল গমন॥
বাপেরে কহিল, তুমি ঘরে বসে খাও।
আমার পাপের ভাগ তুমি নিতে চাও॥
পিতা বলে, যাহা দেও ঘরে বসে খাব।
তুমি পাপ কর তার ভাগ কেন লব॥
যে কোন প্রকারে তুমি করিবে পালন।
পাপ-ভাগ লইতে না পারি কদাচন॥
বাপের শুনিল যদি নিষ্ঠুর বচন।
তবে গিয়া করিল মায়ের দরশন॥
দস্যু বলে, শুন মাতা করি নিবেদন।
মনুষ্য মারিয়া করি উদর-ভরণ॥
আমি আনি দিই, তুমি ঘরে বসে খাও।
আমার পাপের ভাগ তুমি নিতে চাও॥
জননী বলিল, শুন দুর্ব্বুদ্ধি নন্দন।
তোমার পাপের ভাগ লব কি কারণ॥
পুত্র হৈলে করে মাতা পিতার পালন।
গয়া পিণ্ডদান করে শ্রাদ্ধ ও তর্পণ॥
সুপুত্র হইলে হয় কুলের দীপক।
মাতৃসেবা না করিলে বিষম নরক॥





যাহা আনি দিবে তাহা ঘরে বসে খাব।
তোমার পাপের ভাগ আমি কেন লব ॥
যত যত পুত্র জন্মে ভারতমণ্ডলে।
পুত্র-পাপ মায়ে লয় কোন্ শাস্ত্রে বলে ॥
দশ মাস দশ দিন ধরিনু উদরে।
পুত্র হ'য়ে ডুবাইলি নরক ভিতরে ॥
মায়ের শুনিল যদি নিষ্ঠুর বচন।
পত্নীর নিকটে গিয়া কহে বিবরণ ॥
দস্যুকর্ম্ম করি আমি ঘরে বসে খাও।
আমার পাপের ভাগ তুমি নিতে চাও ॥
স্বামীরে বলিছে বামা বিনয়-বচন।
তোমার পাপের ভাগ লব কি কারণ ॥
গৃহস্থের কাজ-কর্ম্ম সকলি করিব।
যথা হৈতে আন তুমি ঘরে বসে খাব ॥
নারীর শুনিল যদি এতেক বচন।
পুত্রের নিকটে গিয়া কহিল তখন ॥
শুনিয়া বলিল পুত্র পিতার চরণে।
পাতকের ভাগ লব কিসের কারণে ॥
আমি উপযুক্ত যবে হইব সংসারে।
শিরে মোট বহি আনি পালিব তোমারে ॥
এখন আমার কর ভরণ-পোষণ।
আমি পুত্র তোমাদের করিব পালন ॥
এই মতে জিজ্ঞাসা করিল বারে বার।
পাপভাগ লৈতে কেহ না করে স্বীকার ॥
দস্যু বলে, তবে আমি কোন কর্ম্ম করি।
অধর্ম্ম করিয়া কেন লোকজন মারি ॥
মনে মনে দস্যু বড় হইল নিরাশ।
ঊর্দ্ধশ্বাসে ধেয়ে গেল তপস্বীর পাশ ॥
আস্তে আস্তে খসাইল মুনির বন্ধন।
প্রণাম করিয়া বলে বিনয়-বচন ॥
জিজ্ঞাসিয়া ঘরে জানিলাম সমাচার।
আমার পাপের ভাগী কেহ নহে আর ॥
কি করিব কোথা যাব কি হবে উপায়।
মুনি বলে, তবে কেন বধিবে আমায় ॥
তোমার পাপের ভাগী কেহ না হইল।
যত পাপ করিলে সে তোমারি থাকিল ॥
চৌরাশী নরক কুণ্ড আছে যমপুরে।
রৌরব নরক আদি সব তব তরে ॥
গলায় কাপড় দিয়া যোড় হাত বুকে।
কাতরে কহিল দস্যু মুনির সম্মুখে ॥
কৃপা কর কৃপাময় ধরি হে চরণ।
কি হবে আমার গতি কহ বিবরণ ॥
আর আমি দস্যুকর্ম্ম কভু না করিব।
হইয়া তোমার দাস সঙ্গেতে ফিরিব ॥
তাহারে কহেন দয়াশীল মহামুনি।
সরোবরে স্নান করি আইস এখনি ॥
তোমার নিমিত্ত এক করিব উপায়।
যাহাতে হইবে মুক্ত পাপ দূরে যায় ॥
আস্তে ব্যস্তে গেল দস্যু সরোবর-তীরে।
পাপী দেখি উড়িল সলিল সরোবরে ॥
স্নান করিবারে জল যদি না পাইল।
আরবার দস্যু সে মুনির কাছে গেল ॥
যোড়হাত করিয়া বলিল, হে গোঁসাই।
করিতে গেলাম স্নান জল নাহি পাই ॥
আমাকে আসিতে দেখি যত ছিল জল।
শুকাইল সরোবর তথা শুষ্ক স্থল ॥
শুনিয়া নারদ মুনি করিয়া আশ্বাস।
কমণ্ডলু-জল ছিল আপনার পাশ ॥
দয়া করি সেই জল দিলেন তাহায়।
সেই জল দস্যু দিল আপন মাথায় ॥
ব্রহ্মাপুত্র নারদের দয়া উপজিল।
অষ্টাক্ষর মহামন্ত্র তার কর্ণে দিল ॥
ব্রহ্মাপুত্র আপনি করিল আদেশন।
দিবানিশি রাম নাম করহ স্মরণ ॥
পরম পাতকী সে বিধাতা তারে বাম।
রামনাম বলিতে বদনে আসে আম ॥
ভাবিলেন মহামুনি কি হবে উপায়।
রামনাম বদনে যে নাহি বাহিরায় ॥



সেই বনে মরা এক তালগাছ ছিল।
হেরিয়া মুনির মনে দয়া উপজিল॥
বুদ্ধিজীবী মহামুনি জিজ্ঞাসেন তায়।
বল দেখি কোন্ বৃক্ষ ওই দেখা যায়॥
শুনিয়া কহিল ব্যাধ যোড় করি কর।
মরা তালগাছ এক দেখি মুনিবর॥
শুনিয়া কহেন তারে নারদ প্রবীণ।
মরা মরা মন্ত্র জপ কর রাত্রিদিন॥
প্রণাম করিয়া দস্যু মুনির চরণে।
মরা মন্ত্র জপিতে লাগিল নিশি দিনে॥
মরা মন্ত্র বিনা তার মুখে নাহি আর।
দূরে গেল দস্যু-বৃত্তি সদা সদাচার॥
নারদ বলেন, মন্ত্র করহ স্মরণ।
এক বছরের পরে আসিব দু জন॥
ইহা বলি বিদায় লইল দুইজনে।
মরা মন্ত্র জপ করে দস্যু একমনে॥
অরণ্যে নিবাস করে মরা মন্ত্র জপি।
সর্ব্বাঙ্গ ঘেরিল তার উইপোকা ঢিপি॥
আসিয়া দেখেন মুনি বছরের পরে।
এইখানে ছিল দস্যু গেল কোথাকারে॥
ধ্যান করি দেখেন নারদ তপোধন।
ঢিপির মধ্যেতে আছে সে দস্যু ব্রাহ্মণ॥
দেবরাজে আদেশ করেন তপোধন।
বাসব করিল পরে বৃষ্টি বরিষণ॥
মাটি হইতে বাহির হৈল সেইক্ষণে।
একচিত্তে মরা মন্ত্র জপে মনে মনে॥
আশীর্ব্বাদ করিলেন তুষ্ট তপোধন।
মুনিরে প্রণাম করে সে দস্যু ব্রাহ্মণ॥
দিব্যকান্তি হইয়া মুনিরে করে স্তুতি।
তোমার প্রসাদে পাইলাম অব্যাহতি॥
কহিলেন তাহারে নারদ গুণধাম।
উলটিয়া আরবার বল রামনাম॥
কাতর হইয়া কহে যোড়হাত বুকে।
রামনাম মহামন্ত্র নিঃসরিল মুখে॥
যত পাপ ছিল তার ভৌতিক শরীরে।
রামনাম স্মরণে সকল গেল দূরে॥
রামনাম স্মরণ করিল নিরন্তর।
তপস্যা করিল দশ হাজার বছর॥
মন দিয়া শুন এই অপূর্ব্ব কাহিনী।
মরা মন্ত্র জপিয়া বাল্মীকি হৈল মুনি॥
নারদের উপদেশ পাইয়া সে জন।
প্রকাশ করিল সপ্তকাণ্ড রামায়ণ॥
শ্রীরামের আগে ষাটি সহস্র বছর।
অনাগত পুরাণ রচিলা মুনিবর॥
বাল্মীকি বন্দিয়া কৃত্তিবাস বিচক্ষণ।
লোক-ত্রাণ হেতু রচিলেন রামায়ণ॥

### ● হনূমান কর্ত্তৃক রামায়ণের প্রসঙ্গাপন ●

সাতকাণ্ড রামায়ণ হনূমান কয়।
সম্পাতি পক্ষীর পাখা হইল উদয়॥
আদ্যকাণ্ডে রাম-জন্ম হৈল শুভক্ষণে।
পরম উল্লাস হৈল অযোধ্যাভুবনে॥
শ্রীরাম লক্ষ্মণ ও ভরত শত্রুঘন।
চারি পুত্র পাইয়া ভূপতি হৃষ্টমন॥
বিশ্বামিত্র আইলেন অযোধ্যানগরে।
মিথিলায় বিবাহ দিলেন শ্রীরামেরে॥
চারি নন্দনের দিয়া বিবাহ কৌতুকে।
রাজত্ব করেন রাজা অযোধ্যায় সুখে॥
রামেরে করিতে রাজা নৃপের বাসনা।
কুটিলা কৈকেয়ী তাহে করে কুমন্ত্রণা॥
পিতৃসত্য পালিতে গেলেন রাম বন।
সঙ্গে চলিলেন তাঁর জানকী লক্ষ্মণ॥
আদ্যকাণ্ডে রাম-জন্ম বিবাহ সীতার।
অযোধ্যায় বনবাস ত্যজি রাজ্যভার॥
অরণ্যকাণ্ডেতে সীতা হরে দুরাশয়।
কিষ্কিন্ধ্যায় বালি-বধ কটক-সঞ্চয়॥





সুন্দরাকাণ্ডেতে সেতুবন্ধ চমৎকার।
লঙ্কাকাণ্ডে রাবণের সবংশে সংহার ॥
উত্তরাকাণ্ডেতে পড়ে সপ্তকাণ্ড-কথা।
সেই কথা হনুমান কহিল সর্ব্বথা ॥
কথা সাতকাণ্ডের কহিল হনূমান।
সম্পাতি পক্ষীর পাখা হইল প্রমাণ ॥

### ● সম্পাতির মুখে সীতা সংবাদ ও সাগর উত্তীর্ণ হনুমানের উদ্যোগ ●

সম্পাতি বলেন, শুন যত বীরগণ।
সীতারে লইয়া গেল পাপিষ্ঠ রাবণ ॥
যখন দক্ষিণদিকে মাথা তুলে থাকি।
অশোকের বনে দেখি সীতা চন্দ্রমুখী ॥
নানাবর্ণ রাক্ষসী সীতারে করে রক্ষা।
শত যোজনের পথ সাগর পরিখা ॥
এক লাফে পার হও সকল বানর।
সীতাদেবী দেখিয়া সকলে যাহ ঘর ॥
মহাবল ধর সবে কি কর ভাবনা।
যাইয়া সাগর-পারে পূরাও কামনা ॥
তার বাক্যে বানর দক্ষিণ মুখে চায়।
দশযোজন অধিক দেখিতে না পায় ॥
একদৃষ্টে কপিগণ চাহে উদ্ধশ্বাসে।
দেখিতে না পায় কিছু পক্ষিরাজ হাসে ॥
জাম্বুবান উঠি বলে বুদ্ধে বৃহস্পতি।
আমার বচন শুন বিহঙ্গ সম্পাতি ॥
শতেক যোজন পথ সাগর পাথার।
বানর হইয়া হব কি প্রকারে পার ॥
অনেক কালের পক্ষী অনেক বয়েস।
সাগর তরিতে তুমি কহ উপদেশ ॥
সম্পাতি বলেন, শুন সবে সাবধানে।
অপূর্ব্ব প্রস্তাব এক পড়িলেক মনে ॥
সুপার্শ্ব আমার পুত্র হিমালয়ে থাকে।
নিত্য নিত্য সে আইসে দেখিতে আমাকে ॥
হিমালয় পর্ব্বতে আমার পরিবার।
তথা হৈতে পুত্র মম যোগায় আহার ॥
নিত্য আনে আহার সে প্রভাত সময়।
এক দিন আনিতে বিলম্ব অতিশয় ॥
ক্ষুধায় বিকল আমি দহে কলেবর।
কোপে সুপার্শ্বে ভর্ৎসিলাম বহুতর ॥
ধার্ম্মিক আমার পুত্র ধর্ম্মে বড় রত।
করিলেক আমারে বৃত্তান্ত অবগত ॥
আহার লইয়া পিতা প্রভাতে আসিতে।
দেখিলাম এক নারী রাবণের রথে ॥
কৃষ্ণবর্ণ রাবণ সে গৌরবর্ণা নারী।
মেঘের উপরে যেন বিদ্যুৎ সঞ্চারি ॥
শ্রীরাম লক্ষ্মণ বলি কাঁদিছে বিস্তর।
দুই পাখে আগুলিনু দুইটি প্রহর ॥
রাখিতাম রথ সহ তাহারে উদরে।
কেবল পাইল রক্ষা স্ত্রীবধের ডরে ॥
সুপার্শ্বের কথা শুনিলাম দিয়া মন।
শ্রীরামের সীতা বলি জানিনু তখন ॥
এখনি আসিবে পুত্র মহাবল তার।
পৃষ্ঠে করি সবাকারে সে করিবে পার ॥
তিন ভাগ সাগর সে ঢাকে দুই পাখে।
এক ভাগ মাত্র তার লঙ্ঘিবারে থাকে ॥
এক ভাগ লঙ্ঘিতে না হবে কোন শ্রম।
স্থির হও কপিগণ নাহি ব্যতিক্রম ॥
এইরূপ হইতেছে কথোপকথন।
মহাকায় সুপার্শ্ব আইল ততক্ষণ ॥
দুই ঠোঁট মেলিয়া সে গিলিবারে যায়।
সম্পাতির আড়ে গিয়া কটক লুকায় ॥
সম্পাতি বলেন, বাছা না কর সংহার।
পৃষ্ঠে করি সবারে সাগর কর পার ॥
করিয়াছে ইহারা আমার উপকার।
করহ প্রত্যুপকার তবে পাই পার ॥
সুপার্শ্ব বলেন, মান্য পিতার বচন।
আমার পৃষ্ঠেতে চড় যত কপিগণ ॥



অঙ্গদ বলেন, শুন বীর উপদেশ।
সাগর তরিয়া করি সীতার উদ্দেশ॥
দেবতার পুত্র মোরা দেব-অবতার।
কি কারণে পক্ষী হে তোমারে দিব ভার॥
সম্পাতি বলিল, আমি রামকার্য্য করি।
রামায়ণ-প্রসাদে নূতন পক্ষ ধরি॥
হইল উভয় পক্ষ দেখিতে সুন্দর।
রামজয় বলি ডাকে সকল বানর॥

দেখিয়া বানরগণে লাগে চমৎকার।
রামজয় স্মরণে সাগর হব পার॥
কপি সম্ভাষিয়া পক্ষী উড়িল আকাশে।
দুই পক্ষ সারি যায় আপনার দেশে॥
পুত্র সহ পক্ষিরাজ গেলেন উত্তর।
অঙ্গদ কটক সহ দক্ষিণ সাগর॥
কৃত্তিবাস কবি রচে অমৃতের ভাণ্ড।
সমাপ্ত হইল এই কিষ্কিন্ধ্যার কাণ্ড॥

## কিষ্কিন্ধ্যাকাণ্ড সমাপ্ত



# সুন্দরাকান্ড

হিল্লোলিত কল্লোলিত সমুদ্র। বিশাল বিশাল জলজন্তু তাতে। সমুদ্রবেষ্টিত লংকাপুরী। কি করে যাওয়া যাবে সেখানে? সকলেই মাথায় হাত দিয়ে বসে।

অবশেষে জম্বুবান এগিয়ে গিয়ে হনুমানকে বললে, তুমি তো পবন-পুত্র। তুমি তো শৈশবে সূর্যকে ধরতে লাফ দিয়েছিলে আকাশে। রাহু ভয় পেয়ে ইন্দ্রকে ডেকে এনেছিল। ইন্দ্র ভীত হয়ে বজ্রাহত করে তোমাকে। তাতেই ভগ্ন হয় তোমার হনু। তাই তোমার নাম হয় হনুমান। তোমার বিক্রম সুপ্রসিদ্ধ। তুমিই ইচ্ছা করলে সাগর লংঘন করতে পার।

হনুমান বলল, হ্যাঁ। এসব কথা সত্য আমি কয়েক যোজন সমুদ্র রামনাম স্মরণ করে অনায়াসে পার হতে পারি। এই বলে সে যুবরাজ অংগদকে আলিংগন করল, বন্দনীয়-জনকে বন্দনা করল। পাহাড়ের ওপরে উঠে প্রণাম করল সকল দেবতাকে। দেবতাদের আশীর্বাদ ও অনুমতি নিয়ে ভীষণ-মূর্তি ধারণ করে এক মহালাফ দিল হনুমান।

হনুমানকে বায়ুবেগে যেতে দেখে নাগমাতা সুরসা সাপিনী বিশাল মূর্তি ধারণ করে হনুমানের গতিরোধ করে দাঁড়াল। বলল, আমি ক্ষুধার্ত, আমার মুখ-বিবরে প্রবেশ কর।

হনুমান প্রথমে বিনয়-বচনে তার যাত্রার উদ্দেশ্য বর্ণনা করে বলল, সংবাদ নিয়ে রামচন্দ্রকে জানিয়ে সে অবশ্য সুরসার-মুখে প্রবেশ করবে। কিন্তু সুরসা তাতে সম্মত হল না। তখন বিশাল মূর্তিতে সে প্রবেশ করল তার মুখের ভেতর। সুরসাও মস্ত হাঁ করে গিলতে গেল তাকে। যেই মুখ বন্ধ করা, হনুমানও ছোট হয়ে তার কানের ফুটো দিয়ে বেরিয়ে পড়ল।

তখন খুশী মনেই সুরসা বলল, সকলের অনুরোধে আমি পরীক্ষা করলাম তোমাকে। যাও রাম-সীতার মিলন ঘটাও।

এত কান্ডে ক্লান্ত হনুমান মৈনাক পর্বতকে অনুরোধ করল মাথা তুলতে। সেখানে সে ক্ষণকাল বিশ্রাম করে নিল। এতে ইন্দ্র মৈনাককে অভয় দিলেন।

এবারে তাকে বাধা দিল সিংহিকা নামে এক রাক্ষসী। সে ছায়া ধরে টেনে মুখে পুরতে চাইল হনুমানকে। হনুমান ছোট হয়ে তার মুখের ভেতর দিয়ে ঢুকে তার বুক-ভেদ করে বেরিয়ে এলো, মৃত্যু হ'ল সিংহিকার। তার দেহ ভোজন করে তৃপ্ত হ'ল সাগর-প্রাণীরা। পথ হল বিপদমুক্ত।

লংকায় পদার্পণ করা মাত্র হনুমানের সংগে সাক্ষাৎ হ'ল উগ্রচন্ডাদেবীর। দেবী বললেন, রাবণের তপস্যায় খুশী হয়ে আমি এতদিন লংকা পাহারা দিয়েছি। কথা ছিল, হনুমান লংকায় পদার্পণ করলে আমি কৈলাসে চলে যাব। এই বলে দেবী চন্ডিকা হনুমানকে আশীর্বাদ করে চলে গেলেন।

লংকায় প্রবেশ করে লংকার সৌন্দর্য ও শোভা বিমুগ্ধ করল হনুমানকে। সে ঘরে ঘরে খুঁজতে লাগল সীতাকে। এমনকি সুপ্ত রাবণের ঘরেও প্রবেশ করে দেখল। কিন্তু কোথায় সীতা। অবশেষে অশোক বনে এসে চেড়ীবেষ্টিত এক অসামান্যা সুন্দরীকে দেখতে পেল সে। কে এই নারী। এমন সময় সেই নারী হা রাম বলে কেঁদে উঠলেন। তনুদেহ তাঁর কৃশ হয়েছে। রাক্ষসপুরীতে রামনাম উচ্চারণ করে, চেড়ীদ্বারা উৎপীড়িত হয়, এ নিশ্চয় সীতা। এই অনুমান করল হনুমান। সত্য জানবার জন্য এক গাছের ওপর উঠে বসে রইল। এমন সময় সে রাবণকে সেদিকেই আসতে দেখতে পেল।

রাবণ সেখানে পৌঁছে সীতাদেবীকে বললেন, আর কতদিন আমি অপেক্ষা করব সীতা! কতদিন বসে থাকব তোমার প্রত্যাশায়? তুচ্ছ বনবাসী রাম। আমি ভুবনবিজয়ী লংকাধিপতি রাবণ। কি জন্য দ্বিধা তোমার! তুমি আমার অংকশায়িণী হও। ধন্য হোক আমার জীবন। তোমাকে আমি এনে দিতে পারি সারা পৃথিবী! একটা সামান্য মানুষের কথা ভেবে কেন কষ্ট পাচ্ছ।

সীতা ক্রুদ্ধকন্ঠে বললেন, ওরে দুরাচার। আমাকে হরণ করে এনে ভেবেছ শ্রীরামচন্দ্রের হাত থেকে তুমি রক্ষা পাবে! তিনি একদিন সমুদ্র পার হয়ে এখানে আসবেনই। সেদিন কে তোকে রক্ষা করবে তাঁর রোষ থেকে।

রাবণ আরও ক্ষীপ্ত হয়ে উঠল সীতার কথা শুনে। বলল, আমি তোমাকে অনেক সময় দিয়েছি। আর দুমাস। এর মধ্যে তুমি যদি আমার প্রস্তাবে সম্মত না হও তবে তোমাকে কেটে ফেলে দেব রাক্ষসদের কাছে।

রাবণ চলে যান। কিন্তু চেড়ীরা ঘিরে থাকে সীতাকে। হনুমান সুযোগের অপেক্ষা করে কখন কথা বলা যায় সীতার সংগে। এমন সময় ত্রিজটা নামে এক রাক্ষসী রাবণ রাজার ভবিষ্যৎ সম্পর্কে এক আতংকজনক স্বপ্ন দেখে চিৎকার করে ওঠে। সব চেড়ীরা ছুটে যায় সে দিকে। সেই অবকাশে হনুমান আত্মপ্রকাশ করে।

সীতা ভাবেন এও রাবণের ছলনা। কিন্তু হনুমান যখন রামচন্দ্রের অংগুরীয় বের করে দেখায়, তখন সীতার চোখে আনন্দাশ্রু। শীঘ্রই রামচন্দ্র আসছেন, এই সংবাদ জানিয়ে হনুমান সীতার কাছে রামচন্দ্রের জন্য কোন অভিজ্ঞান চায়। সীতা তাকে মাথার একটি মণি দিয়ে দেন।

পরদিন রামচন্দ্রের দূত হিসাবে হনুমান গিয়ে উপস্থিত হয় রাবণের সভায়। তার পরিচয় পেয়ে সকলে তাকে উৎপীড়ন করতে শুরু করে। কিন্তু বিভীষণ তার প্রতিবাদ করে। এতে ক্রুদ্ধ হয়ে রাবণ তাকে পদাঘাত করে এবং রাজ্য থেকে দূর করে দেয়। বিভীষণ স্ত্রী সরমার কাছে বিদায় নিয়ে চলে যান কৈলাসে।

এদিকে হনুমানকে পুড়িয়ে মারবার পরিকল্পনা করে তার লেজে আগুন ধরিয়ে দেওয়া হয়। হনুমান তার জ্বলন্ত লেজ নিয়ে এ বাড়ি থেকে ও বাড়িতে লাফিয়ে গোটা লংকায় আগুন ধরিয়ে দেয়। তারপর লেজের আগুন নিভিয়ে সাগর ডিংগিয়ে চলে যায় সে রামচন্দ্রের কাছে।

হনুমানের কাছে সব শুনে সসৈন্যে রামচন্দ্র চলে আসেন সমুদ্র তীরে। শিবের কাছ থেকে নির্দেশ পেয়ে রামচন্দ্রের সংগে মিলিত হতে আসেন বিভীষণ। শ্রীরাম বিভীষণকে লংকার রাজ্যে অভিষিক্ত করেন। এবার শুরু হয় সমুদ্র বন্ধনের পালা।

এই বিষয়ে গুপ্ত জ্ঞান ছিল নল নামে বানরের। সে সমুদ্রের বুকে বিশাল সেতু নির্মাণ করতে শুরু করল। ক্রমে সেই সেতু সমুদ্র অতিক্রম করে স্পর্শ করল লংকার মাটি। সেই সেতুপথে সমুদ্র অতিক্রম করে রামচন্দ্র উপনীত হলেন লংকাদ্বীপে।

শান্তং শাশ্বতমপ্রমেয়মনঘং নির্ব্বাণশান্তিপ্রদং।
ব্রহ্মা শম্ভুফণীন্দ্রসেব্যমনিশং বেদান্তবেদ্যং বিভুম্ ।।
রামাখ্যং জগদীশ্বরং সুরগুরুং মায়ামনুষ্যং হরিং।
বন্দেহহং করুণাকরং রঘুবরং ভূপালচূড়ামণিম্ ।।
নান্যাস্পৃহা রঘুপতে হৃদয়ে মদীয়ে।
সত্যং বদামি চ ভবানখিলান্তরাত্মা ।।
ভক্তিং প্রযচ্ছ রঘু পুংগবনির্ভরাং মে।
কামাদিদোষরহিতং কুরু মানসঞ্চ ।।
অতুলিত বলধামং স্বর্ণশৈলাভদেহং।
দনুজবনকৃশানুং জ্ঞানিনামগ্রগণ্যম্ ।।
সকল গুণনিধানং বানরাণামধীশং।
রঘুপতিবরদূতং বাত জাতং নমামি ।।

---

● বানরগণের সাগর লঙ্ঘনের যুক্তি ●

পিতা পুত্রে পক্ষিরাজ গেলেন উত্তর।
অঙ্গদ কটক সহ দক্ষিণ সাগর ॥
তর্জ্জন গর্জ্জন করে ছাড়ে সিংহনাদ।
সাগর তরঙ্গ দেখি গণিল প্রমাদ ॥
তমোময় দেখা যায় গগনমণ্ডল।
হিল্লোল কল্লোল তুলে সমুদ্রের জল ॥
সিন্ধুজলে জলজন্তু কলরব করে।
জলেতে না নামে কেহ মকরের ডরে ॥
এক-এক জলজন্তু পর্ব্বত-প্রমাণ।
জগৎ করিবে গ্রাস, হয় অনুমান ॥
সাগর দেখিয়া সবে পাইল তরাস।
সবাকারে করিতেছে অঙ্গদ আশ্বাস ॥
বিষাদে বিক্রম টুটে, বিষাদেতে মরি।
বিষাদ ঘুচালে ভাই, সর্ব্বত্রই তরি ॥
সুখে নিদ্রা যাও আজি সমুদ্রের কূলে।
সাগর তরিব কালি অতি প্রাতঃকালে ॥
সাগরের কূলে চাপি রহিল বানর।
রহিবারে লতাপত্রে সাজাইল ঘর ॥
সাগরের কূলে তারা সুখে বঞ্চে রাতি।
প্রভাতে একত্র হৈল সব সেনাপতি ॥
যোড়হাতে দাণ্ডাইল অঙ্গদের আগে।
অঙ্গদ কহিছে বার্ত্তা শুন বীরভাগে ॥
দৈবদোষে লঙ্ঘিলাম রাজার শাসন।
কোন্ বীর ঘুচাইবে এ ঘোর বন্ধন ॥



ব্রহ্মার হস্তের সুধা ছলে কোন্ জনে।
ইন্দ্রের হস্তের বজ্র কোন্ জন আনে॥
প্রখর সূর্য্যের রশ্মি কোন্ জন হরে।
চন্দ্রের শীতল রশ্মি কে আনিতে পারে॥
যম হৈতে যম-দণ্ড কাড়ে কোন্ জন।
কে করে মৃণাল-সূত্রে করীর বন্ধন॥
এই কর্ম্ম করিবারে যাহার শকতি।
দেখাইয়া বিক্রম সে রাখুক খেয়াতি॥
আনিলে সীতার বার্ত্তা সবে হই সুখী।
তাহার প্রসাদে গিয়া পত্নী পুত্র দেখি॥
এত যদি বলিলেন কুমার অঙ্গদ।
নীরব হইয়া সবে গণিল বিপদ॥
ছিল যত সৈন্য সঙ্গে সামন্ত প্রচুর।
বার বার জিজ্ঞাসেন অঙ্গদ ঠাকুর॥
রাজপুত্র অঙ্গদ জিজ্ঞাসে বার বার।
উত্তর না দাও কেন একি ব্যবহার॥
অঙ্গদের বোলে সবে সাগর নেহালে।
মহা ঢেউ উঠে পড়ে আকাশ পাতালে॥
অঙ্গদ বলেন, কেন করিছ বিষাদ।
কোন্ বীর লবে এস রাজার প্রসাদ॥
সুগ্রীবেরে সত্য হ'তে কে করিবে পার।
কোন্ বীর করিবে রামের উপকার॥
কোন্ বীর করিবে জ্ঞাতির অব্যাহতি।
সীতা অন্বেষিয়া আজি রাখহ সুখ্যাতি॥
অঙ্গদের বচন লঙ্ঘিতে কেহ নারে।
আপন বিক্রম সবে কহে ধীরে ধীরে॥
সেনাপতি গয় নামে যমের নন্দন।
সেই বলে ডিঙ্গাইব এ দশ যোজন॥
গবাক্ষ বানর বলে তার সহোদর।
বিংশতি যোজন পারি লঙ্ঘিতে সাগর॥
শরভ নামেতে বলে মুখ্য সেনাপতি।
চল্লিশ যোজন লঙ্ঘি আমি নদীপতি॥
তার সহোদর বলে সে গন্ধমাদন।
আমি লঙ্ঘিবারে পারি পঞ্চাশ যোজন॥
মহেন্দ্র বানর বলে সুষেণ-কোঙর।
লঙ্ঘিবারে পারি ষাটি যোজন সাগর॥
দেবেন্দ্র তাহার ভাই বলে এই সার।
সত্তর যোজন লঙ্ঘি আমি পারাবার॥
পুত্র বিশ্বকর্ম্মার বলিছে নলবীর।
অশীতি যোজন লঙ্ঘি সাগর গভীর॥
অগ্নিপুত্র নীল বলে বীর-অবতার।
নবতি যোজন লঙ্ঘি সাগর-পাথার॥
তারক বানর বলে রাজার ভাণ্ডারী।
দ্বিনবতি যোজন যে লঙ্ঘিবারে পারি॥
ব্রহ্মপুত্র ভল্লুক করিয়া অনুমান।
হাসিয়া উত্তর করে মন্ত্রী জাম্বুবান॥
যৌবনকালের বল টুটয়ে বার্দ্ধকে।
যৌবনকালের কথা শুনহ কৌতুকে॥
বলিরে ছলিতে হরি হইল বামন।
তিন পায়ে যুড়িলেন এ তিন ভুবন॥
পৃথিবীতে যত বীর আছিল প্রবীণ।
তারা সবে তাঁর পদ করে প্রদক্ষিণ॥
জটায়ু পক্ষীর সঙ্গে উড়িয়া অপার।
বিষ্ণুপদ প্রদক্ষিণ করি তিনবার॥
পূর্ব্বে সেই শক্তি ছিল টুটিল এখন।
লঙ্ঘিব তথাপি পঞ্চ নবতি যোজন॥
লঙ্ঘিলে যোজন শত সিদ্ধ হয় কাজ।
লাগিয়া যোজন পাঁচ ভাবি আমি লাজ॥
এত যদি বলিলেন মন্ত্রি জাম্বুবান।
অভিমানে জ্বলে মহাবীর হনূমান॥
কহেন অঙ্গদ বীর অঙ্গ কোপে জ্বলে।
সাগর তরিতে পারি আপনার বলে॥
এক লাফে পড়ি গিয়া স্বর্ণপুরী লঙ্কা।
যদি না আসিতে পারি তাহে করি শঙ্কা॥
ভোগে রাখিলেন পিতা না দিলেন শ্রম।
সে কারণে নাহি জানি আপন বিক্রম॥
সাগর তরিতে পারি আসিতে সংশয়।
কি জানি রামের কর্ম্মে পাছে বিঘ্ন হয়॥





সাগর তরিতে কেবা আছে সেনাপতি।
দেখাইয়া বিক্রম রাখহ নিজ খ্যাতি॥
অঙ্গদের কথা শুনি জাম্বুবান হাসে।
বীর তুমি হেন কথা কহ কি আভাসে॥
বালির বিক্রম বাপু ত্রিভুবনে জানে।
তাহার হইতে তব বিক্রম বাখানে॥
একবার কোন্ কথা তুমি শতবার।
যাইতে আসিতে পার সাগরের পার॥
রাজা হ'য়ে কেন হে করিবে এত শ্রম।
তুমি গেলে কটকের না রহে নিয়ম॥
তুমি কটকের মূল মোরা সবে ডাল।
সে মূল থাকিলে ফল পাব সর্ব্বকাল॥
ঝড়ে বৃক্ষ ভাঙ্গিলেই পত্র নাহি রয়।
যদি মূল থাকে পত্র পুনরায় হয়॥
কার উপকার নাহি করে তব বাপ।
কোন্ বীর লঙ্ঘিবেক তোমার প্রতাপ॥
সকল বানর তব ঘরের সেবক।
সকলে হইবে তব কার্য্যের সাধক॥
বসি আজ্ঞা কর তুমি বানরের রাজ।
সেবক হইতে তব সিদ্ধ হবে কাজ॥
অঙ্গদ বলেন ধীরে, কি করি ইহার।
সাগর লঙ্ঘিতে কেহ না করে স্বীকার॥
সাগর তরিতে পারি আসিতে সংশয়।
বিলম্ব হইলে করি সুগ্রীবের ভয়॥
জীবন সংশয় মম নিশ্চিত মরণ।
সাগর লঙ্ঘিব আমি দেখ বীরগণ॥
সকল বানর কহে করি যোড়হাত।
তুমি কেন লঙ্ঘিবে হে বানরের নাথ॥
রাজপুত্র রাজা তুমি বাসবের নাতি।
নিজে মহামতি তুমি বুদ্ধে বৃহস্পতি॥
ভুলিয়াছি বালিকে হে তোমা দরশনে।
একতিল নাহি বাঁচি তোমার বিহনে॥
জাম্বুবান বলে, ছাড় জঞ্জাল বচন।
যে সাগর লঙ্ঘিবে তা করহ শ্রবণ॥
অভিমানে মৌনভাবে বীর হনূমান।
কটকের মধ্যে আছে নকুল-প্রমাণ॥
কটকেতে হনূমান কেহ নাহি দেখে।
জাম্বুবান কহিতেছে দেখিয়া তাহাকে॥
কার মুখ চাহ তুমি বীর হনূমান।
আমার বচন বাছা কর অবধান॥
হনূমান জাম্বুবান উভয়ে সম্ভাষ।
সুন্দরাকাণ্ডেতে গীত গায় কৃত্তিবাস॥

● জাম্বুবান কর্ত্তৃক হনূমানের জন্মকথা বর্ণন ●

জাম্বুবান বলে, বাছা তুমি মহাবল।
রামকার্য্য কর বাপু, কেন কর ছল॥
অঙ্গদ বলেন, ভাল মন্ত্রী জাম্বুবান।
কোন্ গুণ নাহি ধরে বীর হনূমান॥
জাম্বুবান-বাক্য আর অঙ্গদের বোলে।
কেহ হাতে ধরে তার কেহ করে কোলে॥
জাম্বুবান বলে, বীর, কর অবধান।
শুন হনূমানের যে জন্মের বিধান॥
কুঞ্জর-তনয়া নামে ছিল বিদ্যাধরী।
শাপে বিশ্বামিত্রের সে হইল বানরী॥
অঞ্জনা নামেতে তার হইল কুমারী।
বিবাহ করিল তারে বানর কেশরী॥
মলয় পর্ব্বতোপর কেশরীর ঘর।
অঞ্জনা লইয়া কেলি করে নিরন্তর॥
চৈত্রমাস প্রবেশিল বসন্ত সময়।
হেনকালে বায়ু গেল পর্ব্বত মলয়॥
একেত বসন্ত তাহে মলয় পবন।
কামেতে চঞ্চল অতি অঞ্জনার মন॥
অঞ্জনার রূপে বায়ু মোহিত-হৃদয়।
লঙ্ঘিতে না পারে ঘরে কেশরী দুর্জ্জয়॥
অঞ্জনা গেলেন ভাবি নিজ অনুকূল।
ঋতুস্নান করিবারে নর্ম্মদার কূল॥





সন্ধান পাইয়া গিয়া দেবতা পবন।
বলে ধরি অঞ্জনারে করেন রমণ ॥
অঞ্জনা বলেন হে করিলা জাতি-নাশ।
দেবতা হইয়া তব বানরী-বিলাস ॥
দেবতা হইয়া তুমি করিলা কি কর্ম্ম।
কি হেতু করিলা নষ্ট পতিব্রতা-ধর্ম্ম ॥
পবন বলেন, কিছু না বল অঞ্জনা।
দেখিয়া তোমার রূপ পাসরি আপনা ॥
কোপ সম্বরিয়া যাহ তুমি নিজ ঘরে।
মহাবীর হবে এক তোমার উদরে ॥
আমার বীর্য্যেতে যেই হইবে কুমার।
আমার অধিক গতি হইবে তাহার ॥
এত বলি পবন গেলেন নিজ স্থান।
অষ্টাদশ মাসে জন্মিলেন হনূমান ॥
অমাবস্যা তিথিতে জন্মেন হনূমান।
সে দিনের কথা কহি কর অবধান ॥
জন্মিয়া মায়ের কোলে করে স্তন্যপান।
প্রত্যূষে উদিত রক্তবর্ণ ভানুমান ॥
জ্ঞান করি রাঙ্গা ফল ধরিতে তাহাকে।
সেখান হইতে লাফ দিলেন কৌতুকে ॥
পর্ব্বত হইতে লক্ষ যোজন ভাস্কর।
এক লাফে উঠিলেন সে অতি দুষ্কর ॥
দিবাকরে ধরিবারে যান হনূমান।
দৈবায়ত্ত তথা রাহু হয় অধিষ্ঠান ॥
সূর্য্যকে করিতে গ্রাস রাহু উপস্থিত।
হনূমান দেখি তথা অতীব শঙ্কিত ॥
ভাবিয়া চিন্তিয়া রাহু পলায় তরাসে।
নিবেদন করে গিয়া বাসবের পাশে ॥
শুন সুরপতি কহি এক সমাচার।
সূর্য্যকে গিলিতে যে আইল রাহু আর ॥
শুনিয়া রাহুর কথা বাসব বিরস।
সূর্য্যকে গিলিতে অন্য কাহার সাহস ॥
ঐরাবতে চড়িয়া আইল পুরন্দর।
হনূমানে দেখে গিয়া সূর্য্যের গোচর ॥
ভাবিতে লাগিল ইন্দ্র পাইয়া তরাস।
সূর্য্যকে ছাড়িয়া পাছে মোরে করে গ্রাস ॥
সিন্দূরে শোভিত ঐরাবতের বদন।
দেখিয়া কৌতুকী অতি পবন-নন্দন ॥
সূর্য্যকে ছাড়িয়া পাছে ধরে ঐরাবতে।
ত্রাসযুক্ত দেবরাজ বজ্র নিল হাতে ॥
কুপিত হইলে লোক আপনা পাসরে।
বিনা অপরাধে ইন্দ্র বজ্র মারে শিরে ॥
অচেতন হনূমান হইলেন তাতে।
পড়িলেন তখনি সে মলয় পর্ব্বতে ॥
হনূ ভগ্ন হয়ে পড়ে মলয়-শিখরে।
হনূমান নাম তাই বাপ মায়ে করে ॥
যৌবনকালেতে আমি ছিলাম প্রবল।
তিনবার প্রদক্ষিণ করি ভূমণ্ডল ॥
বলহীন বৃদ্ধকালে নিকট মরণ।
আপনারে নাহি পারি করিতে পালন ॥
যাহার বিক্রমে লোক করয়ে নির্ভর।
তাহার জীবন নষ্ট সেই পূজাবর ॥
জানিয়া সীতার বার্ত্তা এস হনূমান।
চিন্তিত বানরে সব কর পরিত্রাণ ॥
নানাবিধ বানর বসতি নানা দেশে।
তোমার বিক্রম যেন দেশে দেশে ঘোষে ॥
পৌরুষ প্রকাশ কর সাগর লঙ্ঘিয়া।
শ্রীরামেরে তুষ্ট কর সীতা উদ্ধারিয়া ॥

● হনূমানের নিজ কাহিনী কথন ●

হনূমান কহিলেন, করহ বিচার।
আমার জন্মের কথা কহি আর বার ॥
প্রভাস নামেতে তীর্থ খ্যাত মহীতলে।
মুনিগণ স্নান করে সেই নদীজলে ॥
ধবল নামেতে হস্তী দীঘল দশন।
দন্তাঘাতে চিরিয়া মারিতে মুনিগণ ॥





ভরদ্বাজ মহাঋষি ঋষির প্রধান।
দন্ত সারি যায় হস্তী নিতে তাঁর প্রাণ॥
ব্যাকুল হইয়া মুনি পলায় দৌড়িয়া।
রুষিয়া গেলেন পিতা বিপদ দেখিয়া॥
দয়ালু আমার পিতা অতি ভয়ঙ্কর।
এক লাফে পড়িলেন হস্তীর উপর॥
দুই চক্ষু উপাড়েন নখের আঁচড়ে।
দুই হাতে টানি দুই দশন উপাড়ে॥
দন্ত উপাড়িয়া তার পেটে দেয় দন্ত।
দন্তাঘাতে মাতঙ্গের করিলেন অন্ত॥
পরেতে গেলেন পিতা মুনির সমাজ।
সবে বলে হস্তী মারে এই কপিরাজ॥
এই দুষ্ট হস্তী ছিল সবাকার অরি।
ইহাকে মারিলে তুমি বানর-কেশরী॥
আপন ইচ্ছায় কর আহার বিহার।
তোমার প্রসাদে প্রাণ বাচে সবাকার॥
নির্ভয় করিলা বীর মুনির সমাজ।
ভরদ্বাজ বলে, বর মাগ কপিরাজ॥
কেশরী বলেন, যদি বর নিতে হয়।
তবে যেন পাই এক উত্তম তনয়॥
মুনিরা বলেন, তুমি চাহিলা যে বর।
ত্রৈলোক্যবিজয়ী হবে তোমার কোঙর॥
বর পেয়ে মুনিগণে করি নমস্কার।
মলয়পর্ব্বতে গেল যথা পরিবার॥
অঞ্জনা আমার মাতা অতি রূপবতী।
ঋতুস্নান হেতু গেল নর্ম্মদার প্রতি॥
সন্ধান পাইয়া তথা দেবতা পবন।
ঝড়ে বস্ত্র উড়াইয়া দিল আলিঙ্গন॥
এই সে কারণে আমি পবন-নন্দন।
সভার ভিতরে লজ্জা দাও কি কারণ॥
তুমি বা কাহার পুত্র মন্ত্রী জাম্বুবান।
সকলের সব বার্ত্তা জানে হনূমান॥
যত যত আসিয়াছে বীর সেনাপতি।
কেবা না জানহ, কহ কার মাতা সতী॥

রামকার্য্য করিতে না করি বিসংবাদ।
বিসংবাদে কার্য্যনাশ ঘটিবে বিবাদ॥
বানর কটকে করি অভয় প্রদান।
অঙ্গদ বীরের আজি বাড়াইব মান॥
সাগর যোজন শত দেখি খালি জুলি।
শতবার পার হই আমি মহাবলী॥
উড়িয়া পড়িব গিয়া স্বর্ণলঙ্কাপুরী।
শত্রু মারি উদ্ধারিব রামের সুন্দরী॥
তোমা সবে না ডাকিব আমি যুদ্ধ-আশে।
একাকী আনিব সীতা শ্রীরামের পাশে॥
পরম হরষে থাক কোন চিন্তা নাই।
সকলেতে কিবা কার্য্য, একা আমি যাই॥
সবে বলে যত বল কিছু নহে আন।
ত্রিভুবনে বীর নাহি তোমার সমান॥
সুগন্ধি পুষ্পের মাল্য গন্ধ মনোহর।
হনূমান গলে দিল সকল বানর॥
বড় বড় বানরের দেখিয়া কাকুতি।
সাগর তরিতে হনূমান করে মতি॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব বিচক্ষণ।
গাইল সুন্দরাকাণ্ডে গীত-রামায়ণ॥



### ● সাগর লঙ্ঘনে হনূমানের উদ্যোগ ●

অনন্তর বায়ু-পুত্র প্রসন্নহৃদয়।
উঠি দাঁড়াইয়া বলে রাম জয় জয়॥
যুবরাজ অঙ্গদেরে করি আলিঙ্গন।
বন্দনীয় সর্ব্বজনে করিলা বন্দন॥
অন্য আর কপিগণে আলিঙ্গন দিয়ে।
কহিছেন সকলেরে উল্লাসিত হৈয়ে॥
আমি যবে লম্ফ দিব সাগর লঙ্ঘিতে।
না পারিবে মোর ভার ধরণী সহিতে॥
এতএব চল সবে মহেন্দ্র-ভূধরে।
লম্ফ দিব থাক ওই গিরির উপরে॥



এত শুনি অগ্রে করি পবনকোঙরে।
উঠিলেন কপিগণ সেই ধরাধরে॥
পর্ব্বতে উঠিল যবে হৈয়ে এক চাপ।
সিংহ ব্যাঘ্র পলাইল পর্ব্বতীয় সাপ॥
চল্লিশ যোজন তনু হনূমান ধরে।
শরীর ঠেকিল গিয়া আকাশ উপরে॥
মহেন্দ্র উপরি শোভে মারুত-নন্দন।
যেন অন্য গিরি আসি কৈল আরোহণ॥
হেনকালে যাবতীয় অমর কিন্নর।
দেখিতে আইল সবে অম্বর উপর॥
বিদ্যাধর অপ্সর গন্ধর্ব্ব নাগগণ।
যক্ষ ভূত সিদ্ধ সাধ্য মুনি তপোধন॥
সবে মিলি যাবতীয় শাখামৃগকুল।
গাঁথিলেন একমালা তুলি নানা ফুল॥
সেই মালা যুবরাজ লয়ে নিজ করে।
সমর্পিলা পবন-তনয়-কণ্ঠোপরে॥
শোভিল শ্রীহনূমান সেই মালা পরি।
যেন মণিমালা গলে ঐরাবত করী॥
তবে সব কপি স্থানে অনুমতি লয়ে।
হনূমান বসিলেন পূর্ব্বমুখ হয়ে॥
ভক্তিযুক্ত মনে কৈলা দণ্ডবৎ নতি।
গণেশাদি পঞ্চ দেব দিকপাল প্রতি॥
অষ্ট লোকপাল বন্দে উমা-মহেশ্বরে।
কুবের বরুণ বন্দে, বন্দে পুরন্দরে॥
ব্রহ্মা বিষ্ণু বন্দে বীর বিষ্ণুর বনিতা।
অঞ্জনা কেশরী বন্দে, বন্দে বায়ু পিতা॥
বড় বড় কপিগণে বন্দে একভাবে।
উদ্দেশে প্রণাম করে নৃপতি সুগ্রীবে॥
লক্ষ্মণ-জানকী-পদ করিয়া বন্দন।
আরম্ভিলা রামচন্দ্রে করিতে চিন্তন॥
চিন্তামাত্রে হৃদয়ে প্রকাশ রঘুবর।
দেখিয়া মারুতি মনে করেন আদর॥
জয় জয় রামচন্দ্র রঘুকুলপতি।
কৃপামৃত-পারাবার অগতির গতি॥
তুমি যদি চাহ প্রভু হইয়া সদয়।
তবে পিপীলিকা মেরু তুলিতে পারয়॥
পরমাণু দেখিতে পারয়ে অন্ধজন।
পঙ্গু পারে পারাবারে করিতে লঙ্ঘন॥
এইমত সাহসেতে হেন গুরুকাজ।
করিবারে সাহস করেছি রঘুরাজ॥
যদি সিদ্ধ নাহি কর তুমি সেই কামে।
দোষ হবে তব প্রভু কল্পতরু-নামে॥
অতএব তব পদে করি নিবেদন।
কর মোর প্রতি কৃপা-কটাক্ষ অর্পণ॥
এত নিবেদন কৈলা যবে হনূমান।
কটাক্ষেতে অনুমতি দিলা ভগবান্॥
তবে প্রভু অন্তরেই কৈলা অন্তর্দ্ধান।
প্রভু নাহি দেখি বীর ত্যজিলেন ধ্যান॥
প্রভু অনুগ্রহ পেয়ে আনন্দিত মন।
কহিছেন কপিগণে পবন-নন্দন॥
আর নাহি করি আমি কোনই চিন্তন।
হইয়াছি রাম-কৃপাকটাক্ষ-ভাজন॥
এবে দেখি সমুদ্রেরে গোষ্পদ যেমন।
শতকোটি বার করি লঙ্ঘিবারে মন॥
রাবণ সবংশে বধে সাহস যে করি।
লঙ্কা তুলি এইস্থানে আনিবারে পারি॥
ভুজে করি ফেলাইয়া সাগরের বারি।
ইচ্ছা হলে ব্রহ্মাণ্ডেরে ডুবাইতে পারি॥
মারুতির বাণী শুনি সুখী কপিগণ।
শিখী যথা শুনি ধরাধরের গর্জ্জন॥
তবে পুনঃ মারুতি অঙ্গদে আলিঙ্গিয়া।
বৃদ্ধ কপি জাম্বুবান্-চরণ বন্দিয়া॥
দাঁড়ায় দক্ষিণমুখে লঙ্ঘিতে সাগর।
শ্রীরামচন্দ্রের পদে রাখিয়া অন্তর॥





● সাগর লঙ্ঘনে হনূমানের ভীম-মূর্ত্তি গ্রহণ ●

গুণ-পাত্র বায়ুপুত্র সিন্ধু লঙ্ঘিবারে।
করি লীলা বাড়াইলা আপন কায়ারে॥
তবে দেহ কৈল দশ যোজন বিস্তার।
আর লেজ সুদীঘল দ্বিগুণ তাহার॥
করি দরশন তারে মন করে জ্ঞান।
যেন গিরি-শিরোপরি আর গিরিমান্॥
তাহে দুনয়ন বিরোচন-সম প্রকাশয়।
কিবা নাসারব শুনি নির্ঘাত মানয়॥
রোমগুচ্ছ দীঘ পুচ্ছ শিরোপরি দোলে।
মেরুগিরি-শৃঙ্গোপরি নাগরাজ দোলে॥
কপিবর কলেবর ভরে সে ভূধর।
নাহি সহিবারে পারি করে থর থর॥
তরুগণ আন্দোলন করে ঘনঘন।
পুষ্প বারি বুঝি বীরে করয়ে বর্ষণ॥
বৃক্ষ সব লক্ষ লক্ষ উপাড়ি পাড়য়ে।
নানা পাখী ছাড়ি শাখা আকাশে উড়য়ে॥
কত শৃঙ্গ হয়ে ভগ্ন ভূতলে পড়িল।
কত দুষ্ট পশু নষ্ট কষ্টেতে হইল॥
পায় ভীতি কত হাতী কাতর হইয়া।
বন হতে সবে ধায় চীৎকার করিয়া॥
কত করী প্রাণে মরে উচ্চ হতে পড়ে।
চাপে হত পশু যত যে ছিল নিয়ড়ে॥
হল এক পরতেক মহৎ আশ্চর্য্য।
করিস্থানে হল প্রাণে শূন্য সিংহবর্য্য॥
জগৎপ্রাণ-সুসন্তান-কলেবর-ভরে।
নাহি সহে সে শিখর চড় বড় করে॥
পাই তাপ যত সাপ বিবরে আছিল।
পেয়ে ত্রাস মহাশ্বাস ছাড়িতে লাগিল॥
মহাবীর হয়ে স্থির উচ্চ কর্ণ করি।
মহাদম্ভে দিলা লম্ফ শ্রীরাম ফুকারি॥
মহারবে লোক সব ক্ষণে আচ্ছাদিল।
কল্পকালে কুতূহলে জলদ গর্জ্জিল॥
শব্দ শুনি যত প্রাণী করে টলমল।
অচেতন যত জন ভয়েতে বিকল॥
কপিগণ ঘন ঘন জয়ধ্বনি করে।
দুই শব্দে মিলি চলি গেলা দিগন্তরে॥
মহাবীর মারুতির গতিবেগ দেখি।
উপমান মরুত্বান্ পবনেরে লেখি॥
বেগ লক্ষ লক্ষ বৃক্ষ না পারি সহিতে।
পারাবার পাছে যায় ব্যোম-উপরিতে॥
এই লিখি তারা দেখি প্রবাসী তাহায়।
বন্ধুজন দুঃখী মন অনুব্রজি যায়॥
কত হাতী শৃঙ্গ তথি উড়িয়া চলিল।
কতদূরে গিয়া তবে জলেতে পড়িল॥
বিনালম্ফে অন্তরীক্ষে মারুতি উঠিল।
নিরখিয়া সব জন স্তম্ভিত হইল॥
কিবা শোভা পায় কপি আকাশ উপরে।
মেরুগিরি পক্ষ ধরি উড়য়ে অম্বরে॥
বাহুদ্বয় প্রকাশয় সঘনে দোলয়।
নাগরাজ গিরিরাজ উপরে শোভয়॥
ঊর্দ্ধদেশে কিবা ভাসে পুচ্ছ উচ্চতর।
ভাদ্রমাসে সুপ্রকাশে ইন্দ্রধ্বজবর॥
অঙ্গগণ সমীরণ হেন তেজে বয়।
শুনি রব লোক সব নির্ঘাত মানয়॥
বেগবান মরুত্বান্ লাগয়ে যাহারে।
কোনমতে স্বস্থানেতে স্থির হতে নারে॥
সমীরণ-বেগে ঘন সব আকম্পিত।
পাছে পাছে কাছে কাছে চলিল ত্বরিত॥
বহুতর ধরাধর সাগর পড়িল।
ব্যোমচারী সিন্ধুবারি মাঝারে ডুবিল॥
সিন্ধুজল কলকল করে অতিশয়।
উত্তরিল জল স্থল অবধি কাঁপয়॥
সমকর জলচর যতেক আছিল।
পাই ভয় অতিশয় দূরে পলাইল॥
ক্রমে ক্রমে উঠে ব্যোমে পবন-নন্দন।
প্রথমেতে তারা মাথে মুকুট তপন॥



সে তরণি কণ্ঠমণি সমান শোভিলা।
দুই পদ কোকনদ ভূষণ হইলা॥
হেন মারুতির বীরপনা নিরীক্ষণে।
মহাতুষ্টি পুষ্পবৃষ্টি করে দেবগণে॥
এইমতে আকাশেতে চলিলা বানর।
প্রেমভরে চিন্তা করে রামে বীরবর॥



● সাপিনী সুরসা কর্ত্তৃক হনূমানের গতিরোধ ●

এইমত মারুতির বিক্রম দেখিয়া।
সুরসাকে সুর সব কহেন ডাকিয়া॥
নাগমাতা, তুমি ধর শক্তি বিলক্ষণ।
কর মো'-সবার এক সন্দেহ ভঞ্জন॥
যাইছেন এই বায়ু-তনয় লঙ্কাতে।
রামচন্দ্র-প্রেয়সীর তত্ত্ব সে জানিতে॥
তুমিহ তাহাতে করি বিঘ্ন আচরণ।
জানহ ইহার বল বুঝিবা যেমন॥
পারিবে নারিবে কিংবা এই কপিরাজ।
সেথা হতে ফিরিবারে সাধি এই কাজ॥
ইহাই জানিতে ধরি ঘোর কলেবর।
যাহ তুমি ক্ষণেক মারুতি বরাবর॥
এত শুনি সর্পমাতা সুরসা সাপিনী।
প্রস্থান করিলা হ'য়ে রাক্ষসী-রূপিণী॥
দুড়-দুড় শব্দে হনূ যায় বায়ু-ভর।
লেজের আঘাতে উড়ে পাদপ-পাথর॥
একদৃষ্টে কপিগণ সাগর নেহালে।
দেখিতে না পায় কেহ কতদূর গেলে॥
তিন ভাগ গেছে আর আছে এক ভাগ।
সুরসা-সাপিনী তার পথে পাইল লাগ॥
দেবতার পুরে থাকে সুরসা-সাপিনী।
ভুজঙ্গ-লোকের তিনি হন গোস্বামিনী॥
দেবতা গন্ধর্ব্ব আর পাতাল-নিবাসী।
সুরসা-সাপিনী ডরে সবে হয় ত্রাসী॥

ধরে সে বিকট মূর্ত্তি দেবতার বোলে।
হনূমানে পরীক্ষা করিতে নভস্তলে॥
মারুতির অগ্রে ভীমমূরতি হইয়া।
কহিছেন নাগমাতা কপট করিয়া॥
ওরে কপি, যাও তুমি আর কোন্ স্থানে।
প্রবেশ করহ আসি আমার বয়ানে॥
হইয়াছি অতিশয় ক্ষুধায় পীড়িত।
এ সময়ে তোরে পেয়ে হৈনু বড় প্রীত॥
বুঝিলাম কৃপা করি যত দেবগণ।
করি দিলা মোর আগে তোরে আনয়ন॥
অতএব বিলম্ব না কর একক্ষণ।
শীঘ্র আসি কর মোর মুখে প্রবেশন॥
এত শুনি বায়ুপুত্র যুড়ি করদ্বয়।
তাঁর প্রতি কহিছেন করিয়া বিনয়॥
দশরথ-পুত্র রাম দণ্ডক কাননে।
আসি বাস করেছিলা পিতার বচনে॥
বিনা দোষে হরি আনিয়াছে তাঁর নারী।
দশানন এই লঙ্কাপুরী-অধিকারী॥
যাইতেছি আমি তাঁর তত্ত্ব জানিবারে।
তাহে বিঘ্ন নাহি কর কোনই প্রকারে॥
সেই রামচন্দ্র হন সকলের হিত।
তাঁহার অহিত করা তব অনুচিত॥
যদি বল, অবশ্যই খাইব তোমারে।
তব যোগ্য হয় কিছু গৌণ করিবারে॥
সীতা দেখি বার্ত্তা দিয়া শ্রীরঘুনন্দনে।
আসি প্রবেশিব আমি তোমার বদনে॥
কিছু নাহি কর তুমি ইহাতে সংশয়।
কহিতেছি সত্য আমি করিয়া নিশ্চয়॥
সুরসা কহেন, তাহা আমি নাহি মানি।
মোর আগে আসি ফিরে নাহি যায় প্রাণী॥
সুরসার বাণী শুনি সমীর-নন্দন।
কোপ করি কহিছেন কঠোর বচন॥
কোন্ মুখে দুষ্টা, মোরে করিবি ভক্ষণ।
প্রকাশ করহ তাহা, করি প্রবেশন॥





শুনিয়া সুরসা বিংশ যোজন বিস্তার।
প্রকাশ করিলা নিজ মুখের আকার ॥
তা দেখি মারুতি ত্রিশ যোজন হইলা।
চল্লিশ যোজন মুখ সুরসা করিলা ॥
পঞ্চাশ যোজন হৈল পবন-সন্তান।
করিলা সুরসা ষষ্টি যোজন ব্যাদান ॥
সপ্ততি যোজন হৈল পরে হনূমান।
সুরসা করিল আশী যোজন প্রমাণ ॥
হনূমান হৈল তবে নবতি যোজন।
সুরসা করিল শত যোজন আনন ॥
তাহা দেখি হনূমান চিন্তিল বিস্ময়।
একে, এত সামান্য রাক্ষসী নাহি হয় ॥
এত ভাবি ক্ষণকাল মানস-মাঝারে।
জানিলেন মারুতি সুরসা বলি তাঁরে ॥
তবে নিজে হয়ে শত যোজন প্রমাণ।
তার মুখমধ্যে প্রবেশিলা হনূমান ॥
প্রবেশিবা-মাত্র সে সুরসা ঠাকুরাণী।
ওষ্ঠ চাপি মুদ্রিত করিলা মুখখানি ॥
তাহা দেখি হয়ে বীর অঙ্গুষ্ঠ প্রমাণ।
কর্ণরন্ধ্র দিয়া কৈল বাহিরে প্রয়াণ ॥
বলিছেন কপিবর জানিনু তোমায়।
নাগমাতা, প্রণতি গো করি তব পায় ॥
তব বাক্যে প্রবেশিনু তোমার বদন।
অনুমতি দেহ এবে করি গো গমন ॥
রামের কার্য্যেতে যাই সীতার উদ্দেশে।
তুমি যদি বাধা দাও পার হব কিসে ॥
কৃপা যদি না করিবে, পড়িব সঙ্কটে।
আসিবার কালে খেও, যাইব নিকটে ॥
সীতার উদ্দেশে যাই লঙ্কার ভিতর।
পাছে যাহা কর, তাহে নাহি পাই ডর ॥
তবে সে সুরসা ধরি আপন মুরতি।
কহিবারে আরম্ভিলা বায়ুপুত্র প্রতি ॥
সুখে যাহ হনূমান পরম কুশলী।
করুন তোমার শুভ অমরমণ্ডলী ॥
তব বীর্য্য পরাক্রম বুদ্ধি জানিবারে।
পাঠাইলা যত সব অমর আমারে ॥
তাহা জানিলাম এবে করহ গমন।
রাম-সীতা উভয়ের করাও মিলন ॥
এত কহি নাগমাতা গেল নিজ স্থান।
পুনঃ পূর্ব্বরূপ হয়ে যান হনূমান ॥
নাগিনী সম্ভাষি বীর তিলেক না রহে।
শ্রীরাম স্মরিয়া যায়, যেন ঝড় বহে ॥

● মৈনাক পর্ব্বতের সহিত হনূমানের সখ্যতা ●

দেখি মারুতির হেন বীর্য্য বুদ্ধি বল।
প্রশংসা করেন তারে অমর সকল ॥
হেনকালে নদীপতি সুচিন্তিত মন।
করিছেন হৃদয়েতে এই বিচারণ ॥
সগর নৃপতি হ'তে মোর উপাদান।
এ লাগি সাগর বলি ভুবনে আখ্যান ॥
সেই ত সগরবংশে রামের জনম।
সেই রাম-কার্য্যে যান পবন-নন্দন ॥
এ লাগি ইহার হিত কর্ত্তব্য আমার।
অন্যথা হইলে নিন্দা লোকেতে অপার ॥
লঙ্ঘিছেন হনূমান এই পারাবার।
হইতেছে বড় শ্রম ইহাতে ইঁহার ॥
অতএব মধ্যপথে আলম্বন পাই।
যেরূপেতে সুখে যান করিব তাহাই ॥
এত ভাবি নদীপতি মৈনাক-ভূধরে।
ডাকিয়া কহেন কিছু বচন সাদরে ॥
হিমালয়-তনয় মৈনাক গিরিরাজ।
করহ তুমিও মোর আজি এক কাজ ॥
শুন শুন শুন হিমালয়ের নন্দন।
এতকাল করিলাম তোমার পালন ॥
ইন্দ্রের ভয়েতে মম লইলে শরণ।
লুকাইয়া রাখিয়াছি করিয়া যতন ॥



তবোপরি জিরাইবে পবন নন্দন।
শ্রীরামের সহায়তা কর এই ক্ষণ ॥
সগর হইতে হয় উৎপত্তি আমার।
জন্ম লয়েছেন রাম বংশেতে তাঁহার ॥
সেই রামকার্য্যে যান সমীর-তনয়।
তাঁর হিত কিছু মোরে করিবারে হয় ॥
ইহা লাগি কহি তোমা এই যুক্তি করি।
একবার উঠ তুমি সলিল উপরি ॥
উর্দ্ধ অধঃ আর চারি পার্শ্বে বাড়িবার।
আছয়ে তোমার শক্তি অনেক প্রকার ॥
এই লাগি কহিতেছি তোমা বার বার।
উঠিয়া করহ তুমি মোর উপকার ॥
তোমার উপরি শৃঙ্গে করি আরোহণ।
মারুতি বিশ্রাম করি করুন গমন ॥
এত শুনি 'ভাল ভাল' বলি গিরিবর।
উঠিলেন সাগরের জলের উপর ॥
কিবা সাজে সিন্ধুমাঝে সুবর্ণ শিখরী।
প্রভাত-তপন যেন সমুদ্র উপরি ॥
দেখি তারে পথমাঝে মারুতি চিন্তিত।
একি আসি কোন্ বিঘ্ন হৈল উপস্থিত ॥
তবে সেই গিরি ধরি মনুষ্য মূরতি।
নিজ শৃঙ্গে থাকি কন মারুতির প্রতি ॥
বায়ুপুত্র শুন কিছু আমার বচন।
সমুদ্র-আদেশে আমি কৈনু আগমন ॥
শ্রীরামের পূর্ব্ববংশ নৃপতি সগর।
তিনি খাত করেছেন এইত সাগর ॥
এই হেতু রামদূত তোমা সম্মানিতে।
পাঠালেন মোরে সিন্ধু প্রীতিযুক্ত চিতে ॥
তুমিহে আমার শৃঙ্গে করিয়া বিশ্রাম।
খাও দিব্য ফল মূল জল অনুপাম ॥
অবশেষে হয়ে তুমি সুখযুক্ত মন।
করিবে রাবণপুর-মধ্যেতে গমন ॥
পরিহার কর তুমি যত শঙ্কা সব।
হই আমি তোমাদের সম্বন্ধে বান্ধব ॥

এ লাগিয়া আসিয়াছি পূজিতে তোমায়।
সফল করহ তুমি মোর বাসনায় ॥
এত শুনি হনুমান থাকিয়া আকাশে।
জিজ্ঞাসা করেন তারে সুমধুর ভাসে ॥
কহ কহ কি কারণে তুমি গিরিবর।
বাস করিতেছ সিন্ধুজলের ভিতর ॥
কিরূপে বা হও তুমি আমার বান্ধব।
বিশেষ করিয়া কহ কথা এই সব ॥
শুনি বাণী মহীধর আনন্দিত হৈয়া।
কহেন পবনপুত্রে প্রণয় করিয়া ॥
পূর্ব্বে যাবতীয় গিরি ছিল পক্ষবান।
উড়িয়া করিত তারা সর্ব্বত্র প্রয়াণ ॥
তবে তাহাদের দুষ্ট বুদ্ধি উপজিল।
পড়িয়া নগর গ্রাম ভাঙ্গিতে লাগিল ॥
তাহা দেখি ক্রুদ্ধ হৈয়া সহস্রলোচন।
বজ্রে করি পক্ষচ্ছেদ কৈলা আরম্ভণ ॥
সকলের পক্ষচ্ছেদ করি অবশেষে।
বজ্র ধরি আসিলেন ইন্দ্র মোর পাশে ॥
তাহা দেখি ভয়ে আমি করি পলায়ন।
পাছে পাছে চলিলেন সহস্রলোচন ॥
তবে মোরে দেখিয়া কাতর অতিশয়।
করুণাতে আর্দ্র হৈয়া বায়ু মহাশয় ॥
পরম-প্রবল বেগ প্রকাশ করিয়া।
ফেলাইল মোরে এই সমুদ্রে আনিয়া ॥
তাঁহার কৃপায় আর সমুদ্র-আশ্রয়ে।
না কাটিলা ইন্দ্র মোর এ পক্ষ উভয়ে ॥
সে অবধি আছি আমি সাগর-ভিতর।
হিমালয়-পুত্র নাম মৈনাক ভূধর ॥
তুমি হও মোর বন্ধু পবন-তনয়।
তোমার সম্মান মোরে করিবারে হয় ॥
অতএব মোর আর সিন্ধুর পিরীতে।
করহ বিশ্রাম তুমি মোর উপরেতে ॥
গিরিবাক্য শুনি কন পবন-কুমার।
তোমার দর্শনে দিন সফল আমার ॥





তোমার মধুর বাক্যে মন জুড়াইল।
ক্ষুধা তৃষ্ণা ক্লেশ শ্রম নিবৃত্ত হইল ॥
করিলে আতিথ্য তুমি দেখাইয়া প্রীত।
তোমাতে বিশ্রাম করা মোর সমুচিত ॥
কিন্তু বড় ত্বরা আছে লঙ্কায় যাইতে।
এ লাগি না পারিলাম এক্ষণে থাকিতে ॥
আর শুন, আসিবার কালে সিন্ধুতটে।
এসেছি প্রতিজ্ঞা করি বান্ধব নিকটে ॥
নিরালম্বে পার হব শতেক যোজন।
অতএব যোগ্য নহে বিশ্রাম-করণ ॥
অঙ্গুলি মাত্রেতে করি পরশ তোমারে।
দোষ ক্ষমা করি দেহ অনুজ্ঞা আমারে ॥
এত শুনি সাধু সাধু বলি গিরিবর।
অনুমতি দিল তারে প্রশংসি বিস্তর ॥
তবে কর-অঙ্গুলিতে মৈনাক ভূধরে।
পরশি প্রয়াণ কৈলা মারুতি অম্বরে ॥
মারুতির আতিথ্যেতে সন্তুষ্ট অন্তর।
মৈনাক ভূধর প্রতি কন পুরন্দর ॥
মৈনাক তোমার আজি দেখি এই কর্ম্ম।
পাইলাম মোরা সবে অতিশয় শর্ম্ম ॥
রামদূত মারুতির আতিথ্য করিয়া।
করিলে হে তুষ্ট তুমি ত্রিজগৎ-হিয়া ॥
অতএব আমি তোমা দিলাম অভয়।
সুখে থাক তুমি হয়ে নির্ভয়হৃদয় ॥



● সিংহিকাবধ ও সাগরলঙ্ঘন ●

এত শুনি আনন্দিত হন গিরিবর।
দক্ষিণেতে চলিলেন পবনকোঙর ॥
কতদূরে যবে তিনি করিলা গমন।
সিংহিকা রাক্ষসী তাঁরে করিলা দর্শন ॥
দেখি চিন্তা করে সেই দুষ্টা নিশাচরী।
বুঝি আজি ভুঞ্জিতে পাইব পেট ভরি ॥
যাইতেছে আকাশেতে বড় এক প্রাণী।
ইহার ছায়াকে ধরি আকর্ষিয়া আনি ॥
এত ভাবি মারুতির ছায়াস্পর্শ পায়।
আকর্ষিতে আরম্ভিল মুখখান-বায় ॥
তার আকর্ষণে ন্যূন দেখি নিজ বেগ।
মনে চিন্তা করিছেন মারুতি সোদ্বেগ ॥
একি মোর গতিবেগ ন্যূন হয় কেন।
দৃঢ়রজ্জু দিয়া কেহ বান্ধিলেক যেন ॥
এত ভাবি সব দিকে দেখিতে দেখিতে।
দেখিলেন রাক্ষসীরে নিজ-অধোভিতে ॥
পাতাল সমান মুখ বিস্তারণ করি।
রহিয়াছে অম্বরেতে দুষ্টা নিশাচরী ॥
তাহা দেখি ভাবনা করেন পুনর্ব্বার।
একি অধোভাগে দেখি বিকট আকার ॥
বুঝি এইজন মোরে করে আকর্ষণ।
আপনার মুখে করাইতে প্রবেশন ॥
সম্পাতির বাণী মনে হইল স্মরণ।
এই বটে সিংহিকা রাক্ষসী দুষ্ট জন ॥
আজি আমি প্রতিকার ইহার করিব।
এ পথের কণ্টক নিঃশেষে ঘুচাইব ॥
এত ভাবি ক্ষুদ্র মূর্ত্তি ধরি কপিবর।
প্রবেশিলা সিংহিকার বদন ভিতর ॥
সিংহিকা হইয়া সুখী মুদিল বদন।
যেন কেহ বিষ খায় মরণ-কারণ ॥
তবে তার হৃদয়ে প্রবেশি হনূমান।
নখে করি বিদারি করিল খান খান ॥
সেই ছিদ্র দিয়া নিজে হইলা বাহির।
তাহে রাক্ষসীর প্রাণ ছাড়িল শরীর ॥
তবে ঘুরি ঘুরি সেই দুষ্টা নিশাচরী।
পড়িল পরেতে সেই পয়োধি উপরি ॥
তাহে সুখী হল বহু কোটি জলচর।
ভোজন করিয়া তার মাংস বহুতর ॥
বুঝিলাম বহুমাংস পূর্ব্বে খেয়েছিল।
আজি সেই সকলের পরিশোধ দিল ॥



সিংহিকার মৃত্যু দেখি যত দেবগণ।
করিছেন হনূমানে বহু প্রশংসন ॥
সর্ব্বদা বিজয়ী হও পবন-কুমার।
করুন শ্রীভগবান কল্যাণ তোমার ॥
যে কর্ম্ম করিলে তুমি সিংহিকা নিধনে।
ইহার সম্ভব নহে এ তিন ভুবনে ॥
একে নিরালম্বে শত যোজন লঙ্ঘন।
তাহে সুকঠিন কর্ম্ম সিংহিকা-নিধন ॥
এ দুষ্টা রাক্ষসী-ভয়ে যত দেবভাগ।
করেছিলা এই ব্যোমমার্গ পরিত্যাগ ॥
আজি তুমি করিলে এ পথ অকণ্টক।
বিহার করুন সুখে সব বৃন্দারক ॥
তোমা হৈতে রামকার্য্য নিষ্পন্ন হইবে।
তোমা হৈতে ত্রিভুবন আনন্দ পাইবে ॥
একি বল, একি বীর্য্য একি পরাক্রম।
ত্রিভুবনে কোথাও না দেখি যার সম ॥
ধরা ধরাধর সব যাবৎ থাকিবে।
তাবৎ পর্য্যন্ত তব এ যশ ঘুষিবে ॥
যাহ যাহ করিতেছি মোরা আশীর্ব্বাদ।
কৃতকার্য্য হয়ে ফিরি এস নির্ব্বিবাদ ॥
এত কহি পুষ্প বৃষ্টি করে দেবগণ।
শুনিয়া আনন্দে বীর করিলা গমন ॥
কিছু দূর হৈতে লঙ্কা করি নিরীক্ষণ।
মনে মনে ভাবিছেন পবন নন্দন ॥
হেন মহাদেহে যদি প্রবেশি এ লঙ্কা।
তবে সকলেতে মোরে করিবেক শঙ্কা ॥
অতএব ক্ষুদ্র মূর্ত্তি হয়ে প্রবেশিব।
উচিত সময়ে নিজ কার্য্য সমাধিব ॥
এত ভাবি আপন সহজ মূর্ত্তি ধরি।
সিন্ধু লঙ্ঘি পড়িলেন সুবেল-উপরি ॥
সেই ত সুবেল গিরি ভরেতে তাহার।
কাঁপিতে লাগিল লঙ্কাদ্বীপ সহকার ॥
আর এক হৈল বড় সে সময়ে রঙ্গ।
সীতা আর রাবণের নাচে বাম অঙ্গ ॥
যদ্যপি লঙ্ঘিল সেই শতেক যোজন।
তথাপি নাহিক কিছু শ্রম এক ক্ষণ ॥
সাগর-লঙ্ঘন-কথা অমৃতের ভাণ্ড।
শুনিলে পাতকরাশি হয় খণ্ড খণ্ড ॥



**● হনূমানের লঙ্কায় প্রবেশ ও চামুণ্ডার লঙ্কাত্যাগ ●**

এইরূপে গেল বীর লঙ্কার ভিতর।
কত স্থানে কত দেখে বর্ণিতে বিস্তর ॥
কাঞ্চন রজতমণি স্ফটিকে নির্ম্মাণ।
পুরীশোভা দেখিয়া বিস্মিত হনূমান ॥
গড়ে প্রবেশিয়া দেখে পবন-নন্দন।
বিশ্বকর্ম্মা-নির্ম্মিত সে অদ্ভুত রচন ॥
মহাভয়ঙ্কর মূর্ত্তি সম্মুখে প্রচণ্ডা।
বামহস্তে খর্পর, দক্ষিণ হস্তে খাণ্ডা ॥
দুই চক্ষু ঘোরে যেন দুই দিবাকর।
প্রলয়-অগ্নি-সম তেজ অতি ভয়ঙ্কর ॥
লোল জিহ্বা, পৃষ্ঠে জটা বিকট দশন।
হাঁড়িয়া মেঘের বর্ণ দেখিতে ভীষণ ॥
ব্যাঘ্রচর্ম্ম পরিধান, গলে মুণ্ডমালা।
মাণিক কুণ্ডল কর্ণে যেন চন্দ্রকলা ॥
দেখিয়া চিন্তিত অতি বীর হনূমান।
যোড়হাতে বলেন দেবীর বিদ্যমান ॥
শাস্ত্রে শুনিয়াছি আমি চামুণ্ডার কথা।
শিবের প্রেয়সী তুমি, কেন মাগো হেথা ॥
তোমারে দেখিয়া আমি পাই বড় ডর।
কি-কারণে আছ মাতা লঙ্কার ভিতর ॥
চামুণ্ডা বলেন, আমি শঙ্করের সতী।
তাঁহার আজ্ঞায় মম লঙ্কায় বসতি ॥
সৃজেন যখন ব্রহ্মা স্বর্ণলঙ্কাপুরী।
সেইকাল হৈতে আমি লঙ্কা রক্ষা করি ॥
করিলাম জিজ্ঞাসা শিবের শ্রীচরণে।
থাকিব কতেক কাল রাবণ-ভবনে ॥





শঙ্কর বলেন, থাক এই সংখ্যা তার।
যতদিন নাহি হয় রাম-অবতার॥
জন্মিবেন রাম দশরথের ভবনে।
তাঁর পত্নী সীতা-সতী হরিবে রাবণে॥
সীতা-অন্বেষণে রাম পাঠাবেন চর।
তার নাম হনূমান্, আকারে বানর॥
যখন দেখিবে লঙ্কাগত হনূমান।
তখনি ছাড়িয়া লঙ্কা আসিবে স্বস্থান॥
সেই হৈতে রাখি আমি স্বর্ণলঙ্কাপুরী।
হনূমানে না দেখিয়া যাইতে না পারি॥
কাহার সেবক তুমি, কোথা তব ঘর।
কি মতে তরিলে তুমি অলঙ্ঘ্য সাগর॥
হনূমান বলে, আমি রামের কিঙ্কর।
সুগ্রীবের পাত্র আমি পবন-কোঙর॥
সীতা-অন্বেষণে আইলাম লঙ্কাপুরী।
শ্রীরামের দূত আমি, তাই সিন্ধু তরি॥
শুনিয়া হনূর কথা চামুণ্ডার হাস।
লঙ্কায় দেখিয়া তারে গেলেন কৈলাস॥



## ● হনূমানের লঙ্কায় সীতা অন্বেষণ ●

তদন্তরে হনূমান ভ্রমে বনে-বন।
গুয়া নারিকেল দেখে অতি সুশোভন॥
কোকিলের কুহুরব ভ্রমর-ঝঙ্কার।
নানাপক্ষি-কলরব লাগে চমৎকার॥
দীঘি সরোবর দেখে সলিল নির্ম্মল।
প্রস্ফুটিত কোকনদ পঙ্কজ উৎপল॥
লঙ্কাপুরী চারিদিকে বেষ্টিত সাগর।
দেবতার গতি নাহি লঙ্কার ভিতর॥
সোনার প্রাচীর মধ্যে, বাহিরে লোহার।
গগনমণ্ডলে চূড়া লাগয়ে তাহার॥
এইরূপে হনূমান ভ্রমে চতুর্ভিতে।
মনে মনে কত চিন্তা লাগিল করিতে॥
রাবণের প্রতাপ দুর্জ্জয় লঙ্কাপুরে।
বানর-কটক তাহে কি করিতে পারে॥
এখানে আসিতে পারে শক্তি আছে কার।
চারিব্যক্তি-বিনা আর সকলি অসার॥
সুগ্রীব আসিতে পারে বীর-অবতার।
যুবরাজ অঙ্গদ আসিতে পারে আর॥
আসিবার শক্তি ধরে নীল সেনাপতি।
আমিও আসিতে পারি অব্যাহত-গতি॥
যেই কার্য্যে আসিয়াছি সীতা দেখি আগে।
শেষেতে করিব কার্য্য যেখানে যে লাগে॥
ভাণ্ডাইব কেমনে দুর্জ্জয় শত্রুগণে।
কেমনে চিনিব আমি রাজা দশাননে॥
বেড়াইব কেমনে কনক লঙ্কাপুরী।
কেমনে চিনিব আমি রামের সুন্দরী॥
রামের প্রেয়সী সীতা কভু নাহি দেখি।
কেমনে চিনিব আমি সীতা চন্দ্রমুখী॥
হাস্য-পরিহাস-কথা বচনচাতুরী।
সেখানে না থাকিবেন জানকী সুন্দরী॥
সর্ব্বক্ষণ চক্ষে অশ্রু, মলিনবসনা।
সেই সে রামের সীতা হয় বিবেচনা॥
সীতারে দেখিতে যদি হয় হানাহানি।
হয় হোক, ক্ষতি তাহে কিছুই না মানি॥
অস্ত গেল ভানুমান্ বেলা অবসান।
মধ্যগড়ে প্রবেশ করিল হনূমান॥
নিশাকর সুপ্রকাশ গগনমণ্ডলে।
ভালমতে হনূমান লঙ্কাকে নেহালে॥
চালের উপরে শোভে সুবর্ণের ধারা।
চারিভিতে শোভা করে মুকুতার ঝারা॥
প্রতি ঘরে ঘরে ধ্বজা পতাকা বিরাজে।
রাজার মন্দির সে সুন্দর-সাজে সাজে॥
হনূমান স্বেচ্ছায় বিবিধ মায়া ধরে।
নেউল প্রমাণ হ'য়ে ফিরে ঘরে ঘরে॥
অতি সুশোভন বিভীষণের আবাস।
দেখে মহোদরের সে অপূর্ব্ব নিবাস॥



উল্কাজিহ্ব বিদ্যুজ্জিহ্ব আর বিদ্যুন্মালী।
শুক সারণের ঘর দেখে মহাবলী॥
কুমার-সবার ঘর দেখে সারারাতি।
একে একে দেখে যত লঙ্কার বসতি॥
কোন স্থানে সীতার না পাইয়া উদ্দেশ।
রাজ-অন্তঃপুরে বীর করিল প্রবেশ॥
রাজার দ্বারেতে দেখে দ্বারী সারি সারি।
দুর্জ্জয় রাক্ষস সব নানা অস্ত্রধারী॥
দেখিল পুষ্পক রথ বিচিত্র নির্ম্মাণ।
তদুপরি লাফ দিয়া উঠে হনুমান॥
সেই রথে সারথি যে দেবতা পবন।
পিতাপুত্রে উভয়েতে হইল মিলন॥
পুত্রে সম্ভাষিয়া পিতা গেল নিজ স্থান।
রাবণের ঘরে প্রবেশিল হনূমান॥
রাবণ শুইয়া আছে রত্নময় খাটে।
ঘর আলো করিতেছে দশটা মুকুটে॥
রাজদেহে আভরণ দেখিল প্রচুর।
দীপ্ত করি মেঘ যেন পড়িছে চিকুর॥
নিদ্রা যায় রাবণ শৃঙ্গার অবসাদে।
কস্তুরী কুঙ্কুমে রাজা শোভে মৃগমদে॥
চারিভিতে দেবকন্যা মধ্যেতে রাবণ।
আকাশের চন্দ্র বেড়ি যেন তারাগণ॥
শোভে এক ঠাঁই সব রমণীর গলা।
এক সূত্রে গাথা যেন পারিজাত-মালা॥
খোল করতাল কারো বীণা বাঁশী কোলে।
অচেতন নিদ্রায় লোটায় ভূমিতলে॥
মানুষী গন্ধর্ব্বী দেবী দানবী রাক্ষসী।
রাবণের ঘরে আছে পরমা রূপসী॥
নীলবর্ণ রাবণ সে পীতবস্ত্রধারী।
নব-জলধর যেন বিদ্যুৎ সঞ্চারি॥
রাবণের কোলে দেখে পরমাসুন্দরী।
ময়দানবের কন্যা রাণী মন্দোদরী॥
সোহাগে আগুলি সেই রত্নে বিভূষিতা।
তারে দেখি ভাবে বীর এই বুঝি সীতা॥

রামগুণে পুরুষ নাহিক ত্রিভুবনে।
রাবণে ভজিবে সীতা নাহি লয় মনে॥
দশরথ-পুত্রবধূ জনকঝিয়ারী।
ভজিবেন রাবণেরে মনে নাহি করি॥
একে একে সকল করিলা নিরীক্ষণ।
সীতার লক্ষণ-যুক্ত নাহি একজন॥
কুড়ি চক্ষু মুদ্রিত নিদ্রিত লঙ্কেশ্বর।
নিরখিয়া হনূমান পাইলেন ডর॥
অন্তঃপুরে সীতার না পাইয়া উদ্দেশ।
আর ঘরে গিয়া হনূ করিল প্রবেশ॥
যে ঘরে রাবণরাজা করে মধুপান।
সেই ঘরে প্রবেশ করিল হনূমান॥
ভক্ষ্য ঘরে প্রবেশিয়া দেখে নানা ভক্ষ্য।
মনুষ্য-পশুর মাংস দেখে লক্ষ লক্ষ॥
সেখানে সীতার নাহি পাইয়া দর্শন।
প্রাচীরে বসিয়া ভাবে পবন-নন্দন॥
সর্ব্ব স্থান দেখিলাম করিয়া বিচার।
ঘরে ঘরে দেখি সব কুৎসিত-আকার॥
উলঙ্গ উন্মত্ত যত রাবণের নারী।
রাম দাস আমি, মোর নারী হয় অরি॥
সীতাহেতু অর্দ্ধরাত্রি করি জাগরণ।
অনেক ভ্রমণে নাহি পাই অন্বেষণ॥
বল বুদ্ধি পরাক্রম শ্রীরামে ভকতি।
করিল সকল নষ্ট বিহঙ্গ সম্পাতি॥
তার বাক্যে লঙ্ঘিলাম দুস্তর সাগর।
সীতাহেতু ভ্রমিলাম লঙ্কার ভিতর॥
এ লঙ্কা হইতে নাহি করিব গমন।
এই লঙ্কাপুরে আমি ত্যজিব জীবন॥
কান্দিতে কান্দিতে হনূ ছাড়িল নিঃশ্বাস।
রচিল সুন্দরাকাণ্ড কবি কৃত্তিবাস॥







● অশোকবনে হনূমানের সীতা-সন্দর্শন ●

সত্তর-যোজন লঙ্কা-প্রাচীর-প্রমাণ।
তাহার উপরে বসি ভাবে হনূমান॥
স্বর্ণ-পুরী লঙ্কা দেখে পবন-কোঙর।
চতুর্দ্দিকে দেখে স্বর্ণ-রজতের ঘর॥
সোনা ও রূপার ঘর স্ফটিকের খনি।
ময়ূরের পাখে সব ঘরের ছাউনি॥
যেইদিকে চাহে সেইদিকে রহে মন।
আপনা পাসরে বীর-পবন-নন্দন॥
প্রাচীরে বসিয়া হনূ করিছে ক্রন্দন।
কোন্ দেশে পাব সীতা-মায়ের দর্শন॥
মাসেক হইল, রাম বিদায় দিলা মোরে।
কি বার্ত্তা কহিব গিয়া তাঁহার গোচরে॥
বৃথা হনূমান আমি বৃথাই জীবন।
কি বলিয়া প্রবোধিব শ্রীরামের মন॥
স্বর্গ-মর্ত্ত্য-পাতাল খুঁজিনু একে-একে।
সীতা-মাকে খুঁজিয়া না পেলাম ত্রিলোকে॥
আগে গিয়া সুগ্রীবের বধিব জীবন।
পরে কুণ্ড সাজাইয়া মরিব তখন॥
কোথা আছ সীতা-মাতা দেহ দরশন।
এতেক বলিয়া বীর করিল ক্রন্দন॥
কান্দিতে কান্দিতে বীর করে নিরীক্ষণ।
হেনকালে হেরে হনূ অশোকের বন॥
নানাবর্ণ-পুষ্পযুক্ত অশোক-কানন।
ফাঁফর হইয়া হনূ করে নিরীক্ষণ॥
কোকিলের কুহু-রব ভ্রমর-ঝঙ্কার।
তাহা দেখি আনন্দিত পবন-কুমার॥
অশোকের বন দেখি আনন্দিত-মন।
ওখানে পাইব সীতা-মাতার দর্শন॥
মুছিয়া নেত্রের জল হইয়া সুস্থির।
প্রবেশিল অশোক-কাননে মহাবীর॥
প্রাচীর ছাড়িয়া বীর গেল সেইখানে।
মায়া করি হৈল হনূ বিঘত-প্রমাণে॥
শিংশপার বৃক্ষ বীর দেখে উচ্চতর।
লম্ফ দিয়া উঠিলেক তাহার উপর॥
অতি উচ্চতর বৃক্ষ অপূর্ব্ব-গঠন।
ঊর্দ্ধে তার পরিমাণ চল্লিশ-যোজন॥
তাহার উপরে উঠি হনূ মহাবলে।
দেখিল, রহেন সীতা সেই বৃক্ষতলে॥
ত্রিজটা রাক্ষসী তথা সহ চেড়ীগণ।
চেড়ীগণ মধ্যে সীতা করেন রোদন॥
বৃক্ষেতে উঠিয়া বীর নেহালে কানন।
নানাবর্ণ বৃক্ষ দেখে অতি-সুশোভন॥
রাঙ্গাবর্ণ কত বৃক্ষ দেখিতে সুন্দর।
মেঘবর্ণ কত বৃক্ষ দেখে মনোহর॥
ঠাঁই-ঠাঁই দেখে তথা স্বর্ণ-নাট্যশালা।
দেবকন্যা লইয়া রাবণ করে খেলা॥
নানাবর্ণ বৃক্ষ দেখে নানাবর্ণ লতা।
মনে চিন্তে হনূমান, হেথা পাব সীতা॥
চেড়ী-সবে দেখে তথা, অঙ্গ ভয়ঙ্কর।
পর্ব্বত-প্রমাণ হাতে লোহার মুদ্গর॥
কেহ কালী, কেহ গৌরী, কোন চেড়ী ধলী।
খর্জ্জুর-তালের মত শিরে কেশাবলী॥
আ-উদর চুল কারো, মাথা যুড়ি নাক।
কাঁকলাস-মূর্ত্তি কারো, সব মাথা টাক॥
হাতে মুখে সর্ব্বাঙ্গে রক্তের ছড়াছড়ি।
ভয়ঙ্কর-মূর্ত্তি সব রাবণের চেড়ী॥
নানা-অস্ত্র ধরিয়াছে খাণ্ডা ঝিকিমিকি।
চেড়ী-সব ঘেরিয়াছে সুন্দরী জানকী॥
গায়ে মলা পড়িয়াছে, মলিনা দুর্ব্বলা।
দ্বিতীয়ার চন্দ্র যেন দেখি হীনকলা॥
দিবাভাগে যেন চন্দ্রকলার প্রকাশ।
শ্রীরাম বলিয়া সীতা ছাড়েন নিঃশ্বাস॥
শ্রীরাম বলিয়া সীতা করেন ক্রন্দন।
সীতারে চিনিয়া নিল পবন-নন্দন॥



সীতারূপ দেখি কান্দে বীর হনূমান।
সুগ্রীব বলিল যত হৈল বিদ্যমান॥
ইহা লাগি মরণ এড়ায় কপি যত।
ইহা লাগি শূর্পণখার নাক-কান হত॥
ইহা লাগি চতুর্দ্দশ-সহস্র রক্ষঃ মরে।
ইহা লাগি জটায়ু প্রহারে লঙ্কেশ্বরে॥
ইহা লাগি কবন্ধের স্বর্গ-দরশন।
ইহা লাগি শ্রীরামের সুগ্রীব-মিলন॥
ইহা লাগি কপিগণ গেল দেশান্তরে।
ইহা লাগি একেশ্বর লঙ্ঘিনু সাগরে॥
ইহা লাগি লঙ্কায় বেড়াই রাতারাতি।
এই সে রামের প্রিয়া সীতা রূপবতী॥
দেখিয়া সীতার দুঃখ কান্দে হনূমান।
অনুমানে যা ছিল, তা' দেখি বিদ্যমান॥
দশদিক্ আলো করে জানকীর রূপে।
ইহা লাগি ম্লান রাম দারুণ-সন্তাপে॥
রাক্ষসীগণেরে মারি কি আপনি মরি।
জানকীর দুঃখ আর দেখিতে না পারি॥
রাম-সীতা বাখানে চড়িয়া হনূ গাছে।
কৃত্তিবাস মনোদুঃখে রাম-গুণ রচে॥



● সীতার নিকট রাবণের গমন ●

দ্বিতীয় প্রহর রাত্রে উঠিল রাবণ।
পূর্ণচন্দ্র উঠিয়াছে উপর গগন॥
সুশীতল বায়ু বহে অতি মনোহর।
ধবল রজনী-ভাগ বিচিত্র সুন্দর॥
নিশি-ঘোর রাত্রি হৈল, দ্বিতীয় প্রহর।
পালঙ্কেতে নিদ্রা যায় রাজা লঙ্কেশ্বর॥
মলয়-বসন্ত বায়ে নিদ্রাভঙ্গ হৈল।
সীতাদেবী রাবণের মনে প'ড়ে গেল॥
মধুপানে রাবণ হইল কামাতুর।
বলে, চল যাই হে সীতার অন্তঃপুর॥
সীতা লাগি যাব আমি অশোকের বনে।
মন্দোদরী-রাণী-আদি ডাকে রাণীগণে॥
রাবণের আজ্ঞা পেয়ে সাজে রাণীগণ।
বেষ্টিত করিল সবে রাজা দশানন॥
রাবণের সঙ্গে চলে দশ শত নারী
রূপে আলো করিছে কনক লঙ্কাপুরী॥
চামর ঢুলায় কেহ, কারো হাতে ঝারি।
নারায়ণ-তৈলে জ্বলে দীপ সারি সারি॥
কোন বা রাণীর হাতে চন্দনের বাটি।
কোন বা রাণীর হাতে স্বর্ণের দেউটি॥
রাণীগণ-সঙ্গে রাজা চলে আস্তেব্যস্তে।
উপস্থিত হৈল গিয়া সীতার সাক্ষাতে॥
দশ শত নারী সহ আইল রাবণ।
অশোক-কানন হৈল দেবতা ভবন॥
হনূ বলে রাবণ করিল আগুসার।
দেখিব সীতার সঙ্গে কি করে আচার॥
কুড়ি চক্ষে দশানন চারিদিকে চাহে।
সীতার নিকটে আছি কভু ভাল নহে॥
গাছের আড়ালে বসি পাতার ভিতর।
আপনি লুকায়ে দেখে চতুর বানর॥
নারীগণ-সঙ্গে গেল সীতার সম্মুখে।
থাকিয়া গাছের আড়ে হনূমান দেখে॥
কি বলে রাবণ রাজা, কি বলে জানকী।
শুনিবারে আগুসারে মারুতি কৌতুকী॥
দুই পদ রাখিলেক ডালের উপর।
দেহ বাড়াইয়া দেখে সীতার গোচর॥
রাবণে দেখিয়া সীতা কাঁপিল অন্তরে।
মলিন বসনে ঢাকে নিজ কলেবরে॥
মনে মনে মহাভয় পাইয়া জানকী।
আপনার অঙ্গে তিনি হৈতে চান লুকি॥
দুই স্তন ঢাকিল জানকী দুই হাতে।
পারে কিবা হেন শক্তি লাবণ্য ঢাকিতে॥
সোনার প্রতিমা জিনি সীতা-ঠাকুরাণী।
হিঙ্গুল জিনিয়া যার চরণ দু'খানি॥





চন্দ্র জিনি চরণের দশ-নখ-জ্যোতিঃ।
মুকুতা জিনিয়া যার দশনের পাঁতি ॥
পদ্ম জিনি জননীর দুই-চক্ষু শোভে।
ভ্রমর ধাইছে কত-শত মধু লোভে ॥
দশদিক্ আলো করে জনক-ঝিয়ারী।
শিংশপার তলে যেন পড়িছে বিজরী ॥
সীতা যার গাত্রে মলা, মলিন বদন।
তবু রূপে আলো করে অশোকের বন ॥
রাবণে দেখিয়া সীতার উড়ে গেল প্রাণ।
বলেন দু'হাত তুলি রক্ষা কর রাম ॥
এমন সময়ে কোথা দেবর লক্ষ্মণ।
জাতি-মান রক্ষা কর ভাই দুইজন ॥
বিকলি করিয়া সীতা কৈলা হেঁটমাথে।
মাথা তুলি না চাহেন রাবণ-সাক্ষাতে ॥
সীতারূপ হেরি রাবণ ভাবে মনে-মন।
আমার উদ্ধারে সীতা, তব আগমন ॥
যে হোক্ সে হোক্ মোর, জানি মনে-মনে।
উন্নত হইয়া আমি নত হই কেনে ॥
ডাক দিয়া বলে তবে লঙ্কা-অধিকারী।
হেঁট মাথা কৈলে কেন জনক-ঝিয়ারি ॥
অভিমান ছাড়ি সীতা চাহ নেত্র-কোণে।
পাটরাণী হ'য়ে বৈস—স্বর্ণ-সিংহাসনে ॥
দশ হাজার দেবকন্যা বিভা করি আমি।
তার মধ্যে পাটরাণী হ'য়ে রহ তুমি ॥
সর্ব্বাঙ্গ ভরিয়া পর রাজ-আভরণ।
তব আজ্ঞাকারী রবে রাজা দশানন ॥
মোর মত রাজা আর নাহি ত্রিভুবনে।
ধনের ঈশ্বর আমি জানে জগজ্জনে ॥
রাবণ বলিল, সীতা কারে তব ডর।
দেবতা আসিতে নারে লঙ্কার ভিতর ॥
বলে ধরি আনিয়াছি এই ভয় মনে।
রাক্ষসের জাতিধর্ম্ম ছলেবলে আনে ॥
ত্রিভুবন জিনিয়া তোমার সুবদন।
কি পদ্ম কি সুধাকর হেন লয় মন ॥
দুই কর্ণে শোভে তব রত্নের কুণ্ডল।
দেখি নবনীত-প্রায় শরীর কোমল ॥
মুষ্টিতে ধরিতে পারি তোমার কাঁকালি।
হিঙ্গুলে মণ্ডিত তব চরণ-অঙ্গুলী ॥
করিয়া রামের সেবা জন্ম গেল দুখে।
হইয়া আমার ভার্য্যা থাক নানা সুখে ॥
রামের অত্যল্প ধন, অত্যল্প জীবন।
রাজ্য শোকে ফিরে রাম করিয়া ভ্রমণ ॥
এখন কি আছে রাম মনে হেন বাস।
বনের মধ্যেতে তারে খাইল রাক্ষস ॥
মোর বাণে সুমেরু নাহিক ধরে টান।
মানুষ সে রাম, তার কত বড় জ্ঞান ॥
দেবতা দানব যক্ষ কিন্নর গন্ধর্ব্ব।
যুদ্ধে করিলাম চূর্ণ সবাকার গর্ব্ব ॥
দিগ্বিজয় কৈনু আমি রণে বাহুবলে।
কত শত যোদ্ধৃপতি দিনু রসাতলে ॥
হেনজন ছাড়ি তব তপস্বীতে মন।
জটিল তপস্বী তব শ্রীরাম-লক্ষ্মণ ॥
কিছু বুদ্ধি নাহি তব অবোধিনী সীতা।
মিছামিছি বলে লোকে তোমাকে পণ্ডিতা ॥
রতিশাস্ত্র জানি আমি বিবিধ বিধানে।
তুমি আমি কেলি রস ভুঞ্জিব দুজনে ॥
নানা রত্নে পূর্ণ আছে আমার আগার।
আজ্ঞা কর সুন্দরী সে সকলি তোমার ॥
তোমার সেবক আমি তুমি তো ঈশ্বরী।
তোমার আজ্ঞাতে ল'য়ে যাই অন্তঃপুরী ॥
তোমার চরণ ধরি করি হে ব্যগ্রতা।
কোপ ত্যজি মোর কথা শুন দেবী সীতা ॥
কারো পায় নাহি পড়ে রাজা দশাননে।
দশ মাথা লোটাইনু তোমার চরণে ॥
রাবণের বাক্যে সীতা কুপিয়া অন্তরে।
কহেন রাবণ প্রতি অতি ধীরে ধীরে ॥
অধার্ম্মিকা নহি আমি রামের সুন্দরী।
জনক-রাজার কন্যা আমি কুলনারী ॥



রাবণেরে পাছু করি বৈসে ক্রুদ্ধমনে।
গালাগালি পাড়ে সীতা রাবণ তা শুনে॥
নাহি হেন পণ্ডিত বুঝায় তোরে হিত।
পণ্ডিতে কি করে তোর মৃত্যু উপস্থিত॥
শৃগাল হইয়া তোর সিংহ সহ বাদ।
সবংশে মরিবি তুই, ঘুচিবে বিবাদ॥
তোর প্রাণে না সহিবে শ্রীরামের বাণ।
পলাইয়া কোথাও না পাবি পরিত্রাণ॥
অমৃত খাইয়া যদি হ'স্ রে অমর।
তথাপি রামের বাণে মরিবি পামর॥
স্বর্ণলঙ্কা তরে তোর এত অহঙ্কার।
শ্রীরামের বাণানলে হইবে অঙ্গার॥
সাগরের গর্ব্ব যে করিস্ দুরাচার।
রামের বাণের তেজে সাগর ত ছার॥
অতঃপর দুষ্ট তোরে আমি বলি হিত।
আমা দিয়া রাম-সঙ্গে করহ পিরীত॥
যদি বা রামের সঙ্গে না কর পিরীতি।
শ্রীরামের হাতে তোর নাহি অব্যাহতি॥
আমার সেবক তুই কহিলি আপনি।
সেবক হইয়া কোথা লভ্যে ঠাকুরাণী॥
যার পায় পড়ি সেই হয় গুরুজন।
পায়ে পড়ি ক'স্ কেন কুৎসিত বচন॥
পিতৃসত্য পালিতে রামের বনবাস।
ক্রোধে শাপ দিলে তাঁর সত্য হয় নাশ॥
কি হেতু রাবণ মোরে বলিস্ কুবাণী।
তোর শক্তি, ভুলাইবি রামের ঘরণী॥
রাম প্রাণনাথ মোর রাম সে দেবতা।
রামবিনা অন্য জন নাহি জানে সীতা॥
এত বলি সীতাদেবী অগ্নি হেন জ্বলে।
কোপে দুই চক্ষু রাঙা রাবণেরে বলে॥
দুরাচার রাক্ষস পাপিষ্ঠ দুষ্টমতি।
ধরেন কতই গুণ মোর রঘুপতি॥
রামের অমৃত জিনি বচন শীতল।
বিপক্ষ বিনাশে যিনি মহা-কালানল॥
জিনিয়া সূর্য্যের তেজ অযোধ্যার পাটে।
আশী হাজার রাজা যাঁর পদতলে খাটে॥
হেন বংশে জন্ম মোর লভিলা শ্রীরাম।
চৌদ্দ-ভুবনের কর্ত্তা সংসারের প্রাণ॥
শোন্ রে রাবণ মোর পতি রঘুমণি।
তাঁরে সিংহ, শৃগাল-কুক্কুর তোরে গণি॥
তোর দেশে থাকিয়া কি তোরে ভয় করি।
জাগেন হৃদয়ে মোর রাম জটাধারী॥
পঙ্গু হ'য়ে চাস্ তুই লঙ্ঘিতে সাগর।
বামন হইয়া চাস্ ধরিতে শশধর॥
শৃগাল হইয়া চাস্ সিংহের রমণী।
কোন শাস্ত্রে কোন ধর্ম্মে কোথাও না শুনি॥
সরোবর-পঙ্ক আর সুগন্ধি চন্দনে।
কতই অন্তর, তুই ভেবে দেখ মনে॥
সরোবর-পঙ্ক তুই রাজা দশানন।
সুগন্ধি চন্দন মোর কমল-লোচন॥
চন্দ্র আর নক্ষত্রে দেখ্ কতেক অন্তর।
তারা হ'য়ে হ'তে চাস্ চন্দ্রের সোসর॥
এক-চন্দ্র আলো করে গগন-মণ্ডলে।
দশ-চন্দ্র রহে রাম-চরণ-কমলে॥
তৈল বিনা যথা দীপ কভু নাহি রয়।
নদীকূলে বৃক্ষ যথা চিরস্থায়ী নয়॥
বস্ত্রে অগ্নি বন্ধে যথা মৃত্যু আপনার।
ধর্ম্ম বিনা লঙ্কা তথা হবে ছারখার॥
মক্ষিকা না পারে কভু বজ্র ধরিবারে।
রাবণ না পারে কভু লইতে সীতারে॥
যে-সে নারী নহি আমি জনক-ঝিয়ারী।
মোর শাপে ভস্ম হবে স্বর্ণ লঙ্কাপুরী॥
দশ হাজার দেবকন্যা হ'রেছিস্ বলে।
ডুবাবেন তোরে রাম সাগরের জলে॥
বৃথায় করিস্ গর্ব্ব সাগরের গড়।
রাম-গুণে বদ্ধ হবে স্বয়ং সাগর॥
ক্ষেপণ করিলে বজ্র-বাণ রঘুমণি।
করিতে পারেন শুষ্ক সাগরের পানি॥





ইন্দ্রের নিকটে তোর যত ভারি ভুরি।
এবার রামের হাতে যাবি যমপুরী ॥
রাবণ ভাবিস্, এইমত দিন যাবে।
ঘাঁটাইলি কাল-সর্প ঘরে আসি খাবে ॥
মরণ নিকট ছাড় জীবনের আশ।
অবিলম্বে হইবেক তোর সর্ব্বনাশ ॥
এত যদি সীতাদেবী বলিলেন রোষে।
মনে সাত পাঁচ ভাবে রাবণ বিশেষে ॥
আসিবার কালে আমি ব'লেছি বচন।
এক বর্ষ জানকীর করিব পালন ॥
বৎসরের তরে তোরে দিয়াছি আশ্বাস।
বৎসরের মধ্যে তোর যায় দশমাস ॥
সহিবেক আর দুই মাস দশস্কন্ধ।
দুই মাস গেলে তোর যে থাকে নির্ব্বন্ধ ॥
জানকী বলেন, রাজা না বল কুৎসিত।
আমা লাগি মরিবি এ দৈবের লিখিত ॥
বিষ্ণু-অবতার রাম, তুই নিশাচর।
গরুড়ে বায়সে দেখ অনেক অন্তর ॥
অনেক অন্তর দেখ কাঁজিসুধাপানে।
অনেক অন্তর দেখ লোহা ও কাঞ্চনে ॥
অনেক অন্তর দেখ ব্রাহ্মণ-চণ্ডালে।
অনেক অন্তর হয় বারিনিধি-খালে ॥
শ্রীরাম হইতে তোরে দেখি বহুদূর।
রামে সিংহ, তোরে দেখি শৃগাল-কুকুর ॥
রাবণ অস্থির হৈল সীতার বচনে।
কুড়ি চক্ষু রাঙা করি চাহে সীতা-পানে ॥
রাবণ বলে, সীতা তোর এত অহঙ্কার।
মোর ঠাঁই আজি তোর নাহিক নিস্তার ॥
রাবণ লইল হাতে খাণ্ডা এক ধারা।
কুড়ি চক্ষু ফিরে যেন আকাশের তারা ॥
কালান্তক যম-সম রুষিল রাবণ।
খাণ্ডায় কাটিলে মাথা রাখে কোন্ জন ॥
রাবণের হাতে সীতা দেখি খাণ্ডাখান।
দুই হাত তুলি বলে, রক্ষা কর রাম ॥
উচ্চৈঃস্বরে ডাকে সীতা তুলি দুই হাত।
অনাথা হইয়া মরি রাখ রঘুনাথ ॥
দেবর লক্ষ্মণ কোথা রামের ছোট ভাই।
মৃত্যুকালে তব সঙ্গে দেখা হৈল নাই ॥
আজি হৈতে ডুবে গেল জানকীর নাম।
এতদিনে অশোকবনে বিধি হৈল বাম ॥
সীতা বলে, যদি তুমি কাট লঙ্কেশ্বর।
আমার মিনতি এক তোমার গোচর ॥
প্রাণ যায় যাক্ তাহে কিছু নাহি দায়।
আজি হৈতে সীতা-নাম দেখি ডুবে যায় ॥
তিলেক বিলম্ব কর, করি নিবেদন।
ধ্যান করি শ্রীরামের রাতুল চরণ ॥
তিলার্দ্ধ রহিতে নারি রামচন্দ্র বিনা।
মৃত্যুকালে করি মনে তাঁহারি ভাবনা ॥
রামে ধ্যান করি যদি যায় মোর প্রাণ।
কোন জন্মে পুনরায় পতি পাব রাম ॥
বাঁচিবার সাধ নাই নিজে মরিতাম।
ঝাঁপ দিয়া সাগরেতে প্রাণ ত্যজিতাম ॥
আজি কালি মরি কিংবা এখন তখন।
ভাল হৈল নিজ হস্তে কাট্‌রে রাবণ ॥
প্রাণ গেলে রামের চরণ তবু পাই।
একচোটে কাট তুমি তোমার দোহাই ॥
রাবণ বলে, সীতা এবে ছাড় রাম-নাম।
মোরে ভজ নহিলে ত হারাবে পরাণ ॥
সীতা বলে, খাণ্ডা দেখি না করিব ভয়।
ছাড়িতে নারিব আমি রাম দয়াময় ॥
এত বলি সীতাদেবী করে হেঁটমাথা।
রাবণের সঙ্গে আর না কহেন কথা ॥
সহস্র কামিনী আছে রাবণের আড়ে।
আড়ে থাকি তাহারা সীতারে চক্ষু ঠারে ॥
তবু ভয় নাহি করে রামের সুন্দরী।
রাবণেরে ভৎসে সেইকালে মন্দোদরী ॥
দেবতা-গন্ধর্ব্ব নহে জাতিতে মানুষী।
কত বড় দেখ প্রভু জানকী রূপসী ॥



রাবণ সীতারে দেখি কামে অচেতন।
খাণ্ডা ফেলি যায় বলে ধরিতে তখন ॥
কামে মত্ত চতুর্দ্দিক রাবণ নেহালে।
মন্দোদরী হাতে ধরি বলে হেনকালে ॥
নলকুবেরের শাপ পাসরিলে মনে।
শৃঙ্গার করিলে বলে মরিবে পরাণে ॥
পুনঃ বলে মন্দোদরী করি যোড়হাত।
মূর্খ আমি মোর বাক্য রাখ প্রাণনাথ॥
মোরে দয়া করি রাজা ত্যজ খাণ্ডাখান।
এবার জানকী-মাকে মোরে দেহ দান ॥
জানিয়া না জান রাজা রাম গদাধরে।
আপনি জন্মিলা বিষ্ণু অযোধ্যা নগরে ॥
দশরথ-গৃহে বিষ্ণু জন্মিলা আপনি।
লক্ষ্মীরূপে জন্মিলেন সীতা ঠাকুরাণী ॥
মন্দোদরী-বাক্যে আর সীতার ক্রন্দনে।
খাণ্ডাখান সংবরিল রাজা দশাননে ॥
নেউটিল দশানন রাণীর প্রবোধে।
মারিবারে চেড়ীগণে যায় মহা ক্রোধে ॥
চেড়ীগণে ডাকে সে যাহার যেই নাম।
দ্রুত গিয়া চেড়ীগণ করিল প্রণাম ॥
চেড়ীগণে কোপ করি বলে দশানন।
সীতাপাশে তোমা-সবে রাখি কি কারণ ॥
যত চেড়ী দিয়াছিল সীতার রক্ষণে।
তার দশগুণ দিল অশোক-কাননে ॥
চেড়ীগণে ক্রোধে পুনঃ কহে দশানন।
সীতা ল'য়ে থাক্ ত্রিজটাদি চেড়ীগণ ॥
নির্দ্দয়া নিষ্ঠুরা এল প্রভাসা দুর্ম্মুখা।
পাইয়া সীতার বার্ত্তা রাঁড়ী শূর্পণখা ॥
অস্ত্রমুখী বজ্রধারী এল চিত্তক্ষমা।
ধার্ম্মিকা ত্রিজটা এল রাক্ষসী সরমা ॥
কহিল রাবণ চেড়ী সকলের কানে।
বুঝাও সীতায় ভালমতে রাত্রিদিনে ॥
রুক্ষ বাক্য না বলিহ করিহ পিরীতি।
ভালমতে বুঝাইয়া লহ অনুমতি ॥
রাণীগণ সঙ্গে রাজা গিয়া নিজঘর।
পালঙ্কে শয়ন করে সুখে লঙ্কেশ্বর ॥
হেথা সীতা আগুলিয়া রহে যত চেড়ী।
তর্জ্জন গর্জ্জন করে উঠাইয়া বাড়ি ॥
কৃত্তিবাস সুকবির কবিত্ব মধুর।
পড়িলে সুন্দরাকাণ্ড পাপ হয় দূর ॥



### ● চেড়ীগণ কর্ত্তৃক সীতা-উৎপীড়ন ●

ঘরে গেল দশমুখ ঠেকাইয়া চেড়ী।
সীতারে মারিতে সবে করে হুড়াহুড়ি ॥
চেড়ী সব বলে, সীতা শুন হিত বাণী।
রাবণের মত গুণী না পাইবে স্বামী ॥
অল্প ধন ধরে রাম অল্পই জীবন।
চৌদ্দযুগ রাজ্য ভোগ করিবে রাবণ ॥
সীতা বলে, অল্প ধন অত্যল্প জীবন।
সেই সে আমার স্বামী কমললোচন ॥
শুনিয়া সীতার কথা ক্রোধে সব চেড়ী।
কারো হাতে খাণ্ডা আর কারো হাতে বাড়ি ॥
তোর লাগি আমরা সকলে দুঃখ পাই।
মিলিয়া সকল চেড়ী আজি তোরে খাই ॥
সকলে ধাইয়া যায় সীতার নিধনে।
শ্রীরাম-স্মরণ সীতা করে মনে মনে ॥
দেখে শুনে হনুমান থাকি বৃক্ষ-আড়ে।
চেড়ীগণে মারি বলি মনে তোলপাড়ে ॥
মনে ভাবে নারী মারি করিব পাতক।
চেড়ীর বদলে মারি রাক্ষস-কটক ॥
সবাকার বুঝি আগে বাক্য অবসান।
পিছে নহে চেড়ীদের বধিব পরাণ ॥
নির্দ্দয়া নিষ্ঠুরা বলে প্রভাসা রাক্ষসী।
কাট তবে সীতারে কিসের তরে তুষি ॥
না শুনিল সীতা আমা-সবার বচন।
সীতারে কাটিয়া মাংস করিব ভক্ষণ ॥





ভাল ভাল বলিয়া উঠিল অশ্বমুখী।
প্রভাসার কথা শুনি হৈল বড় সুখী ॥
শূর্পণখা রাঁড়ী তবে হানে বাক্যবাণ।
গলে নখ দিয়া তোর বধিব পরাণ ॥
লক্ষ্মণ কাটিল যে আমার নাক কাণ।
সেই কোপে আজি তোর লইব পরাণ ॥
আর চেড়ী এল তার নাম বজ্রধরী।
সীতারে দিলেক পাক চুলে তার ধরি ॥
মারিতে কাটিতে চাহে, নাহি ব্যথা মনে।
কান্দিছেন সীতা আর কত সহে প্রাণে ॥
বস্ত্র না সংবরে সীতা নাহি বান্ধে কেশ।
শোকেতে ব্যাকুল হ'য়ে কান্দেন অশেষ ॥
মহাবীর হনূমান আছে বৃক্ষডালে।
রোদন করেন সীতা সেই বৃক্ষতলে ॥
কোথা গেলে প্রভু রাম, কৌশল্যা শাশুড়ী।
অপমান করে মোরে রাবণের চেড়ী ॥
যদি হয় লঙ্কায় রামের আগমন।
সবংশে নির্ব্বংশ হয় রাক্ষসের গণ ॥
এত দুঃখ পাই যদি শুনিতেন কানে।
লঙ্কাপুরী খান খান করিতেন বাণে ॥
হেনকালে অন্তরীক্ষে থাক যদি চর।
মোর দুঃখ কহ গিয়া শ্রীরাম-গোচর ॥
আমার চক্ষুর জল নাহিক বিরাম।
এ-লঙ্কার সর্ব্বনাশ করুন শ্রীরাম ॥
গৃধিনী শকুনি তুষ্ট হউক আকাশে।
শৃগাল কুকুর তৃপ্ত রাক্ষসের মাসে ॥
জানকীর শাপে হবে লঙ্কার বিনাশ।
রচিল সুন্দরাকাণ্ড কবি কৃত্তিবাস ॥

● সীতা-ত্রিজটা-কথোপকথন ●

ত্রিজটা বলেন, সীতা শুন মোর বাণী।
রাবণে ভজিয়া হও লঙ্কার পাটরাণী ॥
সীতা বলে, ত্রিজটা কি বলহ আমারে।
কমনে ছাড়িতে বল প্রাণ-রঘুবরে ॥
পাটরাণীর আভরণে মোর কাজ কি।
কত পুণ্যফলে রামে পতি পেয়েছি ॥
তাম্রপাত্রে গঙ্গাজলে তিল-তুলসী তাতে।
বাল্যকালে পিতা মোরে সঁপে রাম হাতে ॥
রাম বিনা আর মোর আছে কোন্ জনা।
রাত্রিদিন কেঁদে মরি, না ঘুচে ভাবনা ॥
এই কথা ছেড়ে চেড়ী দাণ্ডাও বিদ্যমান।
বেত ফেলি একবার শুনাও রাম নাম ॥
সীতার করুণা শুনি যত চেড়ীগণে।
কানাকানি করে সবে ভয় পেয়ে মনে ॥
বলিতে বলিতে তবে যত চেড়ীগণ।
ঘুমে ঢুলু ঢুলু আঁখি নিদ্রায় মগন ॥
ত্রিজটা কতক রাত্রে স্বপ্ন দেখি উঠে।
চেড়াগণে ডাকি নিল আপন নিকটে ॥

● ত্রিজটার দুঃস্বপ্ন ●

ত্রিজটা রাক্ষসী রাত্রি জাগিতে না পারে।
দুঃস্বপ্ন দেখিয়া বুড়ী উঠিল সত্বরে ॥
শয্যায় বসিয়া বুড়ী দুঃখ পায় মনে।
সীতারে বেড়িয়া মারে যত চেড়ীগণে ॥
ত্রিজটা বলেন, সীতা রামের কামিনী।
সীতারে যে মারে সেই মরিবে আপনি ॥
হইল সীতার বুঝি দুঃখ অবসান।
স্বপ্ন শুনিবারে এস সবে মোর স্থান ॥
সীতা এড়ি সবে গেল ত্রিজটার পাশ।
ত্রিজটা কহিছে স্বপ্ন শুনি লাগে ত্রাস ॥
নিভৃতে ত্রিজটা ডাকি বলে চেড়ীগণ।
স্বপ্ন দেখি আজি মোর উড়িল জীবন ॥
দুষ্ট স্বপ্ন দেখি আজি নিশির ভিতরে।
লঙ্কায় আসিল যেন মর্কট-বানরে ॥



প্রথমে আসিল কপি বিঘত-প্রমাণ।
প্রণাম করিল আসি সীতা-বিদ্যমান॥
সীতা সম্ভাষিয়া কপি ভীম-মূর্ত্তি ধরে।
আম্রবন ভাঙ্গি মারে অক্ষয়-কুমারে॥
সাগর লঙ্ঘিয়া বীর এল শীঘ্র করি।
পোড়াইয়া ভস্মরাশি কৈল লঙ্কাপুরী॥
রক্তবস্ত্র-পরিধানা কালী হেন বুড়ী।
রাবণেরে পাড়ে তার গলে দিয়া দড়ি॥
দেয় কুম্ভকর্ণের মুখেতে কালি চূণ।
লঙ্কা দাহ করে আর রাক্ষসেরা খুন॥
শ্রীরাম-লক্ষ্মণ দেখি ধনুর্ব্বাণ-হাতে।
সীতা উদ্ধারিয়া যায় চড়ি পুষ্পরথে॥
যে স্বপ্ন দেখিনু তাহে নাহিক নিস্তার।
পড়িবেক অবশ্য লঙ্কায় মহামার॥
ত্রিজটা এতেক বলি ঘুমে অচেতন।
একা সীতা বৃক্ষতলে করেন ক্রন্দন॥
শুনিয়া বৃক্ষের শাখে হনূমান হাসে।
প্রত্যক্ষ করাব স্বপ্ন একই দিবসে॥
ত্রিজটার স্বপ্ন সত্য, কহে কৃত্তিবাস।
রাবণের হবে শীঘ্র সবংশে বিনাশ॥



### সীতা সরমা কথোপকথন

সরমা রাক্ষসী বটে মহা-গুণবতী।
সীতার সহিত তার পরম-পীরিতি॥
লঙ্কায় সীতার নাহি দুঃখের ভাগিনী।
একমাত্র ছিল সেই সরমা-রমণী॥
সীতা ও সরমা যেন দুইটি ভগিনী।
উভয়ে কহিত কত দুঃখের কাহিনী॥
সীতার দুঃখের কথা সরমা শুনিলে।
সরমা সান্ত্বনা দিত বসিয়া বিরলে॥
সীতা কন, শুন মোর সরমা-ভগিনী।
আর কি পাইব রাম-চরণ দুখানি॥
আর কি সরমা দিদি, হেন ভাগ্য পাব।
শ্রীরামের সঙ্গে আমি অযোধ্যায় যাব॥
আর কি হেরিব চক্ষে রাম রঘুমণি।
আর কি রামের বামে হব পাটরাণী॥
কুটির রহিল কোথা পত্রের ছাউনী।
দেবর লক্ষ্মণ কোথা সেই গুণমণি॥
বিষম কঠিন বিধি দেখি তব মন।
আমার কপালে কৈলি এমন লিখন॥
কারো মন্দ নাহি করি সবে করি ভাল।
তবে কেন অভাগীর হেন দশা হ'ল॥
দুঃখের উপরে কারে দাও বিধি দুঃখ।
সুখের উপরে কারে দাও তুমি সুখ॥
যারে সুখ দাও, ভাসে সে সুখ-সাগরে।
রামনিধি দিয়া পুনঃ কেড়ে নিলে তাঁরে॥
রাম-সীতা এক বস্তু ভিন্ন নহে কভু।
ভিন্ন করি দিল আজ নিদারুণ বিভু॥
সাধ করি গলে হার না পরিনু আমি।
হার-অন্তরালে পাছে রন রঘুমণি॥
তাই আমি ভয়ে-ভয়ে না পরিনু হার।
সেই রামে রাখে বিধি সাগরের পার॥
এমন দারুণ দুঃখ কেমনে পাসরি।
বৃথা মোর জন্ম, বৃথা জনক-ঝিয়ারী॥
আমারে বেতের বাড়ি মারে চেড়ীগণ।
এ দুঃখে সীতার প্রাণ বাঁচে কতক্ষণ॥
সদাই মারিতে আসে রাক্ষসীর দল।
পলাইতে মনে করি, চতুর্দ্দিকে জল॥
এতেক বলিয়া সীতা করেন ক্রন্দন।
সরমা সীতাকে কহে প্রবোধ-বচন॥
কমল-লোচন রাম দেব-নারায়ণ।
সীতা লক্ষ্মী-ঠাকুরাণী জানে ত্রিভুবন॥
লক্ষ্মী-নারায়ণ কভু ভিন্ন নাহি রবে।
অবিলম্বে উভয়ের মিলন হইবে॥
কালপূর্ণ হইলেই কার্য্যসিদ্ধি হয়।
কালপূর্ণ না হইলে নহে ফলোদয়॥





সত্য বটে দৈব ও পুরুষকার বল।
কিন্তু এই দু'য়ে কাজ না হয় সফল॥
কালপূর্ণ হওয়া চাই তাদের সহিত।
এ-তিন মিলিলে কার্য্যসিদ্ধি সুনিশ্চিত॥
এক-এক বিন্দু তব নয়নের জল।
ঝরিতেছে ঠিক যেন জ্বলন্ত অনল॥
এ-অনল দহিবেক স্বর্ণ-লঙ্কাপুরী।
মনে রেখে দিও সীতা, বিশেষ বিচারি॥
বহুকাল গেল সীতা অল্পকাল আছে।
ক্রন্দন সংবর সীতা হিয়া শুকায় পাছে॥
সরমা-সতীর বাক্য করিয়া শ্রবণ।
সীতাদেবী এই কথা বলেন তখন॥
আমি রমা যদি হই, তুমি হে সরমা।
সার্থক তোমার নামে দেখি যে সুষমা॥
ধন্য তব পিতা-মাতা বুঝিনু এখন।
রাখিলা 'সরমা' নাম আমারি কারণ॥
ক্রন্দন সংবরে সীতা সরমা-বচনে।
সীতার ক্রন্দনে কান্দে পশুপক্ষিগণে॥
মাথে হাত দিয়া সীতা ছাড়িলা নিঃশ্বাস।
সুন্দর সুন্দরাকাণ্ড গায় কৃত্তিবাস॥

● সীতার নিকট হনুমানের পরিচয় জ্ঞাপন ●

হনুমান দেখে সব চেড়ী ঘরে গেল।
সীতা সম্ভাষিতে মোরে এই বেলা হৈল॥
বৃক্ষ হৈতে এইসব দেখে হনুমান।
এইবার যাব সীতা-মা'র বিদ্যমান॥
বৃক্ষশাখে হনুমান সীতা ভূমিতলে।
কি বলিয়া সম্ভাষিব মনে যুক্তি তুলে॥
বলিতে রামের দূত না হয় বাসনা।
মোর তরে হ'তে পারে সীতার যন্ত্রণা॥
তবেত সকল কার্য্য হইবে বিনাশ।
অসন্তোষে গেলে হবে শ্রীরাম নিরাশ॥
সাত পাঁচ হনুমান ভাবেন আপনি।
আপনা-আপনি কহে শ্রীরামকাহিনী॥
শ্রীরাম বলিয়া সীতা করেন ক্রন্দন।
শ্রীরামের কথা কহে পবন-নন্দন॥
বৃক্ষ হৈতে রাম বলি ডাকে ঘনে ঘনে।
আচম্বিতে রাম নাম বাজে সীতার কানে॥
সীতা বলে কে শুনালে মধুর রাম-নাম।
জুড়াও রামের নামে কান অবিরাম॥
যে শুনালে রাম-নাম একবার দেখা দে।
নিষ্ঠুর লঙ্কায় রামের হেন ভক্ত কে॥
কোথা হৈতে এলি বাছা, নাহি জানি আমি।
বোধহয় রামচন্দ্রে দেখিয়াছ তুমি॥
দেখিতে দেখিতে এল বীর হনুমান।
অষ্টাঙ্গ লোটায়ে বীর করিল প্রণাম॥
কপি দেখি সীতার বিস্মিত হৈল মন।
চিনিতে না পারি বাছা, তুমি কোন্ জন॥
দেখিয়া তোমার মূর্ত্তি হইনু কাতর।
ছল করি পাঠাইল বুঝি লঙ্কেশ্বর॥
এলে কপি রূপ ধরি ভুলাবার তরে।
মরিবার তরে কপি, আইলে এ-ধারে॥
হনূ বলে, আমি কপি, নাহি অন্য জন।
নাম মোর হনুমান, পবন নন্দন॥
নিজগুণে কৃপা করি ভৃত্য কৈলা রাম।
আমি তাঁর ভৃত্য, মোর নাম হনুমান॥
নিশাচর নহি আমি, মাথায় দাও মা পা।
আমি তোমার প্রিয় পুত্র, তুমি আমার মা॥
সীতা বলে, কি বলিলে রামের ভৃত্য তুমি।
কেমনে কহিব কথা, প্রত্যয় না যাই আমি॥
তুমি যদি রামের সেবক হনুমান।
তাঁর পরিচয় দাও মোর বিদ্যমান॥
সত্বর হইয়া হনূ মহাভক্তিভরে।
শ্রীরামের পরিচয় দিলেন সীতারে॥
যজ্ঞশীল দানশীল দশরথ রাজা।
দেবলোক নরলোক সবে করে পূজা॥



জ্যেষ্ঠ পুত্র রাম তাঁর বধূ সীতা সতী।
হরণ করিল তাঁরে রাবণ দুর্ম্মতি॥
কাননে ভ্রমেণ রাম সীতা-অন্বেষণে।
সুগ্রীবের সহ মৈত্রী করিলেন বনে॥
সে রামের বৃত্তান্ত তোমারে যায় বলা।
মাথা তুলি দেখ মাগো, সেবকবৎসলা॥
মাথা তুলি সীতাদেবী সম্মুখে নেহারে।
বিঘত-প্রমাণ কপি দেখেন গোচরে॥
সীতা-হনুমান্ দোঁহে হৈল দরশন।
যোড়হাতে নমে তাঁরে পবন-নন্দন॥
জানকী বলেন, বিধি বিগুণ আমায়।
রাবণের দূত বুঝি আমারে ভুলায়॥
নানাবিধ মায়া জানে পাপিষ্ঠ রাবণ।
বানর-রূপেতে বুঝি করে সম্ভাষণ॥
দশমাস করি আমি শোকে উপবাস।
মম সঙ্গে কি লাগিয়া কর উপহাস॥
স্বরূপেতে হও যদি শ্রীরামের চর।
আমার বরেতে তুমি হইবে অমর॥
অগ্নিতে পুড়িবে নাহি, অস্ত্রে না মরিবে।
রণে বনে তব রক্ষা শঙ্করী করিবে॥
তব কণ্ঠে সরস্বতী হৌন অধিষ্ঠান।
যেখানে সেখানে যাও, সর্ব্বত্র সম্মান॥
বানর, কি নাম ধর, থাক কোন্ দেশে।
কি হেতু আইলে হেথা, কাহার আদেশে॥
বহুদিন শ্রীরামের না জানি কুশল।
আমার লাগিয়া প্রভু আছেন দুর্ব্বল॥
হইবা রামের দূত, হেন অনুমানি।
তব মুখে শুনিলাম প্রভুর কাহিনী॥
হনুমান বলে, রাম গুণের সাগর।
আকৃতি-প্রকৃতি কিবা সর্ব্বাঙ্গ সুন্দর॥
শালবৃক্ষ জিনি তাঁর প্রকাণ্ড শরীর।
আজানুলম্বিত বাহু, নাভি সুগভীর॥
তিলফুল জিনি নাসা, সুদৃশ্য কপাল।
ফলমূল খান, তবু বিক্রমে বিশাল॥

দূর্ব্বাদলশ্যাম রাম গজেন্দ্রগমন।
কন্দর্প জিনিয়া রূপ ভুবনমোহন॥
বিচিত্র ধনুক তাঁর, তাহে দেন চড়া।
চাঁচর কেশে চিকুর হানে পুষ্পলতা-বেড়া॥
'হা সীতা হা সীতা' বলি করেন ক্রন্দন।
গৌরবর্ণ শ্রীরামের অনুজ লক্ষ্মণ॥
এত শুনি জানকীর বাড়িল ক্রন্দন।
এতক্ষণে বাছা, মোর প্রত্যয় হৈল মন॥
অনাথের নাথ রাম, সকলের গতি।
কহিতে তাঁহার গুণ কাহার শকতি॥
রামের সেবক বট বাছা হনুমান।
কেমন আছেন মোর কমল-নয়ান॥
কেমনে বঞ্চেন কাল রাম গুণমণি।
রামের মঙ্গল পিছে শুনিব সে আমি॥
আগে এক বার্ত্তা হনূ, শুধাই তব কাছে।
সুমিত্রার প্রাণ, দেবর লক্ষ্মণ কেমন আছে॥
দেবরের কথা আমি না শুনিনু কানে।
দুষ্ট কথা কহিলাম পঞ্চবটী বনে॥
দুষ্ট কথা শুনি দেবর একা রাখি গেল।
শূন্য-ঘর দেখি রাবণ হরিয়া আনিল॥
সীতাবাক্য শুনি পুনঃ কহে হনুমান।
বিশেষিয়া কহি মাতা, কর অবধান॥
আপনি যে স্বর্ণমৃগ দেখিলা সুন্দর।
রাক্ষস মারীচ সেই রাবণের চর॥
তাহাকে মারিতে রাম করেন প্রয়াণ।
শ্রীরামের বাণেতে সে হারাইল প্রাণ॥
তোমার দুর্ব্বাক্যে ঘর ছাড়িল লক্ষ্মণ।
শূন্য ঘর পেয়ে তোমা হরিল রাবণ॥
পর্ব্বতশিখরে ছিনু মোরা পঞ্চজন।
ছিন্ন বস্ত্র অকস্মাৎ পড়িল তখন॥
রাম হস্তে ছিন্নবস্ত্র করিনু অর্পণ।
বহু কান্দিলেন রাম কান্দিল লক্ষ্মণ॥
আছাড় খাইয়া রাম লোটান ভূতলে।
সুহৃদ সুগ্রীব তাঁরে আশ্বাসিয়া তোলে॥





করিল সুগ্রীব সত্য তোমা উদ্ধারিতে।
রাজত্ব দিলেন তাঁরে শ্রীরাম ত্বরিতে ॥
আইল বানর সর্ব্ব সুগ্রীব-আদেশে।
চতুর্দ্দিকে গেল সবে তোমার উদ্দেশে ॥
আসিতে মাসের মধ্যে রাজার নিয়ম।
মাসের অধিক হইলে হবে ব্যতিক্রম ॥
পাতালে প্রবেশ করি মহা অন্ধকার।
মনে হৈল, কপি সব মরিল এবার ॥
সম্পাতি নামেতে পক্ষী গরুড়-নন্দন।
তার মুখে শুনিলাম তব বিবরণ ॥
পর্ব্বতের উপরে তাহার পাই দেখা।
রাম-নাম বলিতে তাহার উঠে পাখা ॥
তার বাক্যে লঙ্ঘিলাম দুস্তর সাগর।
লঙ্কার সকল স্থান হইল গোচর ॥
রাবণের চর বলি না করিহ ভয়।
স্বরূপে রামের দূত, জানিহ নিশ্চয় ॥
আমার বচনে যদি না হয় প্রত্যয়।
রামের অঙ্গুরী দেখ, ঘুচিবে সংশয় ॥
ওমা সীতা, হনূ-বাক্যে কর মা বিশ্বাস।
হনূ না কহিবে মিথ্যা, হনূ রাম-দাস ॥
হনূর অচলা ভক্তি রাম-সীতাপ্রতি।
হনূ হৈতে খণ্ডিবেক তোমার দুর্গতি ॥
হনূ তব বল-বুদ্ধি-ভরসার স্থল।
রাম-সীতা লাগি হনূ হইল পাগল ॥
হনূই করিবে মাগো তোমার উদ্ধার।
সুগ্রীবের কথা কৃত্তিবাস বলে সার ॥



● হনূমানকে সীতার পরিচয় প্রদান ●

হনূমান বলে, শুন মাতা-ঠাকুরাণি।
পরিচয় দিনু আমি, তোমারে না চিনি ॥
নিজ-পরিচয় দাও, তোমার নাম কি।
কোন্ রাজার বধূ তুমি, কোন রাজার ঝি ॥

পদ্মপত্রে জল যথা করে ঢল-ঢল।
সেরূপ তোমার মাগো, নয়ন-যুগল ॥
শীঘ্র করি জননি গো, পরিচয় দে।
রামনাম শুনি কান্দ, রাম তোমার কে ॥
এত শুনি জানকীর উথলে আগুনি।
আমি ছার জন্মিয়াছি বড় অভাগিনী ॥
মিথিলা-বসতি, জনক-নৃপতি,
কাঞ্চন-রচিত ধাম।
তাঁহার নন্দিনী, কুল-কলঙ্কিনী,
জানকী আমার নাম ॥
দশরথ-রাজা, বলে মহাতেজা,
তাঁর বধূ বটে আমি।
মিথিলা যাইয়া, ধনুক ভাঙ্গিয়া,
বিভা কৈলা রঘুমণি ॥
মোর প্রাণবর, অযোধ্যা-ঈশ্বর,
সুখের অবধি নাই।
বিধি হৈলা বাম, ছাড়ি হেন রাম,
কাঁদিতেছি সর্ব্বদাই ॥
শুন হনূমান, কর এই কাম,
ল'য়ে যাও যথা রাম।
রামের বিহনে, ম'রে আছি প্রাণে,
কাঁদিতেছি অবিরাম ॥
আমি দীন-হীন, হবে হেন দিন,
অযোধ্যা যাইব আমি।
গিয়া অযোধ্যাতে, রঘুনাথ-সাথে,
বামে হব পাটরাণী ॥
রাবণে বধিয়া, আমারে লইয়া,
যেতে যদি পার তুমি।
রাণী হবার কালে, পুত্র বলি কোলে,
তোমারে লইব আমি ॥





● অঙ্গুরী সন্দর্শন-সংবাদ ●

হনূমান্ বলে, কিবা বল ঠাকুরাণি।
ভরসা তোমার মাগো, চরণ দু'খানি॥
একটি নিশান আছে জনক-ঝিয়ারী।
হাত পাতি লহ মাতা, রামের অঙ্গুরী॥
অঙ্গুরীর নাম শুনি জানকী তৎপর।
নিদর্শন দিল হাতে পবন-কোঙর॥
অঙ্গুরী দেখিয়া সীতা তুলি দুটি হাত।
অভাগিনী ব'লে মনে আছে রঘুনাথ॥
রামের অঙ্গুরী আনি দিলে হনূমান।
অঙ্গুরী নহে ত ইহা দিলে মোর প্রাণ॥
বল দেখি, কোথা রাখি রামের অঙ্গুরী।
সোনা দেখি কেড়ে লয় পাছে সব চেড়ী॥
অঙ্গুলে রাখিলে পাছে লয় চেড়ীগণ।
দেখিতে না পাইব অঙ্গুরী সর্ব্বক্ষণ॥
হৃদিমাঝে রাখি যদি, কহি তব ঠাঁই।
অঙ্গুরী দেখিতে হায় না পাব সদাই॥
বারেক বিশ্রাম কর পবন-নন্দন।
অঙ্গুরীর সনে কহি দু-চারি কথন॥
অঙ্গুরীর পানে চাহি কন ঠাকুরাণী।
দিবানিশি কাঁদি আমি জনক-নন্দিনী॥
শুনহ অঙ্গুরী, তুমি রামের নিশান।
দ্বিগুণ তোমায় দেখি কান্দি উঠে প্রাণ॥
যে-কালে জনক পিতা দান কৈলা মোরে।
মোর আগে বরণ সে করিলা তোমারে॥
তাম্রপাত্রে গঙ্গাজল, তিল-তুলসী তাতে।
তোমারে আমারে পিতা সঁপে রাম-হাতে॥
তোমায় আমায় দোঁহে নৈলা রঘুমণি।
সেই হৈতে হৈলে তুমি আমার সতিনী॥
বিধি বাম হইলেন, আমি অভাগিনী।
রাবণ হরিল মোরে, সঙ্গে রৈলা তুমি॥
পড়িলাম যবে আমি শ্রীরামের মনে।
আমার অভাবে রাম চান তব পানে॥
অঙ্গুরী, দোসর তুমি ছিলে রাম-সনে।
রামকে রাখিয়া একা হেথা এলে কেনে॥
আর এক-কথা আমি বলি তব স্থান।
অভাগিনী ব'লে মনে করেন শ্রীরাম॥
আমা-ছাড়া হ'য়ে রাম রন বহুদিন।
আমার বিহনে কত হ'য়েছেন ক্ষীণ॥
হেনকালে বলে হনূ করি যোড়হাত।
তোমা-বিনা ক্ষীণদেহ হৈলা রঘুনাথ॥
উঠিতে-বসিতে তাঁর মুখে তব নাম।
জাগিতে-ঘুমাতে 'সীতা' বলেন শ্রীরাম॥
কান্দিয়া তোমার তরে শ্রীরাম বিকল।
ফল-জল তেয়াগিয়া বড়ই দুর্ব্বল॥
এত ক্ষীণ হ'য়েছেন রাম জটাধারী।
ঢিলা হ'যে গেছে তাঁর করের অঙ্গুরী॥
যবে হৈতে তব সঙ্গ-ভঙ্গ হৈলা রাম।
সেইদিন ঘুচিয়াছে, অঙ্গুরীর নাম॥
অঙ্গুরী বলিয়া পূর্ব্বে রাম পরিছিলা।
এখন এমন ক্ষীণ, অঙ্গুরী হৈল বালা॥
পূর্ণচন্দ্র শোভিতেছে গগন-উপরে।
অঙ্গুরী দিয়াছে হনূ জানকীর করে॥
অঙ্গুরী হেরিয়া সীতা মহা-হৃষ্ট-মন।
শ্রীরামের মূর্ত্তিখানি করিলা স্মরণ॥
চন্দ্রকান্ত-মণি সেই অঙ্গুরীতে ছিল।
চন্দ্রের কিরণে তাহা ক্ষরিতে লাগিল॥
অঙ্গুরী কাঁদিছে, সীতা ভাবে মনে-মন।
অঙ্গুরীকে সম্বোধিয়া বলেন বচন॥
জনম-দুঃখিনী সীতা, কাঁদিবে সীতাই।
হে অঙ্গুরী, কি কারণে কান্দ তুমি ভাই॥
বুঝিনু বুঝিনু ভাই, বুঝিনু এখন।
কেন কান্দিতেছ আসি অশোকের বন॥
শ্রীরামচন্দ্রের করে পড়ে যেইজন।
কান্দিতে হইবে তারে জেনো আজীবন॥





তাহারে কান্দিতে হবে চিরদিন ধরি।
দেখিলাম ইহা আমি বিশেষ বিচারি॥
তুমি আমি দু'জনাই পড়ি তাঁর করে।
কাঁদিতেছি দোঁহে মিলি রাক্ষসের ঘরে॥
কেহ যেন 'সীতা'-নাম নাহি রাখে আর।
রাখিলে করিতে হবে তারে হাহাকার॥
এত বলি জানকী কপালে মারে হাত।
দাসী-হেতু এত দুঃখ পাও রঘুনাথ॥
জানকী বলেন, শুন পবন-কুমার।
আমার দুঃখের আর নাহি দেখি পার॥
যেদিন হ'তে সঙ্গ-ছাড়া হলেন গোসাঁই।
সেদিন হ'তে ফল-জল কিছু খাই নাই॥
বাঁচে কি না বাঁচে আর জনক-ঝিয়ারী।
কোথা রাখি বাছা হনু, রামের অঙ্গুরী॥
এত বলি অঙ্গুরীকে লৈলা ঠাকুরাণী।
অঙ্গুরী পরিতে চান জনক-নন্দিনী॥
অঙ্গুরী পরিলা সীতা দৃঢ় করি মন।
অঙ্গুরী হইল ঠিক হাতের কঙ্কণ॥
ইহা দেখি কান্দিয়া বিকল হনুমান।
রাম-সীতা দুই ক্ষীণ একই সমান॥

### ● হনুমানকে সীতার আশীর্বচন ●

সীতা বলে, দেখে যাহ পবন-কোঙর।
মোর দশা ব'লো গিয়া রামের গোচর॥
কিঞ্চিৎ বিলম্ব যদি হইত তোমার।
সিন্ধুজলে ত্যজিতাম এ-প্রাণ আমার॥
মোরে ঘেরি রাখিয়াছে রাবণের চেড়ী।
'রাম' ব'লে ডাকিলেই মারে মোরে ছড়ি॥
আহারে অমৃত-ফল না করি ভক্ষণ।
রাম-নামে অভাগীর উদর-পূরণ॥
ক্ষুধায় তৃষ্ণায় যবে ব্যাকুলিত প্রাণ।
কেবল আহার করি মিষ্ট রাম-নাম॥
শিংশপা-বৃক্ষের তলে দেখ মোর কুঁড়ে।
শ্রীরাম-বিহনে আমি একা থাকি প'ড়ে॥
দশমাস উপবাসী আমি রাম-বিনা।
দিবানিশি করি আমি রামের ভাবনা॥
যাও বাছা হনু, বল শ্রীরামের আগে।
সীতা মৈলে র'ম, তব নারী-হত্যা লাগে॥
দুষ্ট রাবণের চেড়ী মারে বেতের বাড়ি।
রাম-নাম হৃদে জপি যাই গড়াগড়ি॥
রাবণের চেড়ীগণ তুলে মাথে হাত।
উচ্চৈঃস্বরে ডাকি বলি, রক্ষ রঘুনাথ॥
দুই-চারি ফল পাই সরমার ঠাঁই।
রাবণের চেড়ী তাহা খেতে দিত নাই॥
সন্দেশ লইয়া দ্রুত যাহ হনুমান্।
রাবণের অত্যাচারে না বাঁচে পরাণ॥
রাম-বিনা যত দুঃখ, শুন দিয়া মন।
চন্দ্রকর বোধ হয় সূর্য্যের কিরণ॥
জলবিন্দু বরষিতে মেঘে করি মানা।
রাম-বিনা জলবিন্দু অনলের কণা॥
সরমা চন্দন যদি দেয় মোর গায়।
অগ্নি-সম বোধ হয়, অঙ্গ পুড়ে যায়॥
কর্পূর যদ্যপি দেয় তাম্বুল-ভিতরে।
রাম-বিনা সেই দ্রব্য না রুচে আমারে॥
এত দুঃখে সীতা-প্রাণ বাঁচে কতক্ষণ।
উদ্ধার না হৈল মোর, নিশ্চিত মরণ॥
হনুমান বলে, মাগো, চিন্তা নাহি আর।
রাম-হস্তে রাবণের নাহিক নিস্তার॥
রাম-সনে মিলিয়াছে অসংখ্য বানর।
ইঙ্গিতে বান্ধিয়া দিবে অলঙ্ঘ্য সাগর॥
সুগ্রীব-বানরে সঙ্গী কৈলা রঘুনাথ।
মিতালি করিলা রাম সুগ্রীবের সাথ॥
কত-শত কপি এল দেশ-দেশান্তরী।
গণ্ডুষে শুষিতে পারে সাগরের বারি॥



পূর্ব্বকথা তব মাগো নাহি পড়ে মনে।
যেদিন তোমায় হরি আনে দশাননে ॥
ঋষ্যমূকে ছিনু মোরা কপি পঞ্চজন।
আমা-সবে ফেলি দিলে অঙ্গের ভূষণ ॥
রামকে নিশান দিতে ফেলিলে ভূষণে।
তুমি পাসরিলে মাতা, আছে মোর মনে ॥
সে পঞ্চ-বানর মিলে শ্রীরামের সনে।
অসংখ্য বানর সঙ্গী শ্রীরামের গুণে ॥
সীতা কহে, এলে হনূ, লঙ্ঘিয়া সাগরে।
কি দিবে অনাথা সীতা খাইতে তোমারে ॥
সরমা পাঁচটি আম্র দিয়াছে আমায়।
তুমি বাছা ল'য়ে যাও, দিলাম তোমায় ॥
সেই পঞ্চ-ফল হনূ, ল'য়ে যাহ তুমি।
তিলেক বিলম্ব কর, দিই বাপু, আমি ॥
এক আম্র দিবে রামের চরণ-কমলে।
দু'টি আম্র দিবে বাছা, বানর সকলে ॥
এক আম্র দিবে মোর লক্ষ্মণ-দেবরে।
শত-শত আশীর্ব্বাদ জানাবে তাহারে ॥
এক আম্র আছে বাছা পবন-কুমার।
ইহার অর্দ্ধেক ভাগ সুগ্রীব রাজার ॥
অবশিষ্ট অর্দ্ধভাগ খেও বাছা, তুমি।
একে-একে ফল বাছা, বেঁটে দিনু আমি ॥
শুনিয়া হনূর হাসি নাহি ধরে আর।
যোড়হাতে বলে হনূ নিকটে সীতার ॥
আমার যেমন ক্ষুধা, খাদ্য তথা চাই।
অর্দ্ধেক ফলেতে মোর কিছু হবে নাই ॥
ক্ষুধানলে পুড়িতেছি বল জনকের ঝি।
অর্দ্ধেক ফলেতে মাগো, হবে মোর কি ॥
আজ্ঞা যদি পাই তব জনক-ঝিয়ারী।
সমুদ্রের জল আমি শুষে খেতে পারি ॥
যদি তব আজ্ঞা পাই, হেন লয় মনে।
সাগরের যত জল পূরে রাখি কানে ॥
জানকী বলেন, হনূ, শ্রীরাম-বিহনে।
দরিদ্র হ'য়েছি বাছা, অশোক-কাননে ॥
অশোক-কানন নহে, শোকের কানন।
শোকে-দুঃখে জানকীর যাইছে জীবন ॥
হেথা কিবা খাদ্য পাব, আমি কাঙ্গালিনী।
অনাহারে আছি বাছা, দিবস-যামিনী ॥
একমাত্র রাম-নাম পানীয় আহার।
তাই আছে এই দেহে প্রাণের সঞ্চার ॥
ক্ষুধা-তৃষ্ণা যত কিছু ভুলেছি সকল।
একমাত্র রাম-নামে যত কিছু বল ॥
রাবণের অত্যাচারে মর্ম্মে ম'রে রই।
একমাত্র রাম-নামে সে সকল সই ॥
কভু যদি যেতে পাই অযোধ্যা-নগরে।
উদর পূরিয়া বাছা, খাওয়াব তোমারে ॥
আর কিছু না বলিহ পবন-নন্দন।
অর্দ্ধ-আম্রে হবে তব উদর-পূরণ ॥
অত্যল্প প্রসাদ যদি খাও ভক্তিভরে।
ক্ষুধা নাহি প্রবেশিবে তোমার উদরে ॥
যে বার্ত্তা আনিয়া দিলে বাছা হনূমান।
তুলনায় তার কাছে তুচ্ছ প্রাণ-দান ॥
প্রাণ দিতে পারি আমি, কহি তব ঠাঁই।
প্রাণ দিলে শ্রীরামে দেখিতে পাব নাই ॥
সেকারণে প্রাণদান না দিনু তোমারে।
প্রাণরক্ষা করি ...ম রামে দেখিবারে ॥
ইহার সমান ।কছু দান দিব আমি।
মোর বরে চারি-যুগ অমর হও তুমি ॥
দুই-হাত তুলি হনূ, তোমায় দিনু বর।
মোর বরে চারি-যুগ হইবে অমর ॥
কায়মনোবাক্যে যদি সতী হই আমি।
কায়মনোবাক্যে যদি রাম হন স্বামী ॥
নিশ্চিত সীতার বাক্য না হবে লঙ্ঘন।
এই কথা বাছা হনূ, রেখো মনে-মন ॥
অমরত্ব-বর দিনু বাছা রাম-দাস।
সীতার অলঙ্ঘ্য বাক্য, কহে কৃত্তিবাস ॥





• সীতাদেবীর খেদ •

যোগসিদ্ধ মহাতেজা, জনক নামেতে রাজা,
আমি সীতা তাঁহার নন্দিনী।
দশরথসুত রাম, নবদূর্ব্বাদলশ্যাম,
বিবাহ করেন পণে জিনি ॥
শুভ বিবাহের পর, গেলাম শ্বশুর-ঘর,
কতমত করিলাম সুখ।
শ্বশুরের স্নেহ যত, শাশুড়ীগণের তত,
নিত্য বাড়ে পরম কৌতুক ॥
হরষিত যত প্রজা, আনন্দিত মহারাজা,
আদেশিলা দিতে ছত্রদণ্ড।
কুঁজী দিল কুমন্ত্রণা, কৈকেয়ী করিল মানা,
বিলম্ব না কৈল একদণ্ড ॥
আমি কন্যা পৃথিবীর, স্বামী মম রঘুবীর,
মোরে বন্দী কৈল নিশাচর।
সুন্দরাকাণ্ডের গীত, কৃত্তিবাস সুললিত,
বিরচিল অতি মনোহর ॥



• সীতাদেবী ও হনূমানের কথোপকথন •

বিভীষণ ধার্ম্মিক রাবণ-সহোদর।
মোর লাগি রাবণেরে বুঝায় বিস্তর ॥
অরবিন্দ নামেতে রাক্ষস মহাশয়।
আমা দিতে রাবণেরে ক'রেছে বিনয় ॥
বিভীষণকন্যা সে সানন্দা নাম ধরে।
তার মা পাঠায় তারে আমার গোচরে ॥
তার ঠাঁই শুনিলাম এই সারোদ্ধার।
বিনাযুদ্ধে বাছা, মোর নাহিক উদ্ধার ॥
সুগ্রীবেরে জানাইও মম বিবরণ।
শ্রীরামেরে জানাইও মোর নিবেদন ॥
হনূ বলে, মোর পৃষ্ঠে কর আরোহণ।
তোমা ল'য়ে যাব, যথা শ্রীরাম-লক্ষ্মণ ॥
বল মৃগ হই মাতা, বল হই পাখী।
কিসে আরোহিয়া যাবে, বল মা জানকী ॥
জানকী বলেন, তুমি বিঘত-প্রমাণ।
মনুষ্যের ভার কিসে স'বে হনূমান ॥
শুনিয়া সীতার কথা হনূমান হাসে।
হইল যোজন আশী চক্ষুর নিমিষে ॥
হইল যোজন দশ আড়ে পরিসর।
সত্তর যোজন হৈল উভে দীর্ঘতর ॥
করিল দীঘল লেজ যোজন পঞ্চাশ।
তখনি সে লেজ গিয়া ঠেকিল আকাশ ॥
জানকী বলেন, বাছা, তোমার আকার।
দেখিয়া আমার মনে লাগে চমৎকার ॥
কেমনে তোমার পৃষ্ঠে, রব আমি স্থির।
সাগরে পড়িলে খাবে হাঙ্গর কুম্ভীর ॥
পরপুরুষের স্পর্শে নাহি লয় মন।
কি করিব, বলে ধরি আনিল রাবণ ॥
রাবণের মত কি করিবে মোরে চুরি।
তাকে মারি উদ্ধারহ, তবে বাহাদুরি ॥
তোমার দুর্জ্জয় মূর্ত্তি দেখি লাগে ডর।
আপনা সংবর বাছা পবনকোঙর ॥
অশীতি যোজন অঙ্গ লাগে অন্তরীক্ষে।
আপনা সংবর বাছা, কেহ পাছে দেখে ॥
শুনিয়া সীতার কথা বীর হনূমান।
দেখিতে দেখিতে হয় বিঘত-প্রমাণ ॥
জানকী বলেন, বাছা পবনকোঙর।
তোমার বিক্রমে মোর লাগে বড় ডর।
লক্ষ্মণেরে জানাইও আমার কল্যাণ।
তা-সবার বিক্রমের কিসের বাখান ॥
নিমিকুলে জন্মিয়া পড়িনু সূর্য্যকুলে।
এই কি আছিল মোর লিখন কপালে ॥
রাম, হেন স্বামী যাঁর আছে বিদ্যমান।
রাক্ষসে তাহার করে এত অপমান ॥
সুগ্রীবেরে জানাইও আমার কাকুতি।
যতেক আছয়ে তাঁর সৈন্য-সেনাপতি ॥



ছ'মাস জীবন তার, একমাস রয় ।
মাস গেলে বাছা, মোর জীবন-সংশয় ॥
দুই মাস রাবণ দিয়াছে প্রাণদান ।
অতঃপর কাটিয়া করিবে খান খান ॥
আমি মৈলে সবাকার বৃথা আয়োজন ।
যদি ঝাট এস, তবে রহিবে জীবন ॥

● হনূমানের হস্তে সীতাদেবীর শিরোমণি প্রদান ●

শুনিয়া সীতার এই করুণ-বচন ।
নেত্রনীরে তিতে বীর পবননন্দন ॥
হনূমান বলে, শুন জনক-নন্দিনী ।
না কর ক্রন্দন মাতা, সংবর আপনি ॥
নিদর্শন দেহ কিছু যাইব ত্বরিতে ।
মাসেকের মধ্যে ঠাট আনিব লঙ্কাতে ॥
মাথা হৈতে খসাইয়া সীতা দেন মণি ।
মণি দিয়া তার ঠাঁই কহেন কাহিনী ॥
মাসেকের মধ্যে যদি করহ উদ্ধার ।
তোমার কল্যাণে সীতা জীয়ে এই বার ॥
আর কি কহিব কথা প্রভুর চরণে ।
ইন্দ্রসুত কাক মোর আঁচড়িল স্তনে ॥
শ্রীরাম ঐষিক বাণ করেন সন্ধান ।
খেদাড়িয়া যায় বাণ বধিতে পরাণ ॥
কাক গিয়া বাসবের লইল শরণ ।
সে ঐষিক-বাণ তবে হইল ব্রাহ্মণ ॥
দ্বিজ-বেশে কহে গিয়া বাসবের ঠাঁই ।
শ্রীরামের বাণ আমি, এই কাক চাই ॥
সেই বাণ দেখি ইন্দ্র উঠিল তখন ।
করযোড়ে তার আগে করিল স্তবন ॥
বাণ বলে, মোর ঠাঁই নাহিক এড়ান ।
ত্রিভুবনে ব্যর্থ নহে শ্রীরামের বাণ ॥
বাণের গর্জ্জন শুনি ভীত পুরন্দর ।
জয়ন্ত কাকেরে দিল বাণের গোচর ॥
শ্রীরামে আনিয়া দিল বিন্ধি এক আঁখি ।
করুণাসাগর রাম না মারেন পাখী ॥
এত অপরাধে তারে না মারেন প্রাণে ।
ত্রিভুবনে তুল্য নাহি শ্রীরামের গুণে ॥
রাম-হেন পতি যার আছে বিদ্যমান ।
রাক্ষসে তাহার করে এত অপমান ॥
অনন্তর মস্তকে বান্ধিয়া শিরোমণি ।
দেশেতে চলিল বীর মাগিয়া মেলানি ॥
মেলানি পাইয়া বীর দেশেতে আইসে ।
মনে পাঁচ সাত বীর হনূমান ভাষে ॥
আচম্বিতে আইলাম যাই আচম্বিতে ।
হরিষ-বিষাদ কিছু না থাকিবে চিতে ॥
রামের কিঙ্কর, যাব সাগরের পার ।
রাবণেরে কিঞ্চিৎ দেখাই চমৎকার ॥
জন্মাই সীতার হর্ষ রাবণের ত্রাস ।
স্বর্ণলঙ্কাপুরী আজি করিব বিনাশ ॥
বান্ধিয়াছে মণিতে অশোক বৃক্ষ গুঁড়ি ।
সেই বনে হনূমান যায় গুড়ি গুড়ি ॥
সীতা বলিলেন বাছা, হইল স্মরণ ।
অমৃতের ফল কিছু করহ ভক্ষণ ॥
হাত পাতি লয় বীর পরম কৌতুকে ।
অমনি ফেলিয়া দিল আপনার মুখে ॥
অমৃত-সমান সেই অমৃতের ফল ।
ফল খেয়ে হনূমান হইল বিকল ॥
হনূমান কহে ওগো জননী জানকী ।
অমৃত-সমান ফল আরো আছে নাকি ॥
কোথায় তাহার গাছ, কহ মা, বিধান ।
খাইব সকল ফল, দেখ বিদ্যমান ॥
সীতা বলিলেন, তব বৃথা আগমন ।
মম বার্ত্তা না পাবেন শ্রীরাম-লক্ষ্মণ ॥
তুমি একা বানর, রাক্ষস বহু জন ।
তোমারে দেখিবামাত্র বধিবে জীবন ॥
হনূমান বলে মাতা ভাব কেন আর ।
রাক্ষস কটক আজি করিব সংহার ॥





মনে চিন্তা না করিহ, শুনহ বচন।
দেখাইয়া দেহ মাতা অমৃতের বন ॥



**● হনুমানকর্ত্তৃক মধুবনভঞ্জন এবং বনরক্ষী-রাক্ষসগণের সংহার ●**

দেখান অঙ্গুলি দিয়া সীতা সেই বন।
নিঃশব্দে চলিল বীর পবননন্দন ॥
জাল দড়া দিয়া বান্ধা আছে চারিপাশ।
তাহা দেখি মারুতির উপজিল হাস ॥
খাইতে না পারে পক্ষী, রাখে নিশাচর।
ধীরে ধীরে হনুমান প্রবেশে ভিতর ॥
নেউল-প্রমাণ হ'য়ে বৃক্ষডালে আছে।
তাহারে দেখিয়া পক্ষী নাহি রহে গাছে ॥
ফল রাখে হনুমান ডালে ডালে পাড়ি।
দেখিয়া রাক্ষস সব হেসে গড়াগড়ি ॥
রাক্ষসেরা বলে, এ বানর নাহি মারি।
রাখুক বানর ফল, নিদ্রা আগে সারি ॥
বৃক্ষতলে নিদ্রা যায় রাক্ষস সকল।
পবন-নন্দন বীর খায় সব ফল ॥
ফল ফুল খায় বীর আর ছিঁড়ে পাতা।
উপাড়িয়া ফেলে গাছ, কোথা বৃক্ষলতা ॥
ডাল ভাঙ্গে হনুমান শব্দ মড়মড়ি।
আতঙ্কে রাক্ষস সব উঠে দড়বড়ি ॥
উঠিয়া রাক্ষসগণ চারিদিকে চায়।
অমৃতের বন দেখে, কিছু নাহি তায় ॥
জাঠা ও ঝকড়া-শেল-মুষল-মুদ্গর।
নানা অস্ত্র মারে তারা হনুর উপর ॥
নানা অস্ত্র রাক্ষসেরা ফেলে অতি কোপে।
লাফে লাফে হনুমান সব অস্ত্র লোফে ॥
কুপিলেন হনুমান পবন-নন্দন।
সবার উপরে করে গাছ বরিষণ ॥
গাছ লৈয়া হনুমান যায় তাড়াতাড়ি।
গাছের বাড়িতে মারে দশ বিশ কুড়ি ॥

হনুমান যুঝে যেন মদমত্ত হাতী।
কারে মারে চাপড় কাহারে মারে লাথি ॥
দশ বিশ চেড়ী ধরি মারিছে আছাড়।
ভাঙ্গিয়া মাথার খুলি চূর্ণ করে হাড় ॥
প্রাণ লৈয়া যায় চেড়ী পাইয়া তরাস।
সীতারে জিজ্ঞাসে বার্ত্তা, ঘন বহে শ্বাস ॥
চেড়ী সব কহে, সীতা, কহ সত্য বাণী।
বানরের সাথে কিবা কহিলে কাহিনী ॥
সীতা বলিলেন কোন্ জন মায়া ধরে।
আমি কি জানিব, সবে জিজ্ঞাস বানরে ॥
ভাঙ্গিল অশোক বন, বড় বড় ঘর।
ত্রাসে বার্ত্তা কহে গিয়া রাবণ-গোচর ॥
আসিয়াছে কোথাকার একটা বানর।
অমৃতের বন ভাঙ্গে, বড় বড় ঘর ॥
যে সীতার প্রতি তুমি সঁপিয়াছ মন।
সেই সীতা বানরে করিল সম্ভাষণ ॥
সীতা নাড়ে হাতটি বানরে নাড়ে মাথা।
বুঝিতে নারিনু নর-বানরের কথা ॥
ঝটিতি বান্ধিয়া আনি, করহ বিচার।
বিলম্ব হইলে কারো নাহিক নিস্তার ॥
কুপিল রাবণ রাজা চেড়ীদের বোলে।
ঘৃত দিলে অগ্নিতে যেমন আরো জ্বলে ॥
মার মার শব্দ করে তর্জ্জন গর্জ্জন।
দশদিক দশানন করে নিরীক্ষণ ॥
সম্মুখে দেখিল মূঢ় নামেতে কিঙ্কর।
তারে আজ্ঞা দিল রাজা ধরিতে বানর ॥
চলিল কিঙ্কর মূঢ়, যমের দোসর।
ত্বরা করি গেল হনুমানের গোচর ॥
ধেয়ে যায় রাক্ষস বধিতে হনুমান।
প্রাচীরে বসিল বীর পর্ব্বত প্রমাণ ॥
ঝকড়া মুষল জাঠা শেল ফেলে কোপে।
লাফে লাফে হনুমান সব অস্ত্র লোফে ॥
উপাড়ে ঘরের থাম পর্ব্বত-আকার।
থামের বাড়িতে বীর করে মহামার ॥



আথালি-পাথালি মারে দোহাতিয়া বাড়ি।
পড়িয়া কিঙ্কর মূঢ় যায় গড়াগড়ি ॥
পাঠাইল মারিয়া মূঢ়েরে যমঘর।
বাছিয়া উপাড়ে গাছ চাঁপা-নাগেশ্বর ॥
যেখানে থাকেন সীতা, তাহা মাত্র রাখে।
আর সব চূর্ণ করে, যা দেখে সম্মুখে ॥
দশবিশ জনে ধরি মারিছে আছাড়।
মস্তক ভাঙ্গিয়া কারো চূর্ণ করে হাড় ॥
সাগরের কূলে যত বালি খরশান।
তাহাতে কাহারো মুখ ঘষে হনূমান ॥
পলাইল বহু জন পাইয়া তরাস।
রাবণেরে বার্ত্তা কহে, ঘন বহে শ্বাস ॥
দেখিলাম যে কিছু কহিতে করি ডর।
পড়িল কিঙ্কর মূঢ় শুন লঙ্কেশ্বর ॥
লঙ্কা মজাইল আজি একটা বানর।
সহিতে না পারি আর, করিল জর্জ্জর ॥

● হনূমান কর্ত্তৃক জাম্বুমালী প্রভৃতি
অষ্ট রাক্ষস বধ ●

মহাযোদ্ধ পতি তার নাম জাম্বুমালী।
প্রহস্ত যোদ্ধার বেটা বলে মহাবলী ॥
রাবণ তাহাকে কহে করিয়া সম্মান।
আপন কটকে বান্ধি আন হনূমান ॥
আদেশ পাইয়া বীর দিব্য রথে চড়ে।
হস্তী, ঘোড়া, ঠাট কত তার সঙ্গে নড়ে ॥
বসিয়াছে হনূমান প্রাচীর-উপর।
কটক লইয়া গেল তাহার গোচর ॥
প্রথমেতে দুইজনে হৈল গালাগালি।
বাণ-বরিষণ করে বীর জাম্বুমালী ॥
প্রহারে অসংখ্য বাণ হনূমান বুকে।
মুখে রক্ত উঠে তার ঝলকে ঝলকে ॥
বাছিয়া বাছিয়া মারে চোখা-চোখা শর।
হনূমানে বিন্ধিয়া সে করিল জর্জ্জর ॥
হইলেন মহাক্রুদ্ধ পবন-নন্দন।
শালগাছ উপাড়িয়া আনে ততক্ষণ ॥
বাহুবলে গাছ এড়ে বীর হনূমান।
রাক্ষসের বাণে গাছ হয় খান খান ॥
শালগাছ ব্যর্থ গেল দেখিয়া চিন্তিত।
পর্ব্বতের চূড়া বীর আনে আচম্বিত ॥
বাহুবলে এড়ে বীর পর্ব্বতের চূড়া।
জাম্বুমালী বাণেতে পর্ব্বত করে গুঁড়া ॥
জিনিতে নারিয়া বীর হইল চিন্তিত।
রথের মুষল এক পায় আচম্বিত ॥
দুই হাতে তুলি বীর মুষল সত্বর।
দোহাতিয়া বাড়ি মাড়ে রথের উপর ॥
বাড়ি খেয়ে জাম্বুমালী গেল যমঘর।
যুদ্ধ জিনি বৈসে বীর প্রাচীর-উপর ॥
ভগ্নদূত কহে গিয়া রাবণ-গোচর।
জাম্বুমালী পড়ে, বার্ত্তা শুন লঙ্কেশ্বর ॥
ছত্রিশ কোটির যারা মুখ্য সেনাপতি।
সকলের তরে ত্বরা দিলেন আরতি ॥
শুনি তাহা বিড়ালাক্ষ শার্দ্দুল-প্রধান।
বীর ধূম্রলোচন সে রণে আগুয়ান ॥
নানা অস্ত্র হাতে করি ধায় দ্রুতগতি।
হনূমানে মারিতে সবার হ'ল মতি ॥
নানা অস্ত্র সাত বীর এড়ে খরশাণ।
সবে বলে আমি ত মারিব হনূমান ॥
সাত বীর আসিতেছে, দেখে হনূমান।
প্রাচীরেতে থাকে হ'য়ে নেউল-প্রমাণ ॥
সাত বীর আসিয়া প্রাচীর পানে চায়।
লুকাইল হনূমান, দেখিতে না পায় ॥
প্রাণ ল'য়ে পলাইল আমা-সবা ডরে।
কি বলিব গিয়া মোরা রাজা লঙ্কেশ্বরে ॥
ঘরে যেতে সাত বীর করে হুড়াহুড়ি।
টান দিয়া আনে হনূ বড় গৃহ-কড়ি ॥
নেউটিয়া ঘরে যাই সবাকার মন।
পাছু খেদাড়িয়া যায় পবন-নন্দন ॥





কড়ি তুলি মারে বীর রথের উপর।
কড়ির বাড়িতে তারা যায় যমঘর॥
যুদ্ধ জিনি বৈসে বীর প্রাচীর-উপর।
ভগ্নদূত কহে গিয়া রাজার গোচর॥
যুদ্ধ জিনিলেক রাজা, একটা বানর।
সাত বীর পড়িল, শুনহ লঙ্কেশ্বর॥



● হনূমানকর্তৃক অক্ষকুমার বধ ●

অক্ষ নামে রাজপুত্র করে বীরদাপ।
বানর মারিতে তারে আজ্ঞা দিল বাপ॥
অক্ষ আর ইন্দ্রজিৎ দুই সহোদর।
সে ইন্দ্রজিতের তুল্য যুদ্ধে ধনুর্দ্ধর॥
প্রসাদ দিলেক তারে নানা অলঙ্কার।
বিলাইতে দিল তারে চারিটা ভাণ্ডার॥
পিতৃ-প্রদক্ষিণ করি রথেতে চড়িল।
হস্তী-ঘোড়া-ঠাট কত সঙ্গেতে চলিল॥
কটকের পদভরে কাঁপিছে মেদিনী।
কুমার অক্ষের ঠাট পাঁচ অক্ষৌহিণী॥
হনূমান বসিয়াছে প্রাচীর-উপর।
রুষিয়া কহিছে অক্ষ, শুনরে বানর॥
অক্ষ যে আমার নাম, রাবণনন্দন।
নাহিক নিস্তার আজি, বধিব জীবন॥
কোটি কোটি বাণ আজি করিব সন্ধান।
কেমনে রাখহ প্রাণ, দেখি হনূমান॥
সন্ধান পূরিয়া যোড়ে ধনুকেতে বাণ।
বাণ ব্যর্থ করিবারে চিন্তে হনূমান॥
লাফ দিয়া উঠে বীর গগনমণ্ডলে।
যত বাণ এড়ে সব, যায় পদতলে॥
কোপে বাণ ফেলে তার মাথার উপর।
বাণ ফুটি হনূমান হইল জর্জ্জর॥
হনূ বলে, রাজপুত্র দেখিতে ছাওয়াল।
বাণগুলা এড়ে, যেন অগ্নির উথাল॥

লাফ দিয়া হনূমান তার রথে চড়ে।
রথখান গুঁড়া করে একই চাপড়ে॥
রথের সারথি-ঘোড়া হৈল চূরমার।
অন্তরীক্ষে পলাইল সে অক্ষ-কুমার॥
রাক্ষস পলায় ঊর্দ্ধে, হনূমান কোপে।
লাফ দিয়া পায়ে ধরে, চিলে যেন লোফে॥
দুই পা ধরিয়া বীর মারিল আছাড়।
ভাঙ্গিল মাথার খুলি চূর্ণ হৈল হাড়॥
যুদ্ধ জিনি বৈসে বীর প্রাচীর-উপর।
কুমার পড়িল, বার্ত্তা শুনে লঙ্কেশ্বর॥



● ইন্দ্রজিৎ-কর্তৃক পাশাস্ত্র দ্বারা হনূমানের বন্দীকরণ ●

শুনিয়া রাবণ রাজা লাগিল ভাবিতে।
যুঝিবারে কহিল কুমার ইন্দ্রজিতে॥
বড় বড় বীর যায় করিয়া গর্জ্জন।
বাহুড়িয়া না আইসে আমার সদন॥
অদ্যকার যুদ্ধে যাহ বাছা ইন্দ্রজিৎ।
তোমরা থাকিতে আমি যাই, অনুচিত॥
পিতৃবাক্য শুনি বীর ইন্দ্রজিৎ ভাষে।
বানরে করিব বন্দী চক্ষুর নিমেষে॥
কি ছার বানর বেটা, আমি মেঘনাদ।
যুদ্ধ জিনি অদ্য লব রাজার প্রসাদ॥
অঙ্গুলে অঙ্গুরী দিল, বাহুতে কঙ্কণ।
সর্ব্বাঙ্গে পরিল বীর রাজ-আভরণ॥
স্বর্ণ-নবগুণ পরে, পরে স্বর্ণপাটা।
পূর্ণিমার চন্দ্র যেন কপালের ফোঁটা॥
এক হাতে ধরিয়াছে সর্ব্বাঙ্গ-দাপনি।
আর হাতে সারথিরে ডাকিল আপনি॥
সারথি আনিল রথ সংগ্রামে অটল।
সাজাইল রথখান করে ঝলমল॥
কনকে রচিত রথ বিচিত্র-নির্ম্মাণ।
বায়ুবেগে অষ্ট ঘোড়া রথের যোগান॥



মাতঙ্গ বিংশতি কোটি, তার অর্দ্ধ ঘোড়া।
তের অক্ষৌহিণী চলে ত্রিভুবন যোড়া॥
কটকের পদভরে কাঁপিল মেদিনী।
রণবাদ্য বাজে কত, স্বর্গে লাগে ধ্বনি॥
এত সৈন্য ল'য়ে বীর চলিল সত্বর।
পাছু হৈতে ডাক দিয়া বলে লঙ্কেশ্বর॥
বালি-সুগ্রীবের শুনিয়াছ যে কাহিনী।
তার পাত্র হনূমান সর্ব্বলোকে জানি॥
সেই বা আসিয়া থাকে বীর-অবতার।
তুচ্ছ জ্ঞান না করিহ, যুঝিহ অপার॥
পিতৃবাক্য শুনি বীর ইন্দ্রজিৎ হাসে।
বানরে বধিব আজি দেখ অনায়াসে॥
বসিয়া আছে হনূমান প্রাচীর-উপর।
সৈন্যসহ ইন্দ্রজিৎ গেলেন সত্বর॥
দেখি হনূমানেরে সে জ্বলিলেক কোপে।
গালাগালি পাড়ে বীর অতুল-প্রতাপে॥
লতা পাতা খাস্ বেটা, পরিস কাছুটি।
মরিবারে হেথা আসি কর ছট্‌ফটি॥
সুগ্রীবের কাল গেল ভ্রমি ডালে ডালে।
মরিবারে কি কারণে লঙ্কায় আইলে॥
রাক্ষসের গালি শুনি হনূমান হাসে।
গালাগালি পাড়ে বীর, মনে যত আসে॥
ফল মূল খাই মোরা, মুনি-ব্যবহার।
ডালে ডালে ফিরি, সে ত নহে অনাচার॥
আপনার অনাচার না দেখ আপনি।
রাবণের অনাচার ত্রিভুবনে শুনি॥
নারী দশ হাজার যদ্যপি আছে ঘরে।
তথাপি রে তোর বাপ পরদার হরে॥
সতী স্ত্রী হরিয়া আনে যতি-তপস্বিনী।
শাপ গালি পাড়ে, তবু না ছাড়ে ব্রাহ্মণী॥
স্ত্রী লাগি পুরুষ মারে বিনা-অপরাধে।
ব্রাহ্মণী হরিয়া আনে শৃঙ্গারের সাধে॥
করিলেক কত শত ব্রহ্মহত্যা-পাপ।
অন্ত নাহি, যত পাপ করে তোর বাপ॥
ত্রিভুবনে তোর যে বাপের বিসংবাদ।
কতকাল থাকে আর, পড়িল প্রমাদ॥
সর্ব্বদা না ফলে বৃক্ষ, সময়েতে ফলে।
রাবণের ব্রহ্মশাপ ফলে এতকালে॥
এইরূপে দুইজনে হয় গালাগালি।
তার পর যুদ্ধ করে দোঁহে মহাবলী॥
নানা অস্ত্র ইন্দ্রজিৎ করে বরিষণ।
সব অস্ত্র লুফে ধরে পবন-নন্দন॥
হনূমান বলে বেটা তোর রণ চুরি।
দেখ্ তোরে আজিরে পাঠাই যমপুরী॥
জিনিতে না পারে কেহ, উভয়ে সোসর।
দুইজনে যুদ্ধ করে দুইটি প্রহর॥
ইন্দ্রজিৎ বলে, আমি পাশ অস্ত্র জানি।
পাশ-অস্ত্র ছাড়িয়া বানর বান্ধি আনি॥
রণেতে পণ্ডিত বীর জানে নানা সন্ধি।
এড়িলেক পাশ-অস্ত্র হনূ হয় বন্দী॥
প্রাচীর হইতে বীর পড়িল ভূতলে।
ভাবে, পারি পাশ-অস্ত্র ছিঁড়িবারে বলে॥
পাশ-অস্ত্র ছিঁড়িবারে নাহি লয় মনে।
রাবণের সঙ্গে দেখা করিব কেমনে॥
এতেক চিন্তিয়া বীর নাহি ছিঁড়ে পাশ।
রাক্ষসে টানিয়া বান্ধে হাতে গলে ফাঁস॥
কেহ হাতে-পায়ে বান্ধে, কেহ বান্ধে গলে।
গলা টানি বান্ধে কেহ লোহার শিকলে॥
রাক্ষসেরে আজ্ঞা দিল বীর ইন্দ্রজিৎ।
বাপের আগেতে লহ বানরে ত্বরিত॥
এত বলি ইন্দ্রজিৎ গেল আগুয়ান।
বড় বড় বীর গিয়া বেড়ে হনূমান॥
কোপে তোলপাড় করে হনূ যথোচিত।
সত্তর যোজন বীর হয় আচম্বিত॥
সাত লক্ষ রাক্ষসেতে টানাটানি করে।
তথাপি তাহার এক রোম নাহি সরে॥
দেখি হনূমানের সে বিক্রম বিশাল।
চমৎকৃত হয় তবে রাক্ষসের পাল॥





হনুমান বলে, তোরা বাজা যে দামামা।
রাজসম্ভাষণে যাব কান্ধে কর আমা॥
বড় বড় সাঙ্গি দিয়া হনুমানে বান্ধে।
দুই লক্ষ রাক্ষসে তাহারে করে কান্ধে॥
রাক্ষসের কান্ধে বীর মনে মনে হাসে।
কত রঙ্গ করে বীর মনের উল্লাসে॥
যেই ভিতে হনুমান দেয় কিছু ভর।
রাখ রাখ বলিয়া রাক্ষস দেয় রড়॥
সাত লক্ষ রাক্ষসেতে টানাটানি করে।
অচল হইল হনূ রাবণের দ্বারে॥
নাড়িতে না পারে তারে, পায় সবে ত্রাস।
সত্বর কহিল বার্ত্তা রাবণের পাশ॥
কষ্টেতে হইল বন্দী সে দুষ্ট বানর।
না আসে শরীর তার দ্বারের ভিতর॥
হাসিয়া রাবণ তারে কহে সংবিধান।
দ্বার ভাঙ্গি ঝাট আন, দেখি হনুমান॥
রাজার আজ্ঞায় দূত আইল সত্বরে।
দ্বার ভাঙ্গি পথ করে আনিবার তরে॥
সাত দ্বার ভাঙ্গে তারা, এক দ্বার রয়।
অচল হইল হনূ নাহি প্রবেশয়॥
আপন ইচ্ছায় গেল পবন-নন্দন।
পাত্র মিত্র সহ যথা বসেছে রাবণ॥
রাজার কুমারগণ বসে সারি সারি।
বসিয়াছে যেন সবে অমরনগরী॥
চারিভিতে দেবকন্যা মধ্যেতে রাবণ।
আকাশের চন্দ্র যেন বেড়ি তারাগণ॥
রাবণ ব্রহ্মার বরে কারে নাহি গণে।
চন্দ্র-সূর্য্য ভয়ে থাকে রাবণ-সদনে॥
দশ শিরে শোভা তার করে দশ মণি।
সম্মুখেতে পড়িয়াছে সর্ব্বাঙ্গ-দাপনি॥
দেখিল বানর গিয়া রাবণ-সম্পদ্।
ত্রাস পেয়ে হনুমান ভাবে রাম-পদ॥
রাবণের সম্পদ্ দেখিয়া তার হাস।
সুন্দরাকাণ্ডেতে গীত গায় কীর্ত্তিবাস॥

• হনুমান-রায়বার •

রক্ষোগণে আজ্ঞা দিল কুমার ইন্দ্রজিৎ।
বানর বান্ধি পিতার কাছে পাঠাও ত্বরিত॥
এতেক বলিয়া বীর গেল আগুয়ান।
দুই লক্ষ রাক্ষসে বেড়িল হনুমান॥
কোপে তোলপাড় করে হনূ চারিভিতে।
চল্লিশ যোজন বীর হৈল আচম্বিতে॥
দুই লক্ষ রাক্ষসেতে টানাটানি করে।
চল্লিশ যোজন তনু, তিল নাহি সরে॥
দেখিয়া হনূর মূর্ত্তি রাক্ষসেরা ত্রাসে।
রাক্ষসের ত্রাস দেখি হনূমান হাসে॥
রক্তচক্ষু করিয়া রাক্ষস-পানে চায়।
পলায় রাক্ষস-সব, তূলা যেন বায়॥
হনূমান বলে শুন যত নিশাচর।
সকল রাক্ষস তোরা মোরে কান্ধে কর॥
জর্জ্জর হয়েছি আমি ইন্দ্রজিতের বাণে।
কান্ধে করি ল'য়ে চল্ রাবণ বিদ্যমানে॥
হনূ বলে, এখন না মারিব সবাকারে।
বুঝাইতে যাইব কেবল রাবণ-বর্ব্বরে॥
এই সত্য আমার ভাই, সবার গোচরে।
দোহাই রামের, যদি এখন মারি তোরে॥
তবে যদি আমার কথা না শুনে রাবণ।
তখন তোদের আমি বধিব জীবন॥
এত শুনি কাছে গেল যত নিশাচর।
বাঁশেতে বান্ধিয়া নিল কান্ধের উপর॥
দুই লক্ষ রাক্ষসেতে কান্ধে করি নিল।
সাঙ্গিতে বসিয়া হনূ আনন্দে চলিল॥
যাইতে যাইতে বীর দিতেছে দাবড়ি।
ধীরে ধীরে চল, যেন টলিয়া না পড়ি॥
মনে মনে হাসে তবে পবন-কুমারে।
প্রস্রাব করিয়া দিল কান্ধের উপরে॥
রাক্ষস বলে, দেখ দেখ দেবতা বুঝি বর্ষে।
হনূ বলে, দেবতা নয়, মুতেছি ভাই ত্রাসে॥



'আছাড়িয়া হনূমানে ফেলিল তথাই।
হনূ বলে, মোরে আর কেন মার ভাই॥
রাবণ নিকটে গিয়া বীর হনূমান।
পাছু ফিরি বসে তথা রাজ-বিদ্যমান॥
রাবণ বলে, বানর জাতি বেড়ায় গাছের ডালে।
রাজসভায় বানর বা ব'সেছে কোন্ কালে॥
প্রহস্ত বলে, বানরা রে, তুই বল্ কোন্ জন।
রাজারে করিয়া পাছু বসলি কি কারণ॥
হনূমান বলে, রাজা-নাম কোন জন ধরে।
রাম রাজা আছেন বটে অযোধ্যা-নগরে॥
প্রহস্ত বলে, হনূ, তুই কার অনুচর।
কার বোলে এলি হেথা লঙ্কার ভিতর॥
হনূ বলে, তোরে আর কি দিব পরিচয়।
তোর দশমুখো রাজা, সেই বা কোথা রয়॥
প্রহস্ত ধরিয়া দড়ি ফিরায় হনূমানে।
দেখরে বানরা, চেয়ে রাজা দশাননে॥
রাবণের পানে চাহি হনূমান বলে।
তুই সে রাবণ-রাজা, দেখেছি কোন্ কালে॥
ইন্দ্রের নন্দন ছিল কপিরাজ বালি।
বারেক দেখেছি তোরে তার কক্ষতলি॥
আর বার দেখেছি তোরে অর্জ্জুনের কালে।
হাতে-গলে বান্ধি রাখে তোরে অশ্বশালে॥
আসিয়া পুলস্ত্য-মুনি ঘুচায় বন্ধন।
আর বার দেখেছি তোরে বলির ভবন॥
সেইমত দেখি তোরে করি অনুমান।
দশ মুণ্ড, কুড়ি আঁখি, হাত কুড়িখান॥
হনূর কথা শুনি এবে হাসিল রাবণ।
জিজ্ঞাসা করিল তবে রাজা দশানন॥
কার বোলে এলি তুই রাক্ষসের দেশে।
দেবতা গন্ধর্ব্ব কিংবা পাঠায় মানুষে॥
স্বরূপেতে বলিস্ যদি, ঘুচাব বন্ধন।
মিথ্যা যদি বলিস তোর বধিব জীবন॥
হনূমান বলে মোরে পাঠাইলা নর।
তাঁরি বোলে আইনু আজ লঙ্কার ভিতর॥

হনূমানে ধরি দুই লক্ষ নিশাচর।
গড়ের বাহিরে ল'য়ে যায় অতঃপর॥
রাক্ষস হনূর গলে লাগাইয়া ডোরি।
আগে-পাছে তাহার যেতেছে সারি সারি॥
গাইতেছে হনূমান মহা কুতূহলে।
রাক্ষসেরা মাল্য বান্ধি দেছে তার গলে॥
পুরীর যতেক নারী আনন্দিত মনে।
দেখিতে আসিল সবে সেই হনূমানে॥
হাসি-হাসি হনূমানে কহে নারীগণ।
ফুলের মালায় তুমি ভুবন-মোহন॥
হনূমান বলে, ইহা নাহি জান নারী।
রাবণের কন্যা আছে পরম সুন্দরী॥
কুলীন ভাবিয়া বিভা দিবেক আমারে।
বিভা নাহি করি, তাই বান্ধিয়াছে করে॥
অপরূপ রূপ মোর করিয়া দর্শন।
আমারে জামাই করে, ইচ্ছিল রাবণ॥
এই দেখ বর-মালা রহিয়াছে গলে।
জোর করি বিভা মোর দিবে সভাস্থলে॥
এখনো পণের কথা কিছু উঠে নাই।
এহেন বরের পণ লক্ষ দেখি ছাই॥
আমি ত বানর-জাতি, রাবণ রাক্ষস।
এহেন সম্বন্ধ হ'লে রাবণেরি যশ॥
পরম কুলীন আমি, মৌলিক রাবণ।
কুলীনে মৌলিকে বিভা কিবা সুশোভন॥
রাবণ শ্বশুর হ'বে অদ্য বিভাবরী।
সুন্দরী শাশুড়ী পাব রাণী মন্দোদরী॥
ইন্দ্রজিৎ হবে মোর শ্যালক সুন্দর।
আর কি হনূর ভাগ্যে হয় অতঃপর॥
প্রমীলা শালাজ পাব পরম-রূপসী।
রসরঙ্গে তার সঙ্গে রব দিবানিশি॥
কতগুলি শালী পাব লঙ্কার ভিতর।
ইহা জানিলেই মোর জুড়ায় অন্তর॥
যতসব চেড়ী আছে এই লঙ্কাপুরে।
করিবে আমার সেবা পরম আদরে॥





সকলি সোনার বস্তু হেরি দু'নয়নে।
শুইব সোনার খাটে শ্রীমতীর সনে॥
খাব স্বর্ণ ফল আর স্বর্ণলতা-পাতা।
মোর ভাগ্যে এত সুখ দিলেন বিধাতা॥
কি করিবে ইন্দ্রজিৎ রাবণ প্রবীণ।
হইব লঙ্কার রাজা আমি একদিন॥
এত শুনি হাসি হাসি বলে নারীগণ।
ঠাকুর-জামাই হ'লে, নাচ ত এখন॥
ঠাকুর-ঝির হবে সুখ হেরিলে বয়ান।
লাঙ্গুল হেরিলে তার জুড়াবে নয়ান॥
হনূ বলে, দণ্ড-দুই থাক নারীগণ।
কত নাচ দেখাইব, কে করে গণন॥
আমার নাচের চোটে কাঁপিবে মেদিনী।
কত সুখ পাবে মনে, বুঝি লবে ধনি॥

● রাবণ-কর্তৃক হনূমানের বিচার ও দণ্ড বিধান এবং বিভীষণের রাবণকে হিতশিক্ষা ●

দশানন কহিছে তোমার নাহি ডর।
সত্য করি কহ রে, কাহার তুমি চর॥
স্বরূপেতে কহ যদি, খসাব বন্ধন।
মিথ্যা যদি কহ তবে বধিব জীবন॥
হনূমান বলে, আমি শ্রীরামের দূত।
ভাঙ্গিলাম তোমার সে কানন অদ্ভুত॥
বন্ধন মানিনু তোমা দেখিবার মনে।
শ্রীরামের কথা কহি শুন সাবধানে॥
সবে শুনিয়াছ দশরথ মহীপতি।
জ্যেষ্ঠপুত্র রাম তাঁর, বধূ সীতা সতী॥
অগোচরে রাবণ হরিলে তুমি সীতে।
সুগ্রীবের সহ মৈত্র সীতা অন্বেষিতে॥
যে বালিরাজের স্থানে তব পরাজয়।
সে বালিরে মারিলেন রাম মহাশয়॥
তব ব্রহ্ম-অস্ত্র মোর কি করিতে পারে।
বন্ধন মানিনু কিছু বুঝাবার তরে॥
রাম সুগ্রীবের যুক্তি সবিশেষ জানি।
কুম্ভকর্ণে আর তোরে বধিবেন তিনি॥
ইন্দ্রজিতে মারিবেন ঠাকুর লক্ষ্মণ।
আর যত রাক্ষসে মারিবে কপিগণ॥
এই সত্য করিলেন সুগ্রীবের আগে।
আমি তোরে মারিলে তাঁহার সত্য ভাঙ্গে॥
মোর আগে ধরিয়াছ নব-ছত্রদণ্ড।
লাঙ্গুলের বাড়িতে করিব খণ্ড খণ্ড॥
লইয়া যাইব তোরে গলে দিয়া দড়ি।
ভাঙ্গিব দশটা মুণ্ড মারি এক নড়ি॥
এতেক বলিল যদি পবন-নন্দন।
বানরে কাটিতে আজ্ঞা দিল দশানন॥
কাট কাট বলি ঘন ডাকিছে রাবণ।
মাথা নোয়াইয়া বলে ভাই বিভীষণ॥
দূতকে কাটিলে রাজা, বড় অনাচার।
আজি হৈতে ঘুচিবে দূতের ব্যবহার॥
আত্মকথা পরকথা দূতমুখে শুনি।
কাটিতে এমন দূত অনুচিত বাণী॥
পরের বড়াই করে, অপরাধী কিসে।
যার বড়াই করে, তারে মারিতে আইসে॥
দূতের শাসন আছে মুড়াইতে মুণ্ড।
ইহা ভিন্ন দূতের নাহিক অন্য দণ্ড॥
এই যুক্তিবলে হনূ পাইল জীবন।
লেজ পোড়াইতে আজ্ঞা করিছে রাবণ॥
লেজ পোড়াইয়া এরে পাঠাও স্বদেশে।
লেজ পোড়া দেখি যেন জ্ঞাতি-বন্ধু হাসে॥
এই আজ্ঞা করিলেক রাজা লঙ্কেশ্বর।
লেজ পোড়াইতে সবে আইল সত্বর॥
কুপিত হইল বীর পবন-নন্দন।
বাড়াইয়া দিল লেজ পঞ্চাশ যোজন॥
লেজ দেখি রাবণের হৈল বড় ডর।
ধর ধর ডাক ছাড়ে রাজা লঙ্কেশ্বর॥
হয়েছিল যে দুঃখ বালির লেজ টেনে।
লেজ দেখি রাবণের তাহা পড়ে মনে॥



তিন লক্ষ রাক্ষস চাপিয়া লেজ ধরে।
সবে মিলি লেজ ফেলে ভূমির উপরে ॥
ত্রিশ মণ বস্ত্র সবে আনিল নিকটে।
এত বস্ত্র আনে, এক বেড়ে নাহি আঁটে ॥
লঙ্কার মধ্যেতে ছিল যতেক কাপড়।
ঘৃত তৈল দিয়া তাহা করিল জাবড় ॥
কাপড় তিতিল লেজ পড়িল ভূতলে।
লেজে অগ্নি দিতে সব দপ্ দপ্ জ্বলে ॥
লেজে অগ্নি দিল দেখি হনূমান হাসে।
আপন বুদ্ধিতে বেটা পড়ে সর্ব্বনাশে ॥
জানকীর বরে অগ্নি নাহি লাগে গায়।
লেজে অগ্নি দিতে বীর চারিদিকে চায় ॥
রাবণ বলিছে দুষ্ট কপি মহাবীর।
ঝটিতি ইহারে কর প্রাচীর বাহির ॥
কুলি কুলি লৈয়া ফেরো চাতরে চাতরে।
স্ত্রী পুরুষ দেখে যেন লঙ্কার ভিতরে ॥
লেজে অগ্নি দিল তার কোমরেতে দড়ি।
দেখিবারে সকলে আইল তাড়াতাড়ি ॥
কেহ বলে, স্বামী মৈল সংগ্রাম ভিতর।
কেহ বলে, মরিল আমার সহোদর ॥
কেহ বলে পড়িল বান্ধব বন্ধু জ্ঞাতি।
কেহ বলে পুত্র মোর পড়ে যোদ্ধৃপতি ॥
ইষ্ট বন্ধু কুটুম্ব মারিল সবাকারে।
জর্জ্জর হইল সব তাহার প্রহারে ॥
ইট পাটকাল মারে, যে দেখে ডাগর।
শেল শূল মারে আর লোহার মুদ্গার ॥
হনূমানে দেখিয়া সকলে কাঁপে ডরে।
ইহারে কে ধরে আজি সভার ভিতরে ॥
ভাগ্যেতে ইহার ঠাঁই পাইনু নিস্তার।
দেখিবা মাত্রেতে সব করিত সংহার ॥
শুনিয়া সবার যুক্তি বানরের হাস।
এখন যাইবে কোথা করি সর্ব্বনাশ ॥
কুলি কুলি লৈয়া ফিরে নগরে-নগরে।
চেড়ী সব বার্ত্তা কহে সীতার গোচরে ॥
যে-বানর-সঙ্গে তুমি কহিলে কাহিনী।
লেজে অগ্নি, গলে দড়ি, করে টানাটানি ॥
কথা শুনি সীতাদেবী মৃত্যু হেন গণে।
অগ্নি জ্বালি পূজে সীতা বিবিধ বিধানে ॥
কায়মনোবাক্যে যদি আমি হই সতী।
তবে তব ঠাঁই হনূ পাবে অব্যাহতি ॥
অগ্নি পূজি সীতাদেবী করিছে ক্রন্দন।
জানকীরে ডাক দিয়া বলে দেবগণ ॥
ব্রহ্মা বলিলেন শুন, ওগো দেবী সীতা।
বানরের জন্য তুমি না হও চিন্তিতা ॥
তোমার বরেতে তার কারে নাহি শঙ্কা।
এখনি যে হনূমান পোড়াইবে লঙ্কা ॥
কৌতুক দেখিতে মোরা আসি দেবগণ।
হরিষে বিষাদ তুমি কর কি কারণ ॥
ক্রন্দন সংবরে সীতা ব্রহ্মার আশ্বাসে।
রচিল সুন্দরাকাণ্ড কবি কৃত্তিবাসে ॥



**● হনূমান কর্ত্তৃক লঙ্কাদহন ●**

পর্ব্বত-প্রমাণ ছিল সেই হনূমান।
ঘুচাইতে বন্ধন সে নেউল-প্রমাণ ॥
রাক্ষসের হাতে রহে সকল বন্ধন।
মাথা গুঁজি বাহিরিল পবননন্দন ॥
হনূমানে বেড়ি ছিল যতেক রাক্ষসে।
তাহার বিক্রম দেখি পলায় তরাসে ॥
হাতে গাছ হনূমান ধায় রড়ারড়ি।
গাছের বাড়িতে মারে দশ-বিশ-কুড়ি ॥
কারো প্রাণ লয় মারি লাঙ্গুলের বাড়ি।
লেজের অগ্নিতে কারো দহে গোঁপ-দাড়ি ॥
পলায় রাক্ষস সব, উলটি না চাহে।
হাতে গাছ হনূমান রাজদ্বারে রহে ॥
মহাবীর হনূমান চারিদিকে চায়।
লঙ্কাপুরী পোড়াইতে চিন্তিল উপায় ॥





সব ঘর জ্বলে যেন রবির কিরণ।
হেম-ঘরে অগ্নি বীর করে সমর্পণ ॥
মেঘেতে বিদ্যুৎ যেন লেজে অগ্নি জ্বলে।
লাফ দিয়া পড়ে বীর, বড় গৃহ-চালে ॥
পুত্রের সাহায্য হেতু বায়ু আসি মিলে।
পবনের সাহায্যে দ্বিগুণ অগ্নি জ্বলে ॥
বিপদে পড়িলে পুত্র পিতা আসি তার।
সাহায্য করিবে নহে বিচিত্র ব্যাপার ॥
ঊনপঞ্চাশৎ বায়ু হয় অধিষ্ঠান।
ঘরে ঘরে লাফ দিয়া ভ্রমে হনূমান ॥
এক ঘরে অগ্নি দিতে আর ঘর জ্বলে।
কে করে নির্ব্বাণ তার কেবা কারে বলে ॥
অগ্নিতে পুড়িয়া পড়ে সুবৃহৎ চাল।
অর্দ্ধ স্ত্রী পুরুষের গায়ের গেল ছাল ॥
উলঙ্গ উন্মত্ত কেহ পলায় উভরড়ে।
লেজে জড়াইয়া ফেলে অগ্নির উপরে ॥
ছোট বড় পুড়িয়া মরিল এক কালে।
রাক্ষস মরিল কত স্ত্রী লইয়া কোলে ॥
কেহ বা পুড়িয়া মরে ভার্য্যা পুত্র ছাড়ি।
কাহারো মাকুন্দ মুখ দগ্ধ গোঁপ-দাড়ি ॥
লঙ্কা-মধ্যে সরোবর ছিল সারি সারি।
তাহাতে নামিল যত রাক্ষসের নারী ॥
সুন্দরী নারীর মুখ নীরে শোভা করে।
ফুটিল কমল যেন সেই সরোবরে ॥
দূরে থাকি দেখে হনুমান মহাবল।
লেজের অগ্নিতে তার পোড়ায় কুন্তল ॥
সর্ব্বাঙ্গ জলের মধ্যে জাগে মাত্র মুখ।
অগ্নিতে পোড়ায় মুখ, দেখিতে কৌতুক ॥
ত্রাসে ডুব দিল যদি জলের ভিতরে।
জল পিয়া ফাঁফর হইয়া সবে মরে ॥
স্ত্রীবধ করিয়া ভাবে পবননন্দন।
বধিলাম তিন লক্ষ নারীর জীবন ॥
রত্নেতে নির্ম্মিত ঘর অতি মনোহর।
লেখাজোখা নাই যত পোড়ে রাজঘর ॥
পর্ব্বত-প্রমাণ অগ্নি চতুর্দ্দিকে বেড়ে।
হস্তী অশ্ব পোষা পক্ষী তাহে কত পোড়ে ॥
কৌতুকেতে রাবণ ময়ূরপক্ষী পোষে।
লেজ পোড়া গেল সে পেখম ধরে কিসে ॥
স্বর্ণময় লঙ্কাপুরী তিলেকেতে দহে।
রাজঘর পাত্রঘর কিছু নাহি রহে ॥
অন্য অন্য হনূ বীর পোড়ায় সকল।
বাঁচে কুম্ভকর্ণ, বিভীষণের কেবল ॥
ব্রহ্মা-বরে বিভীষণ-গৃহ নাহি পোড়ে।
কুম্ভকর্ণ-গৃহ বাঁচে গাছের আওড়ে ॥
গৃহমধ্যে কুম্ভকর্ণ নিদ্রায় কাতর।
ঘরে অগ্নি লাগিলে মরিত নিশাচর ॥
যুদ্ধ করি মরিবারে নির্ব্বন্ধ যে আছে।
তাই অন্য ঘর পোড়ে তার ঘর বাঁচে ॥
সব লঙ্কা পোড়াইয়া করে ছারখার।
লঙ্কার সকল প্রাণী করে হাহাকার ॥
হনুমান বলে সীতা হইল বিনাশ।
হিতে বিপরীত করি একি সর্ব্বনাশ ॥
চতুর্দ্দিকে অগ্নি জ্বলে, মরে সর্ব্ব প্রাণী।
রক্ষা না পাইলা বুঝি রামের ঘরণী ॥
কি করিনু ধিক্ ধিক্ আমার জীবন।
বল-বুদ্ধি-বিক্রম আমার অকারণ ॥
যেই সীতা হেতু আমি পারাবার তরি।
সেই সীতা পোড়াইয়া কেন প্রাণ ধরি ॥
কোন্ কর্ম্ম করি পোড়াইয়া লঙ্কাপুরী।
পোড়াই সেবক হয়ে রামের সুন্দরী ॥
জননীরে দগ্ধ করে হইয়া তনয়।
এই কথা ব্যক্ত রবে ত্রিভুবনময় ॥
হাঙ্গরে কুম্ভীরে মোরে করুক আহার।
অগ্নিতে পুড়িয়া কিংবা হই ছারখার ॥
সাগরেতে কিংবা করি অগ্নিতে প্রবেশ।
এখানে মরিব আমি না যাইব দেশ ॥
দেবগণ ডাকি বলে, হনুমান শুনে।
সীতাদেবী রক্ষা পান না পোড়ে আগুনে ॥



তুমি লঙ্কা দগ্ধ কর মনের হরিষে।
ভস্ম করি ফেল লঙ্কা, রাখিয়াছ কিসে ॥
দেববাক্যে বানর সাহসে করি ভর।
লাফে লাফে পোড়াইল যত সব ঘর ॥
পুড়িয়া মরিল যত রাক্ষস-রাক্ষসী।
কৃত্তিবাস রচে, লঙ্কা হয় ভস্মরাশি ॥

## ● সীতার নিকট হনূমানের পুনরাগমন ●

দ্বি-শত যোজন অগ্নি ব্যাপিল গগন।
সীতা ভাবে পুড়ি মৈল পবননন্দন ॥
বিলাপ করেন সীতা মনে নাহি ক্ষমা।
তাঁহাকে বুঝায় তবে রাক্ষসী সরমা ॥
বন্দী হইয়াছে, শুনিয়াছি সে কাহিনী।
রাজারে সে বলিলেক দুরক্ষর বাণী ॥
লেজে অগ্নি দিল তার পোড়াবার তরে।
সেই অগ্নি হনূমান দিল ঘরে ঘরে ॥
হনূমান নাহি পোড়ে, আছে সে কুশলে।
লঙ্কা পোড়াইয়া হনূ এল হেনকালে ॥
সীতার নিকটে গিয়া পবননন্দন।
ফেলিল লেজের অগ্নি সাগরে সেক্ষণ ॥
নির্ব্বাণ না হয় অগ্নি আরো জ্বলে জ্বলে।
সীতার নিকটে হনূ যোড়হাতে বলে ॥
মা জানকী জান কি গো ইহার কারণ।
কেমনে নির্ব্বাণ হবে এই হুতাশন ॥
সীতা বলে, মুখামৃত দেহ হনূমান।
এখনি অগ্নির জ্বালা হইবে নির্ব্বাণ ॥
তবে হনূ হ'য়ে অতি জ্বালায় কাতর।
জ্বলন্ত লাঙ্গুল পূরে মুখের ভিতর ॥
নির্ব্বাণ হইল জ্বালা পুড়ে গেল মুখ।
সিন্ধুতীরে গেল হনূ মনে পেয়ে দুঃখ ॥
জলে মুখ দেখি বীর মনাগুনে জ্বলে।
পুনরপি সীতার নিকটে আসি বলে ॥
তব কার্য্যে আসি মাগো, পুড়ে গেল মুখ।
জ্ঞাতিবর্গ হাসিবেক সে যে বড় দুঃখ ॥
সীতা বলে, জ্ঞাতিবর্গ কেহ নহে ছাড়া।
মম বাক্যে সকলেই হবে মুখ পোড়া ॥
হনূমান বলে তবে আসি গো জননী।
আমি গেলে আসিবেন রাম রঘুমণি ॥
জানকী বলেন তবে সস্নেহ বচনে।
লুকাইয়া থাক হেথা অশোক কাননে ॥
অগ্নিতে তোমার তনু হয়েছে কাতর।
কিছুদিন থাক বাছা আমার গোচর ॥
হনূমান বলে, মাতা না বল এখন।
আমি গেলে আসিবেন শ্রীরাম-লক্ষ্মণ ॥
বিলম্ব হইলে মম নষ্ট হবে কাজ।
আমি গেলে আসিবে সুগ্রীব মহারাজ ॥
লাফ দিয়া পার হবে যত কপিগণ।
মোর পৃষ্ঠে পার হবে শ্রীরাম-লক্ষ্মণ ॥
জানকী বলেন, শুন পবন-নন্দন।
তোমা হেন বীর আর আছে কত জন ॥
সে কথা শুনিয়া বীর হনূমান হাসে।
সীতারে বুঝায় বীর অশেষ-বিশেষে ॥
আমার অধিক বীর আছে বহুতর।
আমা ছোট সুগ্রীবের নাহিক বানর ॥
সকলের ক্ষুদ্র আমি, ক্ষুদ্র কর্ম্ম করি।
আমাকে পাঠান তাই এই লঙ্কাপুরী ॥
বীর মধ্যে যদ্যপি আমারে নাহি লেখে।
তথাপি রাক্ষসগণে মারি লাখে লাখে ॥
বিশকোটি সেনাপতি আসিবে প্রধান।
আপনি জানহ মাতা, শ্রীরামের বাণ ॥
শীঘ্র হবে ঠাকুরাণি, দুঃখ অবসান।
চরণ-সেবক তব আছে হনূমান ॥
শ্রীরামের হাতে ধ্বংস হইবে রাবণ।
মনে করি রাখ মাগো হনূর বচন ॥
আসিবেন শুভক্ষণে সুগ্রীব লক্ষ্মণ।
হইবেন লঙ্কাজয়ী রাম নারায়ণ ॥





ভয় না করিহ মাতা জনকনন্দিনী।
এত বলি প্রণমিল হ'য়ে যোড়পাণি ॥
আনন্দিতা সীতা হনূমানের আশ্বাসে।
গাইল সুন্দরাকাণ্ড কবি কৃত্তিবাসে ॥

● হনূমানের প্রত্যাবর্ত্তন ●

সীতার মস্তকমণি রামের সন্দেশ।
মেলানি পাইয়া হনূ চলিলেন দেশ ॥
তাহার চরণভরে শিলা-বৃক্ষ ভাঙ্গে।
সমুদ্র তরিতে উঠে পর্ব্বতের শৃঙ্গে ॥
পর্ব্বতে উঠিয়া বীর সাগর নেহালে।
এক লাফে উঠে বীর গগনমণ্ডলে ॥
সিংহনাদ ছাড়ে বীর হরষিত-মুখে।
সিংহনাদ তাহার উত্তর কূলে ঠেকে ॥
ডাক দিয়া তখন বলিছে জাম্বুবান।
সর্ব্বকার্য্য সিদ্ধ করি আসে হনূমান ॥
যেমত বিক্রমে আসে হেন শব্দ শুনি।
দেখিয়াছে নিশ্চয় সে রামের ঘরণী ॥
পবনগমনে বীর আইসে সত্বর।
চক্ষুর নিমিষে এল অর্দ্ধেক সাগর ॥
দূর হৈতে পর্ব্বতেরে নমস্কার করে।
পার হৈয়া রহে বীর পর্ব্বতশিখরে ॥
হনূমানে দেখিবারে আইল বানর।
বলে, ধন্য ধন্য বীর পবনকোঙর ॥
আগে মাথা নোয়াইল কুমার অঙ্গদে।
জাম্বুবান আদি বন্দে পরম আহ্লাদে ॥
সোসর বানর-সঙ্গে করে কোলাকুলি।
ফল ফুল যোগায় সকলে কুতূহলী ॥
অঙ্গদের সভায় জিজ্ঞাসে জাম্বুবান।
কেমনে দেখিলে রাবণেরে হনূমান ॥
কেমনে দেখিলে তুমি স্বর্ণ লঙ্কাপুরী।
কেমনে দেখিলে তুমি রামের সুন্দরী ॥
সীতা লয়ে রাবণের কিবা ব্যবহার।
কেমনে দেখিলা তুমি সীতার আকার ॥
হনূমান কহ সবিশেষ সমাচার।
রাক্ষসের হাতে কিসে পাইলে নিস্তার ॥
তোমার লাগিয়া ছিল চিন্তা অতিশয়।
তবে দেশে যাই, যদি ইষ্টসিদ্ধি হয় ॥
এত যদি জিজ্ঞাসা করিল জাম্বুবান।
অঙ্গদ-গোচরে বার্ত্তা কহে হনূমান ॥
শতেক যোজন সমুদ্রের পরিসর।
অনেক সঙ্কটে আমি তরিনু সাগর ॥
দ্বি-প্রহর রাত্রি গেল, তৃতীয় প্রহরে।
দেখিলাম অশোক-কাননে জানকীরে ॥
আগে বহু কষ্ট, ইষ্টসিদ্ধি হয় শেষে।
চলহ রামের ঠাঁই, কহিবে বিশেষে ॥
শুনি শুভ সমাচার হৃষ্ট যুবরাজ।
সীতা উদ্ধারিতে চাহে, নাহি সহে ব্যাজ ॥
জানাইতে শ্রীরামেরে বিলম্ব বিস্তর।
সীতা উদ্ধারিয়া চল রামের গোচর ॥
একেশ্বর হনূমান লঙ্ঘিল সাগর।
তোমরা সাহস কর সকল বানর ॥
অঙ্গদের কথা শুনি জাম্বুবান হাসে।
যত কিছু বল মোর মনে নাহি আসে ॥
সীতা উদ্ধারিতে রাজা করিলেন পণ।
তোমরা করিলে তাহা ঘটিবে কেমন ॥
সীতার চরিত্র রাম করেন বিচার।
তব বাক্যে সীতা নিলে হবে তিরস্কার ॥
দশযোজন লঙ্ঘিতে নারে কপিগণ।
কোন্ জন তরিবেক শতেক যোজন ॥
এত যদি জাম্বুবান অঙ্গদেরে বলে।
কুপিয়া অঙ্গদ বীর অগ্নি-হেন জ্বলে ॥
অকারণে বুড়াটি পাকিল তোর কেশ।
নিজে বুড়া পরেরে শিখাও উপদেশ ॥
আপনার মত দেখ সকল সংসার।
লেজ চাপি ধর হে সাগর করি পার ॥



হনূমান বলে, তুমি না হও অস্থির।
পৃথিবীমণ্ডলে নাই তোমা-হেন বীর॥
সর্ব্বলোকে বলে, তব মন্ত্রী জাম্বুবান।
মন্ত্রীর মন্ত্রণা কভু না করিহ আন॥
শুনিয়া অঙ্গদ বীর হাসে মহোল্লাসে।
বানর কটক-সহ চলে নিজ দেশে॥



● বানরগণের মধুবনে প্রবেশ ●

কটক যুড়িয়া যায় পৃথিবী-আকাশ।
দেশে গিয়া উপস্থিত মধুবন-পাশ॥
দেখিতে মধুর বন অতি মনোহর।
কোন প্রাণী নাহি যায় তাহার ভিতর॥
সহস্র সহস্র কপি মধুবন রাখে।
বালির সময়াবধি মধুবনে থাকে॥
মধুগন্ধে কপিগণ অত্যন্ত বিকল।
খাইবারে নাহি পারে, হইল চঞ্চল॥
মধুপানে মন্ত্রণা করিল জাম্বুবান।
অঙ্গদের ঠাঁই আজ্ঞা মাগ হনূমান॥
আনিয়া সীতার বার্ত্তা দিয়াছ আহ্লাদ।
অঙ্গদের ঠাঁই লহ রাজার প্রসাদ॥
অঙ্গদের কাছে হনূ কহে যোড় হাত।
রাজার প্রসাদ চাহি বানরের নাথ॥
অঙ্গদ বলেন, বীর, যে দিলা আহ্লাদ।
যাহা চাও, তাহা লহ, কি রাজপ্রসাদ॥
হনূমান বলে, মধু অমৃত-সমান।
সকল বানরে খাই, যদি দেহ দান॥
অঙ্গদ বলেন, মধু খাও ইচ্ছামত।
না হবেন সুগ্রীব ইহাতে অসম্মত॥
হরষিত সকলে পাইয়া মধু দান।
আনন্দে করিছে স্বেচ্ছামত মধুপান॥
নিঙাড়িয়া খায় কেহ, পিয়ে ত চুমুকে।
সকল ভাণ্ডার শূন্য করিল কটকে॥
মধুচক্র ভাঙ্গি সবে মারামারি করে।
যে যারে মারিতে পারে, সেই তারে মারে॥
মধু পিয়ে কপিগণ হইল পাগল।
মারামারি হুড়াহুড়ি করিছে কোন্দল॥
কেহ নাচে, কেহ হাসে, কেহ গায় গীত।
কেহ হারে, কেহ জিনে, সবে আনন্দিত॥
রুষিয়া করিল মানা মধুর রক্ষক।
খেদাড়িয়া যায় তারে অঙ্গদ-কটক॥
চুলেতে ধরিয়া কেহ ঘুরায় আকাশে।
মহাক্রোধে যায় কেহ অঙ্গদের পাশে॥
তোমার আজ্ঞায় মোরা করি মধুপান।
কোথাকার বানর লইতে চাহে প্রাণ॥
কুপিল অঙ্গদ বীর শুনিয়া বচন।
সাজ সাজ বলি ডাকে বালির নন্দন॥
কটক লইয়া যুবরাজ যায় কোপে।
কুপিল সে দধিমুখ, আসে একচাপে॥
অঙ্গদের প্রতাপ সহিবে কোন্ জন।
দধিমুখে এড়িয়া পলায় কপিগণ॥
অঙ্গদ কহিছে, শুন ওরে দধিমুখ।
তোরে আজ মারি যদি তবে যায় দুখ॥
জানিয়া সীতার বার্ত্তা আইল যে জন।
তারে দান দিতে আমি নহিনু ভাজন॥
রাজকার্য্য করি, নাহি খাই পিতৃধন।
ঘরেতে বসিয়া ভোগ কর মধুবন॥
পিতৃধন মধুবন করিস্ ভক্ষণ।
মনেতে বাসনা, তোরে কাটি এইক্ষণ॥
বাপের মাতুল যে সম্বন্ধে বড় বাপ।
সে কারণে না মারিনু তোমা-হেন পাপ॥
ওষ্ঠাধর কম্পমান্ ক্রোধেতে আকুল।
গোহারি করিতে যায় রাজার মাতুল॥
জর্জ্জর হইয়া বীর আঁচড়-কামড়ে।
অতি শীঘ্র গিয়া সুগ্রীবের পায়ে পড়ে॥
পায়েতে পড়িয়া কহে নিজ-অপমান।
মধুবন নষ্ট করে অঙ্গদ-হনূমান॥





তোমরা দু'-ভাই যাহা করিলে পালন।
এতকালে নষ্ট করে সেই মধুবন ॥
শুনি ক্রুদ্ধ হ'য়ে রাজা রহিলা নীরবে।
জিজ্ঞাসেন লক্ষ্মণ সে ভূপতি সুগ্রীবে ॥
মামা হয়ে দধিমুখ ধরিল চরণ।
অপমান-কথা কহে করিয়া ক্রন্দন ॥
না দেহ সান্ত্বনা-বাক্য না দেহ উত্তর।
কিহেতু মামার প্রতি এত অনাদর ॥
সুগ্রীব বলেন শুনি লক্ষ্মণের কথা।
অভিপ্রায় বুঝিলে উত্তর দিব তথা ॥
দক্ষিণদিকেতে যারা করিল গমন।
লুটিয়া খাইল তারা রম্য মধুবন ॥
মারি খেদাইল এরে, এই মধু রাখে।
এই সব কথা কহে মামা দধিমুখে ॥
শুনিয়া লক্ষ্মণ কহে, অপরূপ শুনি।
কে আসিল, কে কহিল দক্ষিণকাহিনী ॥
শ্রীরাম বলেন, যারা গিয়াছে দক্ষিণে।
তারা কি আইল, জান বার্ত্তা এইক্ষণে ॥
সুগ্রীব বলেন, মিত্র না হও অস্থির।
দক্ষিণেতে গিয়াছিল বড়-বড় বীর ॥
আপনি অঙ্গদ আর মন্ত্রী জাম্বুবান।
কার্য্যের সাধক স্বয়ং বীর হনূমান ॥
তব কার্য্যে হনূমান বড়ই তৎপর।
অবশ্য হ'য়েছে সীতা তাহার গোচর ॥
ধার্ম্মিক পণ্ডিত হনূমান মহাশয়।
দেখিয়াছে জানকীরে কহিনু নিশ্চয় ॥
শ্রীরাম বলেন, মিত্র, তোমার বচনে।
যে আনন্দ পাইলাম, কহিব কেমনে ॥
হনূমান-অঙ্গদেরে ডাকিয়া আনাও।
কহিয়া সীতার বার্ত্তা পরাণ জুড়াও ॥
সুগ্রীব বলেন, এস মামা দধিমুখ।
অঙ্গদের বাক্যে মামা না ভাবিও দুখ ॥
সম্বন্ধে তোমার নাতি সেই যুবরাজ।
নাতি নাট করিলে তোমার নাহি লাজ ॥
ঝাট যাহ মামা তুমি আমার বচনে।
অঙ্গদ-হনূরে আ'ন শ্রীরামের স্থানে ॥



● শ্রীরামচন্দ্রকে হনূমানের সংবাদ ও মণি প্রদান ●

রাজ-আজ্ঞা পাইয়া হরিষে দধিমুখ।
এক লাফে পড়ে গিয়া অঙ্গদ-সম্মুখ ॥
মাথা নোয়াইয়া তারে কহে যোড়হাত।
রাজবার্ত্তা কহি শুন বানরের নাথ ॥
তব দোষ কহিলাম সুগ্রীবের স্থানে।
তব অপরাধ রাজা না শুনিল কানে ॥
নিজ-ধন খাও তুমি বাপের অর্জ্জিত।
সেবক হইয়া কহিলাম অনুচিত ॥
শ্রীরাম সুগ্রীব বসি আছে দুইজন।
ঝাট গিয়া কর তুমি রাম-সম্ভাষণ ॥
সেবকবৎসল বড় সুশীল অঙ্গদ।
মধুবন-রক্ষা তারে দিলেন সম্পদ্ ॥
চলিল অঙ্গদ বীর হ'য়ে হরষিত।
কৌতুকেতে যায় বহু-বানর-বেষ্টিত ॥
সকল ঠাটের আগে বীর হনূমান।
শ্রীরামের ঠাঁই যায় পর্ব্বত-প্রমাণ ॥
দূরে দেখিলেন রাম পবন-নন্দনে।
বসিয়াছিলেন, উঠিলেন ততক্ষণে ॥
সশঙ্কিত শ্রীরাম করেন অনুমান।
কি জানি কেমন বার্ত্তা কহে হনূমান ॥
সাত পাঁচ ভাবি রাম জিজ্ঞাসেন তাকে।
সত্য কহ হনূমান দেখেছ সীতাকে ॥
যদি সীতা দেখে থাক বীর হনূমান।
সর্ব্বকার্য্য সিদ্ধ হবে, রবে তবে প্রাণ ॥
শ্রীরাম-চরণে হনূ করি প্রণিপাত।
নিবেদন করে সব যোড় করি হাত ॥



লঙ্কামধ্যে দেখিয়াছি অশোক-কাননে।
কহিব সকল কথা প্রভু, তব স্থানে ॥
এক শত যোজন সে সাগর পাথার।
অনেক কষ্টেতে আমি হইলাম পার ॥
অন্ধকারে করিলাম লঙ্কায় প্রবেশ।
রাজ-অন্তঃপুরে নাহি পেলাম উদ্দেশ ॥
আবাসে আবাসে আমি সীতা নাহি দেখি।
কান্দিলাম বিস্তর হইয়া মনোদুখী ॥
অকস্মাৎ দেখিলাম অশোককানন।
অশোকবনের জ্যোতিঃ রবির কিরণ ॥
দ্বিপ্রহর রাত্রি গতে তৃতীয় প্রহরে।
অশোক-বনের মধ্যে দেখিনু সীতারে ॥
হেনকালে গেল তথা রাজা দশানন।
দেবকন্যা সঙ্গে আর বিদ্যাধরীগণ ॥
কি বলিয়া সম্ভাষে রাবণ জানকীরে।
বৃক্ষ-আড়ে রহিলাম শুনিবার তরে ॥
অনেক প্রকারে স্তুতি করিল রাবণ।
জানকী না শুনিলেন তাহার বচন ॥
তোমা-বিনা জানকীর অন্যে নাহি মন।
কোপেতে কাটিতে চাহে রাজা দশানন ॥
জানকী বলেন, মৃত্যু করিলাম সার।
রামের চরণ-বিনা গতি নাহি আর ॥
নিরাশ হইল দুষ্ট সীতার বচনে।
বিষম রাক্ষসী চেড়ী ডাক দিয়া আনে ॥
ঘরে গেল দশানন ঠেকাইয়া চেড়ী।
সীতারে মারিতে সবে করে হুড়াহুড়ি ॥
সীতারে বুঝায় চেড়ী অশেষ-প্রকারে।
কোনমতে সীতা দুষ্ট বচন না ধরে ॥
ত্রিজটা রাক্ষসী রাত্রে দেখিল স্বপন।
সীতার মঙ্গল সেই চিন্তে অনুক্ষণ ॥
স্বপ্ন শুনিবারে গেল চেড়ী তার পাশ।
গাছে থাকি সীতাসহ করিনু সম্ভাষ ॥
কোথা হৈতে এলে, মোরে সুধায় বৈদেহী।
সুগ্রীবের সঙ্গে সখ্য আমি সব কহি ॥
তোমার অঙ্গুরী তাঁরে করাই দর্শন।
অঙ্গুরী পাইয়া সীতা করেন রোদন ॥
মেলানি পাইয়া আমি যবে দেশে আসি।
মনে করিলাম, কিছু বিক্রম প্রকাশি ॥
ভাঙ্গিলাম মনোহর অমৃত কানন।
কোটি কোটি রাক্ষসের বধিনু জীবন ॥
ক্রমে বধিলাম তার বহু সেনাপতি।
প্রাণে মারিলাম অক্ষকুমার প্রভৃতি ॥
চক্ষুর নিমিষে সব করিনু সংহার।
ইন্দ্রজিৎ করিল সমরে আগুসার ॥
দু-প্রহর তার সঙ্গে করিলাম রণ।
ব্রহ্মপাশে সে আমারে করিল বন্ধন ॥
ধরিয়া লইয়া গেল রাবণ-গোচর।
রাবণের প্রতি গালি দিলাম বিস্তর ॥
আমারে কাটিতে আজ্ঞা দিল দশানন।
নিষেধ করিল তারে ভাই বিভীষণ ॥
তার বাক্যে আমি তবে এড়াই মরণ।
লেজ পোড়াইতে আজ্ঞা করিল রাবণ ॥
লেজে অগ্নি দিল লেজ পোড়াবার তরে।
সেই অগ্নি দিলাম লঙ্কার ঘরে ঘরে ॥
লঙ্কা পোড়াইয়া করিলাম ছারখার।
কতক হইল ভস্ম কতক অঙ্গার ॥
আমার বিপদ ভাবি ভাবিছেন মাতা।
হেনকালে উপনীত হইলাম তথা ॥
আমারে দেখিয়া সীতা হর্ষিতা বিশেষ।
সর্ব্ব কার্য্য সিদ্ধ করি আইলাম দেশ ॥
দেখিলাম জানকীরে বিরহে মলিনা।
মেঘে ঢাকা শশী যথা লাবণ্য-বিহীনা ॥
সীতা-মা'র দেহখানি দেখিলাম ক্ষীণ।
অলসের বিদ্যা যথা ক্ষীণ দিন দিন ॥
দেখিনু শুনিনু যত, কহিনু কাহিনী।
লহ রঘুমণি, তাঁর মস্তকের মণি ॥
বাম হস্তে মণি দিল পবননন্দন।
মণি দেখি রঘুমণি করেন ক্রন্দন ॥




মণি দিয়া কি কহিলা জানকী আমার।
বল বল ওরে হনু, শুনি একবার॥
হনূমান বলে, প্রভু, জনক-নন্দিনী।
কান্দিতে-কান্দিতে এই কহিলা কাহিনী॥
ক্ষণেক বিশ্রাম কর বাছা হনূমান।
মণি-সনে কথা কহি জুড়াই পরাণ॥
তুমি মণি, আমি মণি, দুইটি ভগিনী।
দোঁহে পালিলেন যত্নে জনক-নৃমণি॥
বিবাহের কালে পিতা পরম-আদরে।
অঙ্গুরী করিলা দান শ্রীরামের করে॥
তুমি-আমি দুই-ভগ্নী থাকি একখানে।
ইহাই পিতার ইচ্ছা ছিল মনে-মনে॥
তুমি জ্যেষ্ঠা বলি তাই তোমারে লইয়া।
মাথার উপর মোর দিলেন সঁপিয়া॥
বহুদিন এক সঙ্গে আছি দোঁহে ভাই।
তোমায় মাথায় ক'রে ধ'রে রাখি তাই॥
রামের আনন্দ হবে তোমারে দেখিলে।
পাঠাই তোমারে তাই আজ কুতূহলে॥
জনক জনক যার, রাম যার পতি।
রাক্ষসের পুরে তার এহেন দুর্গতি॥
যত কষ্ট সহিতেছি এই লঙ্কাপুরে।
গিয়া সব কবে তুমি রামের গোচরে॥
তুমি মণি, আর সেই রঘুকুলমণি।
উভয়ে থাকিবে সুখে দিবস যামিনী॥
মণিহারা ফণিনীর মত একাকিনী।
কত কাল রবে হেথা এই অভাগিনী॥
সীতার বিলাপ-বাক্য করিয়া শ্রবণ।
কান্দিতে লাগিলা রাম কমল-লোচন॥
রামের ক্রন্দন দেখি কপিগণ কান্দে।
কৃত্তিবাস রচিলেন পাঁচালীর ছন্দে॥



● শ্রীরামের প্রতি হনূমানের ভক্তি প্রদর্শন ●

রাম কহিলেন, শুন বীর হনূমান।
বীর নাহি দেখিয়াছি তোমার সমান॥
কিরূপে সাগর-পারে করিলে গমন।
বিবরণ শুনিবারে হ'য়েছে মনন॥
কিরূপে সোনার লঙ্কা কৈলে ছারখার।
কহ কহ শুনি হনূ, বাসনা আমার॥
হনূমান কহিলেন করিয়া বিনয়।
তুমি যার হৃদে থাক, কোথা তার ভয়॥
তব পদ প্রভু, পুনঃ সীতা-মার পদ।
পবন-পিতার পদ পরম সম্পদ্॥
এই তিন শ্রীপদের লইয়া শরণ।
বৎস-পদ-সম হেরি সাগর-লঙ্ঘন॥
সুরসা-সাপিনী আসি দেখা দিল মোরে।
তব নাম স্মরি যাই তাহার উদরে॥
বাহিরে আসিনু পুনঃ স্মরি তব নাম।
সকলি তোমার খেলা ওহে গুণধাম॥
সিংহিকা-রাক্ষসী থাকে সমুদ্রের জলে।
মোরে গ্রাস করিবারে এল কুতূহলে॥
প্রবেশ করিনু গিয়া উদরে তাহার।
বাহিরিনু তব নাম স্মরি পুনর্ব্বার॥
কি বিপদে কি সম্পদে থাকি যেইখানে।
তব পুণ্য-নাম প্রভু, স্মরি মনে-মনে॥
পরম-প্রচণ্ড প্রভু, তব কোপানল।
সীতা-মার শ্বাস-বায়ু পরম-প্রবল॥
লঙ্কাপুরী-শুষ্ক-কাষ্ঠ জ্বলিয়াই ছিল।
এ হনূ নিমিত্ত-মাত্র তথায় জুটিল॥
তব কোপানলে প্রভু, পড়ে যেই জন।
ত্রিভুবনে নাহি তার নিস্তার কখন॥
যে জন তোমার পদ করে সমাশ্রয়।
তাহারে পরম-পদ দাও দয়াময়॥



জাতিতে বানর আমি, পশুর সমান।
নাহিক পশুর কভু হিতাহিত-জ্ঞান॥
তুমিই আশ্রয় মোর, ওহে দয়াধাম।
তোমার চরণে মোর মতি অবিরাম॥
দুর্ব্বল হনূর তুমি একমাত্র বল।
তোমা-বিনা নাহি কিছু হনূর সম্বল॥
তুমি পিতা, তুমি মাতা, তুমিই সকল।
তুমিই হনূর মাত্র জুড়াবার স্থল॥
হনূর পরম ভাগ্য, ওহে দয়াময়।
হনূরে দিয়াছ তুমি চরণে আশ্রয়॥
তুমি বল, তুমি বুদ্ধি তুমিই ভরসা।
তোমা-বিনা হনূ কিছু নাহি করে আশা॥
হনূর এ অপবিত্র তুচ্ছ হৃদাসন।
তব উপযুক্ত নহে রাখিতে চরণ॥
কিন্তু ওহে কৃপাময়, বড় সাধ মনে।
রাম-সীতা দোঁহে মিলি কবে দুইজনে॥
বসিয়া হনূর এই হৃদয়-আসনে।
পবিত্র করিয়া দিবে, হেরিব নয়নে॥
শাস্ত্রে বলে, মোক্ষ-পদ পরম সম্পদ্।
কিন্তু দেখি মোক্ষ-পদে বিষম বিপদ্॥
মোক্ষ হৈলে তুমি আমি একই সমান।
এরূপ ঘটিলে হয় তব অসম্মান॥
শ্রীরাম হনূর প্রভু, হনূ রাম-দাস।
থাকুক সর্ব্বদা এই হনূর বিশ্বাস॥
তুমি প্রভু, আমি ভৃত্য চরণে তোমার।
এ-সম্বন্ধ যেন প্রভু না ঘুচে আমার॥

### শ্রীরামের যাত্রা ও সাগরতীরে বাস

শ্রীরাম বলেন, ধন্য-ধন্য হনূমান।
ত্রিভুবনে বীর নাহি তোমার সমান॥
তোমার বিক্রমে মোর লাগে চমৎকার।
কি দিব তোমারে আমি, আমিই তোমার॥
অন্য কি প্রসাদ দিব লহ আলিঙ্গন।
এত বলি কোল দেন কমললোচন॥
পবনপুত্রের কথা শুনি হরষিত।
শুভযাত্রা করিলেন শ্রীরাম ত্বরিত॥
দ্বিতীয় প্রহর রাত্রি উত্তরফল্গুনী।
শুভক্ষণ শুভলগ্ন শুভফল গণি॥
দক্ষিণে সবৎসা ধেনু হরিণ ব্রাহ্মণ।
দেখে রাম বামে শব-শিবা-কুম্ভগণ॥
সূর্য্যবংশী নৃপতির নক্ষত্র রোহিণী।
রাক্ষসগণের মূলা সর্ব্বলোকে জানি॥
মূলা-ঋক্ষ দেখিলে রোহিণী বড় রোষে।
সবংশে মরিবে তেঁই রাবণ-রাক্ষসে॥
চলিল বানর-ঠাট নাহি দিশপাশ।
কটক যুড়িয়া যায় মেদিনী-আকাশ॥
কিলি কিলি শব্দ করি কপিগণ চলে।
উত্তরিল গিয়া সবে সাগরের কূলে॥
রহিবারে লতা পাতা দিয়া করে ঘর।
অবস্থিতি করিলেক সকল বানর॥
সেই স্থানে রহিলেন শ্রীরাম-লক্ষ্মণ।
চরমুখে বার্ত্তা নিত্য পায় সে রাবণ॥



### রাবণকে বিভীষণের হিতোপদেশ

নিকষা নামেতে বুড়ী রাবণের মা।
বিপদ শুনিয়া তার ত্রাসে কাঁপে গা॥
আসিয়া কহিছে বুড়ী বিভীষণ প্রতি।
শুন পুত্র তুমিত ধার্ম্মিক শুদ্ধমতি॥
রাবণ তপের ফলে ভুঞ্জে এত সুখ।
আনিয়া রামের সীতা বাড়াইল দুখ॥
যে মারে রাক্ষসগণে তার সনে বাদ।
দেখিয়া না দেখে দুষ্ট এতেক প্রমাদ॥
আর না থাকিব হেন পুত্রের নিকট।
দেখিয়া না দেখে পুত্র এ হেন সঙ্কট॥





অবোধে বুঝাও, যেন রাম না বাহুড়ে।
যাবৎ রামের বাণে লঙ্কা নাহি পুড়ে ॥
মাতৃবাক্যে বিভীষণ চলিল সত্বর।
পাত্রমিত্রসহ যথা আছে লঙ্কেশ্বর ॥
রাবণেরে প্রণাম করিল বিভীষণ।
আশীর্ব্বাদ করি দিল বসিতে আসন ॥
কৃতাঞ্জলি হইয়া কহেন বিভীষণ।
সভাস্থ সকলে স্তব্ধ করিছে শ্রবণ ॥
অনেক তপের ফলে এ সব সম্পদ।
রামের প্রতাপে ভাই ঘটিবে বিপদ ॥
যত দিন সীতারে আনিলে লঙ্কাপুর।
তত দিন দেখি ভাই কুস্বপ্ন প্রচুর ॥
ঝাঁকে ঝাঁকে শকুনি পড়িছে গৃহচালে।
রাত্রে নাহি নিদ্রা হয় শৃগালের রোলে ॥
কালী হেন বুড়ী দেখি, দশন বিকট।
সন্ধ্যাকালে উঁকি মারে দ্বারের নিকট ॥
বিবিধ উৎপাত ভাই, দেখি সদাকাল।
রামচন্দ্র অতি বীর বিক্রমে বিশাল ॥
রাবণ বলিছে কি রামেরে এত ডর।
কি করিতে পারে রাম সুগ্রীব-বানর ॥
রাবণ ভ্রাতার বাক্য না শুনিল কানে।
মন্ত্রণা করিতে দুষ্ট মন্ত্রিগণে আনে ॥
রাবণ বলিছে মন্ত্রী, যুক্তি কর সার।
কি প্রকারে রাঘবেরে করিব সংহার ॥
বীরদর্পে কহিছে প্রহস্ত সেনাপতি।
কি করিতে পারে সে বনের পশুজাতি ॥
পর্ব্বতের গুহা আর নদ-নদীকূলে।
বানরের নাম না রাখিব ভূমণ্ডলে ॥
বজ্রকণ্ঠ নিশাচর দশন বিকট।
লোহার মুষল হাতে কহে অকপট ॥
লোহার মুষল লয়ে প্রবেশিব রণে।
মাথা ভাঙ্গি বধিব বানর জনে জনে ॥
ত্রিশিরা বিক্রম করে, আমি আছি কিসে।
লঙ্কায় থাকিতে আমি কোন্ বেটা আসে ॥
বন ভাঙ্গে লঙ্কা দাহ করে হনুমান।
লঙ্কায় থাকিতে আমি এত অপমান ॥
পাইলে তোমার আজ্ঞা করি আমি রণ।
দেখিব কেমন রাম, কেমন লক্ষ্মণ ॥
অকম্পন বলে, রাজা তব আজ্ঞা পাই।
অনেক দিনের সাধ, কপি ধ'রে খাই ॥
কুম্ভ ও নিকুম্ভ কুম্ভকর্ণের নন্দন।
উভয়ের কত দর্প করিবারে রণ ॥
জাঠি জাঠা ঝকড়া মুষল শেল আর।
লইয়া সাজিল যুদ্ধে, লাগে চমৎকার ॥
হাতে ধরি বিভীষণ কহে জনে-জন।
স্থির হও স্থির হও, শুন বীরগণ ॥
এ সবার বাক্যে ভাই, না করিও ভয়।
হিতবাক্য বলি শুন ভাই লঙ্কেশ্বর ॥
সীতা পাঠাইয়া দিলে থাকিবে নির্ভয়।
সীতারে রাখিলে ভাই, জীবন-সংশয় ॥
কি নিমিত্ত মজাইতে চাহ লঙ্কাপুরী।
পাঠাইয়া দেহ সীতা রামের সুন্দরী ॥
এত যদি বিভীষণ রাবণেরে বলে।
কুপিয়া রাবণ রাজা অগ্নি হেন জ্বলে ॥
বিভীষণ যেন জ্যেষ্ঠ, আমি ত কনিষ্ঠ।
আমি অধর্ম্মিষ্ঠ বড়, সে বড় ধর্ম্মিষ্ঠ ॥
মানুষ বেটার ভয়ে কাঁপে বিভীষণ।
হেন ভাই না রাখিব আপন ভবন ॥
বিভীষণে দূর কর যুক্তি বলি সার।
যুদ্ধ বিনা গতি নাহি কিসের বিচার ॥
এত যদি ক্রোধ করি বলিল রাবণ।
আরবার বলিতেছে সাধু বিভীষণ ॥
নিশাচররাজ, তব যথা জ্ঞানবল।
কহিলে তাহারি যোগ্য বচন সকল ॥
প্রকটেও ঈশ্বরে না চিনে অজ্ঞজন।
অন্ধ যেন জানিতে না পারয়ে রতন ॥
রহিয়াছে চক্ষু, কিন্তু দেখিতে না পায়।
পেচক যেমন সূর্য্যমণ্ডলে দিবায় ॥



ইহাতেও নাহি মানি তোমার দূষণ।
যে হেতু নিজেরে প্রভু করয়ে গোপন ॥
প্রণায় করিয়ে তাঁর শকতি-মায়ায়।
নয়ন-আগেও যেই ঢাকি রাখে তাঁয় ॥
থাকুক সে-সব কথা, এখন তোমারে।
কহি আমি, না মজাও তুমি আপনারে ॥
আনিয়াছ সীতা কালভুজঙ্গীরে ঘরে।
রাখিলে সসৈন্যে যাবে শমন-নগরে ॥
এহেন সুন্দর রাজ্য, এহেন সম্পদ!
নিজ দোষে কেন আনি ঘটাও বিপদ ॥
চিরকাল তপ করি পেয়েছ এ রাজ্য।
কিছু দিন ভোগ কর ছাড়িয়া অগ্রাহ্য ॥
যদি বল তুমি কেন কহ কুবচন।
তার অভিপ্রায় কহি, করহ শ্রবণ ॥
জিজ্ঞাসিলে মন্ত্রণা কহিতে হয় হিত।
অন্যথা করিলে হয় পাপ সমুচিত ॥
অতএব কহিতেছি তোমা হিত কথা।
কদাচিৎ ইহা নাহি করহ অন্যথা ॥
ধার্ম্মিক শ্রীরাম, দেখ সর্ব্বলোকে কয়।
অধার্ম্মিক-সঙ্গে থাকা জীবন সংশয় ॥
দেখ এক মত্ত হস্তী প্রবেশিলে বনে।
সকলের ক্ষতি করে, ক্ষমা নাহি মনে ॥
ক্ষেত্রের শস্যাদি খায়, ঘর-দ্বার ভাঙ্গে।
খাদ্য লোভে পোষা হস্তী মিলে তার সঙ্গে ॥
দুষ্টের সঙ্গেতে হয় শিষ্টে অপরাধ।
হস্তীর বন্ধনহেতু উপযুক্ত ব্যাধ ॥
স্বভাবেতে ব্যাধজাতি জানে নানা ফন্দী।
দশহস্ত দড়ি দিয়া হস্তী করে বন্দী ॥
যেখানেতে হস্তী সব চরে নিরন্তর।
ভক্ষ্যদ্রব্য উপহার রাখয়ে বিস্তর ॥
খাইবার লোভে হস্তী গলা বাড়াইল।
গলায় লাগিয়া দড়ি সবাই পড়িল ॥
দুষ্টের মিশালে হয় শিষ্টের বন্ধন।
সেইমত তব পাপে মজে পুরজন ॥

● রাবণের রোষ ও বিভীষণকে পদাঘাত ●

যেইমাত্র এ কথা কহিল বিভীষণ।
মহাকোপে উন্মত্ত হইল দশানন ॥
দন্ত কড়মড় করি ছাড়িয়া হুঙ্কার।
বিকট-নিনাদে কহিতেছে আরবার ॥
একি একি একি রে দুর্ম্মতি বিভীষণ।
ধরিয়াছে বুঝি তোর চিকুরে শমন ॥
চৌদ্দ চতুর্যুগ হৈল আমার জনম।
ইতিমধ্যে শুনি নাই হেন দুর্ব্বচন ॥
করিয়াছি কলহ ইন্দ্রাদি দেবসনে।
কেহ পারে নাই কহিবারে কুবচনে ॥
তাহা শুনাইলি তুই ক্ষুদ্র হয়ে মোরে।
কিন্তু তার ফল এই দেখাই রে তোরে ॥
এত কহি খরতর খড়্গ করি করে।
লম্ফ দিয়া পড়িলেক ভূতল উপরে ॥
তার পদাঘাতে লঙ্কা করে টলমল।
ক্রোধ দেখি অতি ভীত রাক্ষসসকল ॥
তবে সেই দশানন মহাবেগে চলে।
পদাঘাত কৈলা বিভীষণ বক্ষঃস্থলে ॥
বিভীষণ অচেতন হইয়া তাহায়।
পড়িল ধরণীতলে ছিন্নতরুপ্রায় ॥
তাহা দেখি যাবতীয় নিশাচরগণ।
হাহাকার করে সবে অতি দুঃখীমন ॥
তাহা দেখি দেবগণ আর সুরপতি।
পরস্পর কহিতেছে এ-সব ভারতী ॥
গেল গেল গেল এবে নিশ্চয় রাবণ।
বিভীষণ-অঙ্গে করি চরণ-অর্পণ ॥
বরঞ্চ সহেন রাম নিজ তিরস্কার।
ভক্ত-অপমান সহ্য না হয় তাঁহার ॥
এখানে প্রহস্ত উঠি ধরি দশাননে।
সান্ত্বনা করিয়া বসাইল সিংহাসনে ॥





হস্ত হৈতে কাড়িয়া লইল খড়্গখান।
কোষে আচ্ছাদিয়া রাখিলেন অন্য স্থান ॥
বিভীষণ মন্ত্রী চারিজন নিশাচর।
তুলি বসাইল তাঁরে আসন-উপর ॥
ক্ষণকাল পর্য্যন্ত তাবৎ সভাজন।
রহিলা নিঃশব্দ হ'য়ে পুত্তলী যেমন ॥

### বিভীষণের লঙ্কা ত্যাগ

বিভীষণ ক্ষণকাল করি বিবেচন।
পুনর্ব্বার রাবণে কহেন এ-বচন ॥
মহারাজ করিলে যে কর্ম্ম আচরণ।
ইহাতে দুঃখিত কিছু নহে মোর মন ॥
ঐশ্বর্য্য-মদেতে মত্ত যারা অতিশয়।
তাহাদের এইরূপ কুস্বভাব হয় ॥
ইহাতেও নাহি মোর বড় দুঃখ আর।
চলিলাম আমি তোমা করি পরিহার ॥
একমাত্র খেদ এই রহি গেল মনে।
মজিল রাক্ষসকুল তোমার দূষণে ॥
হেন বাণী শুনি অতি ক্রুদ্ধ লঙ্কাপতি।
কহিতেছে পুনর্ব্বার বিভীষণ-প্রতি ॥
জানি জানি বিভীষণ, জ্ঞাতির হৃদয়।
জ্ঞাতির বিপদ্ দেখি আনন্দিত হয় ॥
জ্ঞাতিমধ্যে কেহ যদি হয় ধনী সুখী।
তাহা দেখি অন্য জ্ঞাতি হয় মনোদুখী ॥
বরঞ্চ আপন মৃত্যু পারে সহিবারে।
জ্ঞাতির ঐশ্বর্য্য কিন্তু সহিতে না পারে ॥
তাহে পুনঃ কাপট্য করিয়া প্রকাশন।
নিরন্তর ছিদ্র তার করে অন্বেষণ ॥
পাবামাত্র কোন ছিদ্র বিবিধ প্রকারে।
আয়োজন করে সমূলেতে নাশিবারে ॥
স্বভাবতঃ রহে যথা তপস্যা ব্রাহ্মণে।
চাপল্য নারীতে যথা, দুগ্ধ গাভীস্তনে ॥
সেইরূপ নিরন্তর রাখিবে প্রত্যয়।
জ্ঞাতি হৈতে স্বভাবতঃ থাকে মহাভয় ॥
যাহ যাহ লঙ্কা ছাড়ি তুমি এইক্ষণে।
তুমি গেলে আমরা থাকিব সুখী মনে ॥
ইহাতে প্রমাণ হয় নীতিশাস্ত্র-জ্ঞান।
তার অর্থ কহি আমি তব বিদ্যমান ॥
বরঞ্চ ভুজঙ্গ কিংবা শত্রু-সঙ্গে রবে।
শত্রুসেবি-জন-সহবাসী নাহি হবে ॥
তুমি একে-জ্ঞাতি, তাহে শত্রু-ভক্তিমান্।
তুমিহ থাকিতে মোর না হবে কল্যাণ ॥
অতএব যাহ তুমি ছাড়ি মোর দেশ।
বিলম্ব হইলে পাবে অতিশয় ক্লেশ ॥
এত কথা শুনি বিভীষণ মহামতি।
কহিতে লাগিলা পুনর্ব্বার এ ভারতী ॥
প্রিয়বাদী জন রাজা, সর্ব্বত্র সুলভ।
অপ্রিয় পথ্যের বক্তা শ্রোতাও দুর্ল্লভ ॥
নিশ্চয় ধ'রেছে তব চিকুরে শমন।
তাই মোর হিতবাক্য না কৈলে গ্রহণ ॥
কিবা অরুন্ধতী, কিবা সুহৃদ্-বচন।
প্রদীপ-নির্ব্বাণ-গন্ধ কিবা দুঃসহন ॥
নাহি দেখে, নাহি শুনে, নাহি পায় ঘ্রাণ।
হেন দশা যার, তার মৃত্যু-সন্নিধান ॥
এই কথা মনে রেখো ভাই লঙ্কেশ্বর।
কান্দিয়া চলিল তব কনিষ্ঠ-সোদর ॥
বহু দুঃখে করিলাম তোমারে বর্জ্জন।
দহ্যমান গৃহ যথা ত্যজে বিজ্ঞজন ॥
করিলে তুমি যে মোরে যত পরিভব।
জ্যেষ্ঠ বলি সহিলাম আমি তাহা সব ॥
অন্য কোন জন যদি করিত এ কাজ।
দেখাতাম তারে ফল নিশাচর-রাজ ॥
বলিলাম রাজ্য রক্ষা হেতু যে বচন।
সে কারণে হইলাম লাথির ভাজন ॥
তোমার চরণ ছাড়ি রামের চরণ।
শরণ লইল আজি এই আকিঞ্চন ॥

এক কথা বলি আমি ভাই হে রাবণ।
মৃত্যুকালে স্মরিও হে আমার বচন ॥
শুন শুন মোর কথা, ওহে বন্ধুগণ।
চল মোর সঙ্গে, যদি হয় কারো মন ॥
যদ্যপি বাসনা হয় জীবন রাখিতে।
চল তবে শ্রীরামের চরণ সেবিতে ॥
এত কহি রাবণেরে করিয়া বন্দন।
উঠিয়া আকাশপথে চলে বিভীষণ ॥
তাহা দেখি তাঁহার অমাত্য চারিজন।
আনন্দে করিল তাঁর পশ্চাতে গমন ॥
অনিল অনল ভীম সম্পাতি অপর।
এই চারিজন মালি-সন্তান সোদর ॥
তাহাদের সহিত যাইয়া বিভীষণ।
মাতার নিকটে সব কৈলা নিবেদন ॥
তাঁর অনুমতি ল'য়ে প্রণমিল তাঁরে।
তারপর গেল নিজ-ভবন মাঝারে ॥
নিজ ভার্য্যা সরমাকে নিকটে ডাকিয়া।
কহিতে লাগিল তারে প্রণয় করিয়া ॥
প্রিয়ে, আমি রামচন্দ্রে শরণ লইতে।
চলিলাম এই চারি অমাত্য-সহিতে ॥
তুমি জানকীর কাছে থাক নিরন্তর।
করিবে তাঁহার সেবা হইয়া তৎপর ॥
তিনি যদি অনুগ্রহ করেন তোমারে।
তবে রাম অঙ্গীকার করিবেন মোরে ॥
সুশীলা সরমা জানকীতে ভক্তিমতী।
'যে আজ্ঞা' বলিয়া তাহে দিলা অনুমতি ॥
তবে বিভীষণ নিজ অস্ত্রশস্ত্র নিয়া।
যাত্রা কৈলা চারি মন্ত্রী সঙ্গেতে করিয়া ॥
বিভীষণে পদাঘাত অপূর্ব্ব কথন।
রাবণেরে ত্যজিয়া চলেন বিভীষণ ॥
কৃত্তিবাস রচিলেন গীত-রামায়ণ।
ভক্তিভরে শুন সব রাম-ভক্তজন ॥

### বিভীষণের কৈলাসগমন

লঙ্কা ছাড়ি ব্যোমপথে যাইতে যাইতে।
মন্ত্রিগণে বিভীষণ লাগিলা কহিতে ॥
উপস্থিত বিপদ করিয়া নিরীক্ষণ।
করিলাম আমিহ অগ্রজে উপেক্ষণ ॥
তাহে যদি রাম-কাছে করিহে গমন।
অখ্যাতি করিবে মোর যত অজ্ঞজন ॥
অতএব মনে করি, এবে না যাইব।
রাবণ-বিনাশ হ'লে প্রস্থান করিব ॥
এক্ষণে থাকিয়া কোন নির্জ্জন কাননে।
শ্রীরামচরণপদ্ম ধ্যান করি মনে ॥
এই পরামর্শ করি, কিন্তু নিজ মন।
সুস্থির করিতে নারি পাইয়া যাতন ॥
রামপাদপদ্ম মন করিতে সেবন।
চঞ্চল হ'য়েছে বড়, না মানে বারণ ॥
অতএব কি করিব, না হয় নিশ্চয়।
তোমা সবে কহ, ইথে কর্ত্তব্য কি হয় ॥
করিতেছি আমি ইথে পরামর্শ আর।
তাহাও কহি যে, শুনি করহ বিচার ॥
মোদের অগ্রজ ভ্রাতা হন ধনপতি।
সুশীল পরম বিজ্ঞ অতি শুদ্ধমতি ॥
কি কহিব আর তাঁর গুণের বিস্তার।
সখা হ'য়েছেন শম্ভু গুণেতে যাঁহার ॥
তাঁরে জিজ্ঞাসিলে যা' করেন আজ্ঞাপন।
তাহাই করিব, এই লয় মোর মন ॥
বিভীষণ বাণী শুনি চারি মন্ত্রী কয়।
ক'রেছেন এই যুক্তি সুন্দর নিশ্চয় ॥
অতএব সেই স্থানে চলুন এক্ষণ।
করিবেন পরে, তিনি কহেন যেমন ॥
এতেক বচন শুনি আনন্দিত মন।
ব্যোমপথে কৈলাসে চলিলা বিভীষণ ॥





এখানেতে নিজ স্থানে থাকি পশুপতি।
সকল বৃত্তান্ত জানি কন শিবা-প্রতি॥
শুন প্রিয়ে রাবণ-অনুজ বিভীষণ।
করিতেছে সখার নিকটে আগমন॥
সীতা ফিরি দিয়া রাম-সঙ্গে মিলিবারে।
ব'লেছিল সেহ রাবণেরে বারে বারে॥
রাজা তাহা না শুনি ক'রেছে অপমান।
এই লাগি তারে ছাড়ি আসিছে এখান॥
হইয়াছে তার মন শ্রীরামে ভক্তিতে।
কিন্তু করিতেছে পুনঃ নানা শঙ্কা চিতে॥
এখন সংশয়চ্ছেদ করিবার আশে।
আসিতেছে মোর প্রিয়-সুহৃদের পাশে॥
যদি সখা না পারয়ে তাকে বুঝাইতে।
তবে পড়িবেক সে-ই সঙ্কট-নদীতে॥
অতএব চল যাব আমিও সেথায়।
রাম কাছে পাঠাইতে হইবে তাহায়॥
যদি কেহ রামচন্দ্রে করয়ে আশ্রয়।
তবে মোর কতই পরমানন্দ হয়॥
দেখ দেখ সংসার অসংখ্য জীবময়।
তার মধ্যে হিতে রত কেহ কেহ হয়॥
তার কোটি-মধ্যে এক জন ধর্ম্মপর।
তার কোটি মধ্যেতে মুমুক্ষু এক নর॥
তার কোটি মধ্যে এক জন হয় মুক্ত।
তার কোটি-মধ্যে এক রামভক্তিযুক্ত॥
হেন রামভক্ত যদি হয় কোন জন।
তার গুণে কত লোক পায় বিমোচন॥
অতএব সতত বাসনা মোর মনে।
ভজুক সকল লোক শ্রীরামচরণে॥
তাহে বিভীষণ গেলে রাম-সন্নিকটে।
হইবে তাঁহার কত হিত এ সঙ্কটে॥
অতএব খণ্ডি তাঁর সকল সংশয়।
পাঠাইব প্রভু-কাছে অদ্যই নিশ্চয়॥
এত কহি নন্দীরে কহেন ত্রিলোচন।
শীঘ্র সাজাইয়া বৃষে কর আনয়ন॥

তবে নন্দী গিয়া বৃষে করিয়া সাজন।
করিলেক প্রভুর অগ্রেতে আনয়ন॥
তবে মহাদেব উঠি শিবা-কর ধরি।
আরোহণ করিলেন বৃষের উপরি॥
হইল যেরূপ শোভা সেকালে তাঁহার।
তাহা ভাবি মন সুখী না হয় কাহার॥
এইরূপে পার্ষদ-সহিত পঞ্চানন।
গমন করিলা নিজ সখার ভবন॥
দূর হৈতে তাঁরে নিরখিয়া ধনপতি।
অগ্রসর হইয়া আইলা শীঘ্রগতি॥
পশুপতি বৃষ হৈতে নামিয়া ভূতলে।
আলিঙ্গন করিলা কুবেরে কুতূহলে॥
তবে দুই জনে কর ধরাধরি করি।
বসিলা যাইয়া দিব্য আসন-উপরি॥
শিবা আর যাবতীয় শিবভক্তগণ।
যথাযোগ্য স্থানেতে বসিলা সুখী মন॥
তবে পশুপতি নিজ সখার সহিত।
করিলেন প্রেম-আলাপন সমুচিত॥
হেনকালে চারি মন্ত্রী সাথে বিভীষণ।
করিলেন কৈলাস-ভূধরে আগমন॥
দিব্য মণি সুবর্ণে সে রচিত নগর।
বিশ্বকর্ম্মা বিনির্ম্মিল পরম সুন্দর॥
সে নগরী-মাঝে প্রবেশিয়া বিভীষণ।
করিলেন কুবেরের সভায় গমন॥
দূর হৈতে বিভীষণে দেখি পশুপতি।
কহিলেন সুখী মনে কুবেরের প্রতি॥
সখে, দেখ রাবণ-অনুজ বিভীষণ।
করিতেছে তোমার নিকটে আগমন॥
এই কহেছিল রাবণেরে ন্যায় রীতে।
সীতা ফিরি দিয়া রাম-সহিত মিলিতে॥
তাহা না শুনিয়া সে ক'রেছে অপমান।
এই লাগি লঙ্কা ছাড়ি আসিছে এস্থান॥
ইচ্ছা হইয়াছে রামে করিতে আশ্রয়।
কিন্তু হৃদয়েতে আছে কিঞ্চিৎ সংশয়॥



ইহা লাগি আসিতেছে তোমা জিজ্ঞাসিতে।
পাঠাও ইহারে রাম-নিকটে ত্বরিতে ॥
ইহ সেখানেতে গেলে বিবিধ প্রকার।
হইবেক শ্রীরামচন্দ্রের উপকার ॥
ইহ যাবামাত্র সখা করি রঘুবর।
ইহারে করিবে রাজা রাক্ষস-উপর ॥
এইরূপ কুবেরে কহেন পঞ্চানন।
দেখিলা দূরেতে থাকি তাঁরে বিভীষণ ॥
তাহে হ'য়ে অতিশয় আনন্দিত-মতি।
কহিতে লাগিল নিজ মন্ত্রিগণ প্রতি ॥
একি এশি, দেখিয়াছ মোর ভাগ্যোদয়।
সভামাঝে বসিয়া কৃপালু মৃত্যুঞ্জয় ॥
যাঁহারে দেখিতে বাঞ্ছা করে দেবগণ।
যোগী সব ধ্যান করে যাঁহার চরণ ॥
মুনিগণ পরমার্থতত্ত্ব জানিবারে।
ভক্তিভাবে নিরবধি সেবা করে যারে ॥
হেন প্রভু দেখিতে পাইনু অযতনে।
মনোরথ পরিপূর্ণ হৈল এতদিনে ॥
এইরূপ কহিতে কহিতে আগে গিয়া।
পড়িলেন তাঁহাদের পদে লোটাইয়া ॥
মহাদেব আশীর্ব্বাদ কৈলা তার প্রতি।
আলিঙ্গন করিলা সাদরে ধনপতি ॥
তবে আজ্ঞা ল'য়ে বসিলেন বিভীষণ।
কুবের তাঁহার প্রতি কহেন বচন ॥
আসিয়াছ পথে সুখে ভ্রাতা বিভীষণ।
কুশলে আছয়ে তব সব বন্ধুগণ ॥
দেখিতেছি ম্লান কিছু তোমার বদন।
কহ কহ কি কারণে চিন্তাযুক্ত মন ॥
কুবেরের এই বাক্য করিয়া শ্রবণ।
নিবেদন করিতে লাগিলা বিভীষণ ॥
করিয়াছি প্রভু, পথে সুখে আগমন।
সম্প্রতি আছয়ে সুখে সব বন্ধুজন ॥
কিন্তু এক দুঃখ হইতেছে উপস্থিত।
ইহা লাগি আইলাম এখানে ত্বরিত ॥

দাদা দশানন রামচন্দ্রের ভার্য্যারে।
হরিয়া আনিয়াছেন লঙ্কার ভিতরে ॥
তাঁর দূত হ'য়ে আসিছিলা হনূমান।
সীতা ভেটি গিয়াছে দহিয়া লঙ্কাখান ॥
সম্প্রতি সে রামচন্দ্র ল'য়ে কপিগণ।
করেছেন সাগরকূলেতে আগমন ॥
তাহা জানি কহিলাম, আমিহ দাদারে।
সীতা ফিরি দিয়া রাম-সঙ্গে মিলিবারে ॥
তাহা না শুনিয়া মোর কৈল অপমান।
এ-লাগি ত্যজিয়া লঙ্কা আইনু এস্থান ॥
সম্প্রতি উচিত হয় মোর কি করণ।
যাহা আজ্ঞা কর, আমি লইমু শরণ ॥
বিভীষণ-বাণী এই শুনি ধনপতি।
কহিবারে আরম্ভ করিলা তার প্রতি ॥
ইহা মোর, জানি ভ্রাতা বহু পূর্ব্ব হতে।
তবু জিজ্ঞাসিনু তব বদনে শুনিতে ॥
কহিয়াছ যাহা তুমি, তাহা সমুচিত।
না হইবে ইথে কোন প্রকারে চিন্তিত ॥
যাহ যাহ এইক্ষণে করহ গমন।
যেখানে আছেন রাম সুগ্রীব লক্ষ্মণ ॥
তুমি যাবামাত্র রামচন্দ্র-বরাবর।
সখা করিবেন তোমা প্রভু রঘুবর ॥
আর সেই নিশাচর-রাজ্য অধিকারে।
করিবেন অভিষেক অদ্যই তোমারে ॥
সবান্ধবে রাবণে করিয়া বিনাশন।
তোমা রাজ্য দিয়া রাম যাবেন ভবন ॥
অতএব ত্যজি তুমি সকল সন্দেহ।
শ্রীরামের নিকটে যাইতে মন দেহ ॥
রাম সঙ্গে মিলিয়া সকল নিশাচর।
সংহার করহ গিয়া ত্যজি সব ডর ॥
রাবণ অধর্ম্মী দেব-দ্বিজ-দ্রোহকারী।
ত্রিভুবন সুখী কর তাহারে সংহারি ॥
হইবেক তবে এই বিশ্বের মঙ্গল।
তোমারে হবেন তুষ্ট অমর সকল ॥

আশীর্ব্বাদ করিবে তোমারে ঋষিগণ।
গাইবে তোমার যশ এ তিন ভুবন ॥
রামভক্ত বিভীষণ সদা রাম দাস।
শিব-কুবেরের কথা রচে কৃত্তিবাস ॥



## ● বিভীষণকে শিবের উপদেশ ●

কুবেরের মুখে শুনি এতেক বচন।
অধোমুখ হইয়া ভাবেন বিভীষণ ॥
তাহা দেখি পরম দয়ালু শূলপাণি।
কহিতে লাগিল তার অভিপ্রায় জানি ॥
ভাবিতেছ অকারণে কিবা বিভীষণ।
কর নিজ অগ্রজের বচন পালন ॥
যাহ যাহ শ্রীরামের নিকটে ত্বরিত।
করহ নিজের আর সংসারের হিত ॥
বিরূপাক্ষবাণী এই শুনি বিভীষণ।
কৃতাঞ্জলি হইয়া করেন নিবেদন ॥
যে আজ্ঞা করেছ প্রভু, তোমা দুইজন।
কার সাধ্য করিবারে ইহার লঙ্ঘন ॥
আমিও শ্রীরাম-কাছে যাইব বলিয়া।
আসিয়াছি গৃহ-ধন-বান্ধব ত্যজিয়া ॥
কিন্তু তাহে অনেক সংশয় করে মন।
অনুগ্রহ করি তাহা করহ খণ্ডন ॥
আমি যদি রাম-কাছে যাই এইক্ষণ।
কহিবেক সব লোক আমারে নিন্দন ॥
কহিবেক, রাবণের বিপদ্ দেখিয়া।
তারে ছাড়ি বিভীষণ গেল দুষ্ট হৈয়া ॥
তাহে যদি রাজ্য দেন রাম পুনঃ মোরে।
তবে দোষ ঘুষিবেক এ তিন সংসারে ॥
বলিবে সকলে, বিভীষণ রাজ্যলোভে।
বধিলেক সবান্ধবে অগ্রজে অক্ষোভে ॥
অতএব এক্ষণে যাইতে নহে মন।
পরেতে করিব, যে করিবে আজ্ঞাপন ॥

ইহা কহি বিভীষণ বিরত হইল।
হাসি হাসি শিব তারে কহিতে লাগিল ॥
একি একি বিভীষণ বড় চমৎকার।
হইতেছে এ সংশয় কেন বা তোমার ॥
কহিতেছি মোরা যাঁরে করিতে আশ্রয়।
তাঁহার ভজনে নাহি সময়-নির্ণয় ॥
বুঝি রামে আছে তব নর বলি জ্ঞান।
ইহা লাগি করিতেছ সংশয়-বিধান ॥
হেন বোধ অতিশয় অনুচিত হয়।
শুন শুন কিছু তাঁর স্বরূপ-নির্ণয় ॥
সত্য-সুখ-জ্ঞান-ধন তনু রঘুপতি।
পরমাত্মা ভগবান্ কহে শ্রুতি যতি ॥
জীবের নিয়ন্তা অবিচিন্ত্য শক্তিধর।
সৃষ্টি-স্থিতি-লয়-কর্ত্তা জগৎ-ঈশ্বর ॥
কেহ তাঁরে ব্রহ্ম বলি করে উপাসন।
কেহ নারায়ণ বলি করয়ে ভজন ॥
হ'য়েছেন তিনি লোকে সম্প্রতি প্রকট।
সাধিতে ভক্তের সুখ, নাশিতে সঙ্কট ॥
সময়-নির্ব্বন্ধ নাহি তাঁহার ভজনে।
করিবে তখনি, হবে ইচ্ছা যবে মনে ॥
সেইত তাঁহার ভক্তি হেন গুণ ধরে।
ইচ্ছা হবামাত্র সংসাররে ত্যজ্য করে ॥
তুমিত ত্যজিয়া আসিয়াছ বন্ধুজনে।
ইথে জানিতেছি, ইচ্ছা হইয়াছে মনে ॥
অতএব সংশয় করহ কি কারণ।
যাহ যাহ, কর গিয়া শ্রীরামে ভজন ॥
যাঁরে মোরা ধ্যান করি, দেখি মনোরথে।
ভাগ্যগুণে রহেছেন তিনি নেত্রপথে ॥
ইহাতে সাক্ষাৎ-দেখা-সুখ পরিহরি।
কেন ক্লেশ পাইবে অন্তত্র ধ্যান করি ॥
এ লাগিয়া কহিতেছি আমি বার বার।
যাহ রাম-নিকটেতে ত্যজিয়া বিচার ॥
তবে যে বলিলে গালি দিবে লোকাবলী।
বিবাদ-সময়ে বন্ধু ত্যাগ কৈল বলি ॥



এ-কথা ত কভু শুনিবার যোগ্য নয়।
ভকতি জন্মিলে কেবা কোথা গৃহে রয় ॥
তাহে প্রভু র'য়েছেন প্রকট হইয়া।
কিরূপে থাকিবে তাঁরে নেত্রে না দেখিয়া ॥
আর দেখ, রতি জন্মে যাঁহার ভজনে।
সেই ত্যাগ করে গুণবান বন্ধুজনে ॥
রামসেবা লাগি ত্যজি দুষ্ট বন্ধুজন।
তুমি বা কিরূপে হবে নিন্দার ভাজন ॥
বরঞ্চ তোমার এই যশ ত্রিভুবনে।
গান করিবেক সর্ব্বস্থানে বিজ্ঞজনে ॥
আর যে কহিলে, যদি রাজ্য দেন রাম।
ঘুষিবে তোমার দোষ স্বর্গ মর্ত্ত্যধাম ॥
এ কথাও উচিত না হয় শুনিবার।
যে হেতু রাজ্যের আশা নাহিক তোমার ॥
যদি তুমি রাজ্য পাব বলিয়া যাইতে।
বরঞ্চ তোমারে সবে পারিত নিন্দিতে ॥
তিনি যদি বলে রাজা করেন তোমারে।
ইথে কেন অপযশ গাহিবে সংসারে ॥
দেখ দেখি বধ করি প্রহ্লাদ-পিতারে।
নৃসিংহ প্রহ্লাদে রাজা কৈল বলাৎকারে ॥
ইথে তার বিগান করয়ে কোন জন।
বরঞ্চ করয়ে সবে যশঃ প্রশংসন ॥
তাই বধ করি দশাননে শার্ঙ্গপাণি।
রাজ্য দিবে তোমা, তাহে কি দোষ, না জানি ॥
মিতা যে কহিলা বধিবারে দশাননে।
তাহাতেও কিছু দোষ নাহি লয় মনে ॥
শাস্ত্র ধর্ম্মনিষ্ঠ যাবতীয় মুনিগণ।
তাঁহারাও দুষ্টবধে করে আয়োজন ॥
দেখ বেণ-নামে রাজা অধার্ম্মিক ছিল।
মুনিগণ তারে নানামতে শিখাইল ॥
সে যখন না শুনিল তাদের বচন।
হুঙ্কারে করিলা তারে তাঁহারা নিধন ॥
তুমিও রাবণ-বধে কর আয়োজন।
না হইবে কোনমতে অধর্ম্মভাজন ॥

তাহে পুনঃ হবে ইথে রাম-অবতার।
জন্মিবে রামের প্রীতি সংসারের সার ॥
রাম লাগি যদি কেহ করে পাপকর্ম্ম।
তাহা হয় সর্ব্বশাস্ত্রে সিদ্ধ মহাধর্ম্ম ॥
অতএব সকল সংশয় পরিহরি।
যাহ রাম নিকটেতে তুমি ত্বরা করি ॥
রামকার্য্য সাধ গিয়া করি প্রাণপণ।
তরিবে সকল দুঃখ, পাবে প্রেমধন ॥
মহেশের মুখে শুনি এতেক বচন।
অতি আনন্দিত-চিত হৈল বিভীষণ ॥
অশ্রুজলে পরিপূর্ণ হইল নয়ন।
গদগদ ভাষেতে করেন নিবেদন ॥
প্রভু, অনুগ্রহ-দৃষ্টি-বলেতে তোমার।
সকল সংশয় নষ্ট হইল আমার ॥
জানিতেছি, কৃতার্থ যে করিলা আমারে।
আজ্ঞা দাও, যাই এবে রামে দেখিবারে ॥
ইহা কহি মহেশের অনুজ্ঞা লইয়া।
প্রদক্ষিণ কৈল তাঁরে ভকতি করিয়া ॥
পুনঃপুনঃ প্রণাম করেন পঞ্চাননে।
সুন্দরাকাণ্ডেতে গীত কৃত্তিবাস ভনে ॥



● শ্রীরামচন্দ্রের সহিত বিভীষণের মিলন ও বিভীষণকে লঙ্কারাজ্যে অভিষেক ●

এইরূপে প্রণাম করিয়া পঞ্চাননে।
পরে প্রণমিলা শিবা আর বৈশ্রবণে ॥
তবে চারিজন মন্ত্রী সঙ্গেতে লইয়া।
চলিলা শ্রীরাম-কাছে আনন্দিত-হিয়া ॥
আকাশে রামের পাশে যায় বিভীষণ।
সাগরকূলেতে থাকি দেখে কপিগণ ॥
সম্ভ্রমে বানর-সৈন্য করে তোলাপাড়া।
পাদপ-পাথর ল'য়ে সবে হয় খাড়া ॥




মহাবল-পরাক্রম দেখিতে ভীষণ।
সবে বলে, মার মার, এইত রাবণ ॥
অন্তরীক্ষে থাকি বলে, আমি বিভীষণ।
রামের চরণে আমি লইনু শরণ ॥
বিভীষণের সংবাদ কহে দূতগণ।
বসিলেন মন্ত্রণা করিতে মন্ত্রিগণ ॥
সুগ্রীব বলেন, শুন এ নহে উচিত।
ছল করি যদি মিশি করে বিপরীত ॥
জাম্বুবান-পাত্র বলে বুদ্ধে বৃহস্পতি।
শত্রুকে নিকটে আনা নহে মম মতি ॥
হেনকালে কহে আসি বীর হনুমান।
এই বিভীষণ মোরে দিলা প্রাণদান ॥
মিত্রতা যদ্যপি হয় রাম-বিভীষণে।
বিভীষণ-সাহায্যেই বধিব রাবণে ॥
শ্রীরাম বলেন, শুন সুগ্রীব ভূপতি।
অন্যরূপ না ভাবিহ বিভীষণ-প্রতি ॥
আপনার দোষ মিত্র, না দেখ আপনি।
তোমা হৈতে মিত্রতার সাক্ষী আমি জানি ॥
কাতর হইয়া যেবা লইল শরণ।
পরলোক নষ্ট, যদি না করে পালন ॥
পুরাণের কথা কহি, কর অবধান।
শিবি নামে রাজা ছিল ধর্ম্ম-অধিষ্ঠান ॥
পলায় কপোত পক্ষী সাঁচানের ডরে।
ত্রাসেতে পড়িল শিবি-নৃপতির ক্রোড়ে ॥
যত্ন করি নরপতি সেই পক্ষী রাখে।
প্রাচীরে সাঁচান পক্ষী নৃপতিরে ডাকে ॥
আমিই আমার ভক্ষ্য করিব আহার।
হেন ভক্ষ্য রাখ রাজা, নহে ব্যবহার ॥
রাজা বলে পক্ষী মম লভিল শরণ।
তোমারে অপর মাংস করাব ভোজন ॥
সাঁচান বলিল, যদি কর পরিত্রাণ।
আপন গায়ের মাংস মোরে দেহ দান ॥
রাজভোগে মাংস তব অতীব সুস্বাদ।
এ মাংস খাইলে মোর ঘুচে অবসাদ ॥
শুনি সাঁচানের কথা রাজার উল্লাস।
তীক্ষ্ণ ছুরি দিয়া কাটে নিজ গাত্র-মাস ॥
তিলার্দ্ধ নাহিক স্থান, সর্ব্ব-অঙ্গ কাটে।
ভোজন করায় তারে, যত ধরে পেটে ॥
বহিয়া শিবির গাত্র রক্ত বহে স্রোতে।
আপন গায়ের রক্তে সিংহাসন তিতে ॥
সেইত পুণ্যেতে রাজা গেল স্বর্গবাস।
শরণাগতেরে না রাখিলে সর্ব্বনাশ ॥
বিভীষণ থাক, যদি আইসে রাবণ।
হইলে শরণাগত করিব পালন ॥
রামের আজ্ঞায় কপি গেল অন্তরীক্ষে।
বিভীষণে আনিবারে রামের সমক্ষে ॥
সুগ্রীব রাজের আগে করে সম্ভাষণ।
পরম-আনন্দে কোল দিল দুই জন ॥
বিভীষণ সুগ্রীব চলিল রাম-স্থানে।
বিভীষণ পড়ে গিয়া শ্রীরামচরণে ॥
রাবণের ভাই আমি, নাম বিভীষণ।
তোমার চরণে আমি লইনু শরণ ॥
শ্রীরাম বলেন, বলি শুন বিভীষণ।
মন্ত্রণা করিয়া বুঝি পাঠায় রাবণ ॥
শুনিয়া রামের কথা কহে বিভীষণ।
তোমার চরণ মাত্র লইব শরণ ॥
ইহা ভিন্ন অন্য দিকে যদি ধায় মন।
তবে যেন হই আমি কলির ব্রাহ্মণ ॥
হইব কলির রাজা, সহস্র তনয়।
এই তিন দিব্য আমি করিনু নিশ্চয় ॥
তিন দিব্য করিল রাক্ষস বিভীষণ।
এই তিন দিব্য শুনি হাসেন লক্ষ্মণ ॥
হেনকালে শ্রীরামেরে বলেন লক্ষ্মণ।
বহু দিনে শুনিলাম অপূর্ব্ব কথন ॥
একপুত্র হেতু লোক করে আরাধন।
সহস্র পুত্রের বর মাগে বিভীষণ ॥
রাজা হইবার তরে তপ করি মরে।
হেন দিব্য করে রাম, তোমার গোচরে ॥



শ্রীরাম বলেন, অল্পবুদ্ধি রে লক্ষ্মণ।
বড় দিব্য করিল রাক্ষস বিভীষণ॥
এই দিব্যে লক্ষ্মণ আমার পরিতোষ।
কলির ব্রাহ্মণ ভাই, শুন তার দোষ॥
কাম ক্রোধ লোভ মোহ-আদি মহাপাপ।
এই সব পাপে বিপ্র পায় বড় তাপ॥
প্রতিগ্রহ করিবেন উদ্ধার কারণ।
প্রতিগ্রহ মহাপাপ, নাহিক তারণ॥
এই সব পাপে যেবা করে অনাচার।
তাদৃশ পুত্রের পাপে মজিবে সংসার॥
কলিযুগে রাজা প্রজা না করে পালন।
সে-পাপে রাজার হয় অকালে মরণ॥
আর সব দোষ আছে, তাহা জেনো পাছে।
বিভীষণে রাজা করি রাখ মম কাছে॥
সর্ব্ব সেনাপতি আন সাগরের বারি।
লঙ্কার রাজত্ব দেহ বিভীষণোপরি॥
শ্রীরামের আজ্ঞা যেন পাষাণের রেখ।
সেই স্থলে বিভীষণে করে অভিষেক॥
শ্রীরামের বচন লঙ্ঘিবে কোন্ জনা।
বিভীষণ রাজা হৈল, জগতে ঘোষণা॥
ছত্রদণ্ড দিল তারে স্বর্ণলঙ্কাপুরী।
অভিষেক করি দিল রাণী মন্দোদরী॥



● শ্রীরামের প্রতি সাগরের সেতুবন্ধনের উপদেশ ●

সুগ্রীব বলেন, সিন্ধু তরিতে উপায়।
বিভীষণ প্রতি জিজ্ঞাসিতে সে যুয়ায়॥
শ্রীরাম বলেন বিভীষণ বল সার।
কি প্রকারে সাগর হইব আমি পার॥
বিভীষণ বলে, সে সগর মহীপতি।
সাগর খনিয়াছিল তাঁহার সন্ততি॥
তব পূর্ব্বপুরুষেরা সাগর প্রকাশে।
সাগর দিবেন দেখা, থাক উপবাসে॥
সাগরের কূলে শয্যা করিলেন কুশে।
তদুপরি রহিলেন রাম উপবাসে॥
তিন উপবাস গেল, না দেখি সাগরে।
কহিলেন লক্ষ্মণেরে কুপিত অন্তরে॥
আজি আমি সাগরেরে দিব ভাল শিক্ষা।
ধনুর্ব্বাণ আন ভাই, কিসের অপেক্ষা॥
অধমে করিলে স্তব নাহি ফল দেখে।
মারিব সাগরে আজি কার বাপ রাখে॥
তিন উপবাস করি তার আরাধনে।
সাগর শুষিব আজি অগ্নিজাল-বাণে॥
আজি সাগরের আমি লইব পরাণ।
অগ্নিজাল বাণে রাম পূরেণ সন্ধান।
অগ্নিবাণ-প্রভাবেতে শুকায় সাগর।
পুড়িয়া মরিল মৎস্য কুম্ভীর মকর॥
চলিল পাতাল সপ্ত-সাগরের পাশ।
বাণ দেখি সাগরের লাগিল তরাস॥
ভয় পেয়ে সাগর কাঁপয়ে থর থর।
মাথার ধবল ছত্র টলিল সত্বর॥
বাণ গিয়া প্রবেশিল শ্রীরামের তূণে।
সাগর পড়িল আসি রামের চরণে॥
এত ক্রোধ মোরে কেন, শুন গদাধর।
তব পূর্ব্ববংশ এই করিল সাগর॥
তুমি মোরে নষ্ট কর, এ নহে বিচার।
কোন্ অপরাধ আমি করিনু তোমার॥
শ্রীরাম বলেন শুন, নৃপতি সাগর।
তিন দিন উপবাসী, কূলেতে কাতর॥
মোর সীতা চুরি কৈল পাপিষ্ঠ রাবণ।
লঙ্কায় যাইব তার উদ্দেশ কারণ॥
বানর কটক সব হইবেক পার।
উপবাস দিয়া দেখা না পাই তোমার॥
এইহেতু অগ্নিবাণ জলেতে ছাড়িনু।
তুমি না আসাতে আমি বাণ যে মারিনু॥





আড়ে দশ যোজন দৈর্ঘ্যে দশগুণ তার।
জল ছাড়ি দেহ তুমি বানর হোক পার ॥
এত শুনি যোড়হস্তে বলেন সাগর।
মোর জল মিশিয়াছে পাতাল-ভিতর ॥
কেমনে হইবে পথ, না দেখি উপায়।
এক যুক্তি আছে রাম, কহিব তোমায় ॥
বিশ্বকর্ম্মা-পুত্র নল-নামে যে বানর।
তোমা-হেতু মুনিস্থানে পাইয়াছে বর ॥
জহ্নু মুনি তাহারে পালিল শিশুকালে।
দণ্ড-কমণ্ডলু তার হারাইল জলে ॥
নিত্য হারাইয়া আসে, নিত্য সৃজে মুনি।
তিন দিন ধ্যান করি জানিল আপনি ॥
স্বয়ং বিষ্ণু হইবেন রাম-অবতার।
সাগর বান্ধিয়া সৈন্য করিবেন পার ॥
এতেক ভাবিয়া মুনি দিলা বরদান।
নলস্পর্শে সলিলেতে ভাসিবে পাষাণ ॥
সাগর বান্ধিতে সেনাপতি কর নলে।
নলস্পর্শে পাষাণ ভাসিবে মোর জলে ॥
শিলা তরু যোড়া লাগে পরশে তাঁহার।
জাঙ্গাল বান্ধিয়া রাম হয়ে যাও পার ॥
তোমার কারণ আমি লইব বন্ধন।
পার হয়ে বধ কর পাপিষ্ঠ রাবণ ॥

### সাগরের শ্রীরাম স্তুতি

আপনা না জান তুমি দেব গদাধর।
সৃষ্টি-স্থিতি-প্রলয়ের তুমিই ঈশ্বর ॥
বিশ্বের আরাধ্য তুমি, অগতির গতি।
নিদান সৃজিতে সৃষ্টি তুমি প্রজাপতি ॥
তুমি সৃষ্টি, তুমি স্থিতি, তুমিই প্রলয়।
কালে মহাকাল বিশ্ব, কালে কর লয় ॥
তুমি চন্দ্র, তুমি সূর্য্য, তুমি চরাচর।
কুবের বরুণ তুমি যম পুরন্দর ॥
তুমিই সাকার, পুনঃ নিরাকার তুমি।
তব মহিমার সীমা কি জানিব আমি ॥
না জানি ভকতি স্তুতি, শুন রঘুবর।
শ্রীচরণে স্থান-দান দেহ গদাধর ॥
তুমি হে অনাদ্য, আদ্য অসাধ্য-সাধন।
কটাক্ষে ব্রহ্মাণ্ড কর খণ্ড বিনাশন ॥
আখণ্ডল চঞ্চল চিন্তিয়া শ্রীচরণ।
কটাক্ষে করুণা কর কৌশল্যানন্দন ॥
জন্মিয়া ভারতভূমে আমি দুরাচার।
ক'রেছি পাতক কত, সংখ্যা নাহি তার ॥
বিদায় করহ, আমি যাই নিজ ধাম।
এত বলি পদতলে করিল প্রণাম ॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব বচন।
গাইল সুন্দরাকাণ্ডে গীত রামায়ণ ॥

### নল কর্ত্তৃক সমুদ্রে সেতুবন্ধন

সাগর চলিয়া গেল আপন ভবন।
নল বলি ডাক দিল দেব নারায়ণ ॥
ধাইয়া আইল নল যথায় শ্রীরাম।
ভূমি লুটি পদতলে করিল প্রণাম ॥
শ্রীরাম বলেন, নল, কহি যে তোমারে।
তুমি হেন বীর আছ কটক-ভিতরে ॥
সাগর বান্ধিতে তুমি হও বলবান্।
এত দুঃখ পাই আমি তোমা বিদ্যমান ॥
আমি লঙ্কা জিনিব তোমার করি আশ।
এত বুদ্ধি ধর শুনি সাগরের পাশ ॥
নল বলে প্রভু রাম, নিবেদন করি।
ক্ষুদ্র কপি আমি, তাই জ্ঞাতি লোকে ডরি ॥
বড় বড় কপি আছে বীর অবতার।
কেমনে তাহার আগে করি অঙ্গীকার ॥
যখন ছিলাম আমি জনকের ঘরে।
তাহার বৃত্তান্ত কিছু কহিব তোমারে ॥



মান-সরোবরে ব্রহ্মা ছিপ কুশী ল'য়ে।
সেই স্থানে বসি সন্ধ্যা করেন আসিয়ে॥
ছিপ কুশী রাখি যান সরোবর তীরে।
তাহা আমি তুলি ল'য়ে ফেলিতাম নীরে॥
নিত্য ছিপ কুশী ব্রহ্মা করেন সৃজন।
আমারে দেখিয়া ব্রহ্মা বলেন বচন॥
নিত্য ছিপ-কুশী তুই ফেলে দিস্ জলে।
সন্তুষ্ট হইয়া ব্রহ্মা মোর প্রতি বলে॥
আমি বর দিব তোরে, শুনরে বানর।
তুই ছুঁলে জলে যেন ভাসয়ে পাথর॥
গাছ-পাথর জোড়া লাগে তোমার পরশে।
তুই ছুঁলে গাছ-পাথর জলে যেন ভাসে॥
ব্রহ্মার বরেতে আমি বান্ধিব সাগর।
প্রতিজ্ঞা করিয়া বলি তোমার গোচর॥
এক মাসে বান্ধি দিব শতেক যোজন।
গাছ-পাথর আনি দিক্ যত কপিগণ॥
সাগর বান্ধিতে নল অঙ্গীকার করে।
হর্ষিত হইল রাজা সুগ্রীব বানরে॥
'জয়রাম' বলিয়া ডাকয়ে কপিগণ।
সাগর বান্ধিতে চলে হরষিত-মন॥
শ্রীরামে প্রণাম করি নলবীর চলে।
সাগর বান্ধিতে বীর বৈসে গিয়া জলে॥
আছিল নলের বন সাগরের তীরে।
তাহা ভাঙ্গি ফেলে দিল জলের উপরে॥
তাহার উপরে গাছ দিল বিছাইয়া।
উপরে পাথর সব দিল চাপাইয়া॥
প্রস্থে দশ যোজন সে করয়ে বন্ধন।
গাছ-পাথর যোগায় যত কপিগণ॥
দীর্ঘে এক যোজন বান্ধিল এক দিনে।
উত্তরে আরম্ভ করি চলিল দক্ষিণে॥
বসিলেন নলবীর জাঙ্গাল উপরে।
পর্ব্বত আনিয়া দেয় সকল বানরে॥
মুদ্গরের বাড়ি পড়ে, মহাশব্দ শুনি।
উচ্চৈঃস্বরে ডাকে কপি রামজয় ধ্বনি॥

পর্ব্বত আনিয়া দেয় পবন-নন্দন।
নলবীর বসি করে সাগর-বন্ধন॥
দশ যোজন সাগর যে হইল বন্ধন।
কৃত্তিবাস গাইলেন গীত-রামায়ণ॥



● নলের প্রতি হনুমানের কোপ ও শ্রীরামের সান্ত্বনা ●

সাগর বান্ধয়ে নল, হনুমান মহাবল,
আনি দেয় শিলা-বৃক্ষগণ।
জাঙ্গালের দুই ভিতে, সুন্দর পাথর গাঁথে,
আনন্দে নাচয়ে কপিগণ॥
জাঙ্গালের মাঝে মাঝে, রজত পাথর সাজে,
নল করে বিচিত্র নির্ম্মাণ।
গঠিছে সুন্দর ঘর, থাকিবেন রঘুবর,
হেনমতে গড়ে স্থানে স্থান॥
মাথায় পাথর লয়ে, হনুমান দেয় বয়ে,
বাম হাতে ধরে বীর নল।
মহাক্রোধে হনুমান, পর্ব্বত আনিতে যান,
বুঝি বেটা কত ধরে বল॥
ধায় বীর মনোদুখে, চলিল উত্তর মুখে,
যথা গিরি সে গন্ধমাদন।
দেখি পর্ব্বতের চূড়া, লাথি মারি করে গুঁড়া,
লোমে লোমে করয়ে বন্ধন॥
দুই হাতে দুই গিরি, লইয়া মস্তকোপরি,
অমনি পবনবেগে ধায়।
যায় বীর মহাতেজে, একগিরি বান্ধি লেজে,
শূন্যের উপরে চলি যায়॥
রবির কিরণ নাই, অন্ধকার সর্ব্ব ঠাঁই,
চমকিয়া চাহে বীর নল।
ক্রোধে আসে হনুমান, উড়িল নলের প্রাণ,
উঠিয়া পলায় মহাবল॥





শ্রীরামের কাছে গিয়া, ভূমি লুটি প্রণমিয়া,
বন্দিয়া কহেন যোড়হাত।
হনূমান আনে গিরি, বাম হাতে আমি ধরি,
কর্ম্মীর স্বভাব রঘুনাথ ॥
ক্রোধ করি মোর তরে, আইসে পবনভরে,
পর্ব্বত লইয়া বহুতর।
কুপিয়াছে হনূমান, লইবে আমার প্রাণ,
উদ্ধার করহ রঘুবর ॥
নলের ক্রন্দন শুনি, দুঃখী হৈল রঘুমণি,
পথমাঝে দাঁড়াইল গিয়া।
রামের উপর দিয়া, যাইবারে না পারিয়া,
চলে বীর ভূমিতে নামিয়া ॥
কহিলেন প্রভু রাম, শুন বীর হনূমান,
নলে ক্রোধ কর কি কারণ।
হনূমান কহে বাণী, যোড় করি দুই পাণি,
শুন রাম কমললোচন ॥
করি আমি প্রাণপণ, আনিতে পর্ব্বতগণ,
বাম হাতে নল তাহা ধরে।
এই হেতু ক্রোধ করি, আনিনু অনেক গিরি,
চাপা দিতে এ নল-বানরে ॥
এত শুনি কহে রাম, ত্যজ বাপু অভিমান,
কর্ম্মীর স্বভাব এই কাজ।
বাম হাত আগে চলে, ক্রোধ না করিহ নলে,
তোমার নাহিক ইথে লাজ ॥
শুন বাছা হনূমান, মোর কার্য্যে দেহ মন,
কর প্রীতি নল-বীর সনে।
এত কহি রঘুনাথ, ধরিয়া নলের হাত,
সমর্পিয়া দিলা হনূমানে ॥
কোলাকুলি দুইজনে, করে হরষিত-মনে,
জাঙ্গালে উঠিল গিয়া নল।
কৃত্তিবাস কহে রাম, জপিব তোমার নাম,
এই ভক্তি হউক অচল ॥

● শ্রীরামের লঙ্কাযাত্রা ●

যে পর্ব্বত এনেছিল পবননন্দন।
দশ যোজন তাহাতে যে হৈল বন্ধন ॥
বান্ধিল যোজন কুড়ি অলঙ্ঘ্য সাগর।
আসিয়া দেখিয়া যায় যত নিশাচর ॥
কাষ্ঠবিড়াল সব আইল তথাকারে।
লাফ দিয়া পড়ে গিয়া সাগরের নীরে ॥
অঙ্গেতে মাখিয়া বালি ঝাড়য়ে জাঙ্গালে।
ফাঁক যত ছিল, তাহা মারিল বিড়ালে ॥
যাতায়াত করে সদা বীর হনূমান।
বিড়ালেরে চারিদিকে ফেলে দিয়া টান ॥
কান্দিয়া কহিল সবে রামের গোচর।
মারিয়া পাড়য়ে প্রভু, পবনকোঙর ॥
হনূমানে ডাকিয়া কহেন প্রভু রাম।
কাষ্ঠবিড়ালেরে কেন কর অপমান ॥
যেমন সামর্থ্য যার, বান্ধুক সাগর।
শুনিয়া লজ্জিত হৈল পবনকোঙর ॥
সদয়হৃদয় বড় প্রভু রঘুনাথ।
কাষ্ঠবিড়ালের পৃষ্ঠে বুলাইল হাত ॥
চলিল সবাই তবে জাঙ্গাল-উপর।
হনূমান বলে, শুন সকল বানর ॥
কাষ্ঠবিড়ালেরে কেহ কিছু না বলিবে।
সাবধান হ'য়ে সবে জাঙ্গালে চলিবে ॥
পর্ব্বত আনিয়া দেয় পবননন্দন।
কুড়ি দিনে বান্ধা গেল সত্তর যোজন ॥
লঙ্কাপুরে প্রবেশিয়া বীর হনূমান।
প্রাচীর ভাঙ্গিয়া সব কৈল খান খান ॥
বহিয়া আনিয়া তাহা সকল বানর।
নবতি যোজন বান্ধে প্রবল সাগর ॥
লাফ দিয়া যায়, তায় কপি যোড়া যোড়া।
লঙ্কার ভাঙ্গিয়া আনে দেউলের চূড়া ॥
আড়ে ওড়ে থাকিয়া রাক্ষস দেয় উঁকি।
মালসাট মারে কপি, দেখায় ভাব কি ॥



আনন্দে করয়ে নল সাগর-বন্ধন।
এক মাসে বান্ধা গেল শতেক যোজন॥
উত্তর জাঙ্গাল ঠেকে দক্ষিণের কূলে।
'রামজয়' বলিয়া বানর সব বুলে॥
জাঙ্গাল বান্ধিল বিশ্বকর্ম্মার নন্দন।
সকল দেবতা করে পুষ্প-বরিষণ॥
জাঙ্গাল সমাপ্ত করি নলবীর চলে।
প্রণাম করিল গিয়া রামপদতলে॥
ভূমি লুটি ঘন ঘন করি প্রণিপাত।
যোড়হস্ত করি বলে, শুন রঘুনাথ॥
জাঙ্গাল সমাপ্ত করি বান্ধিনু সকল।
রক্ষক রহিল হেথা হনূ মহাবল॥
এত শুনি সন্তুষ্ট হইল রঘুনাথ।
নলে আশীর্ব্বাদ করি পৃষ্ঠে দেন হাত॥
ধন নাই, নল কিবা করিব প্রসাদ।
এখন লহ রে বাপু, মোর আশীর্ব্বাদ॥
সীতার উদ্ধার করি যাব অযোধ্যায়।
অমূল্য রতন নানা দিব হে তোমায়॥
নল বলে, তাহে কার্য্য নাহি নারায়ণ।
ব্রহ্মার বাঞ্ছিত দেহ অমূল্য-রতন॥
কমলা যাঁহার সদা করেন সেবন।
যাঁর লাগি যোগী হৈল দেব পঞ্চানন॥
মোর শিরে দেহ সেই তোমার চরণ।
ইহা হৈতে নাহি আর অমূল্য রতন॥
শুনিয়া সন্তুষ্ট রাম কমললোচন।
নলের মাথায় দিল দক্ষিণ চরণ॥
প্রসাদ লইল নল ভূমি লোটাইয়া।
'রামজয়' বলি সবে বেড়ায় নাচিয়া॥
শ্রীরাম বলেন, শুন মিত্র কপিরাজ।
জাঙ্গাল দেখিতে চল সাগরের মাঝ॥
'রামজয়' বলি উঠে সূর্য্যের নন্দন।
আগে আগে চলিলেন শ্রীরাম লক্ষ্মণ॥
সুগ্রীব চলিল আর রাজা বিভীষণ।
অঙ্গদ চলিল সঙ্গে যত বীরগণ॥
দেখিল বিচিত্র অতি জাঙ্গাল-বন্ধন।
ধন্য ধন্য নল বিশ্বকর্ম্মার নন্দন॥
দেবতা অসুর নাগ দেখি চমৎকার।
হেন বুঝি সাগর পরিল গলে হার॥



**● সেতুবন্ধে শ্রীরামচন্দ্রের শিবমন্দির প্রতিষ্ঠা ●**

শ্রীরাম বলেন, নল শুনহ বিশেষ।
দেউল গঠিয়া দেহ পূজিতে মহেশ॥
এত শুনি নলবীর হইয়া সত্বর।
দেউল গঠিল সেই জাঙ্গাল উপর॥
পর্ব্বত আনিয়া দিল পবননন্দন।
পরম সুন্দর করে দেউল গঠন॥
শ্বেতবর্ণ শিব গঠি তাহার ভিতর।
নল জানাইল গিয়া রামের গোচর॥
শ্রীরাম বলেন, তবে পবনকুমারে।
শ্বেতপদ্ম সহস্র আনিয়া দেহ মোরে॥
এত শুনি চলে বীর পবননন্দন।
কৈলাসেতে যথা কুবেরের পদ্মবন॥
তাহার ভিতরে আছে এক সরোবর।
ফুটিয়াছে পুষ্প সব জলের উপর॥
তুলিয়া সহস্র পদ্ম পবননন্দন।
আনিয়া দিলেন বীর যথা নারায়ণ॥
শিবপূজা করিতে বসিলেন ভগবান।
কৈলাস ছাড়িয়া শিব হৈলা অধিষ্ঠান॥
দুই হাতে রামের ধরিলা ত্রিলোচন।
দুইজন হরষিত প্রেম-আলিঙ্গন॥
মহেশ বলেন প্রভু পূজা কর কার।
ইষ্টদেব রাম তুমি হও যে আমার॥
শ্রীরাম বলেন তুমি মোর ইষ্ট হও।
রাবণ বধিতে তুমি পুষ্প জল লও॥
শঙ্কর বলেন মোর সেবক রাবণ।
সীতা চুরি কৈল, তার হউক মরণ॥





তব বাণে হবে তার সবংশে সংহার।
আছিল পরম প্রিয় রাবণ আমার ॥
না চিনিল ইষ্টদেব প্রভু রঘুমণি।
আপন মরণ তাই আনিল আপনি ॥
আয়ুঃশেষ হৈল ধরি জানকীর চুলে।
শাপ দিল সীতা তারে মনের আকুলে ॥
এই হেতু হবে তার সবংশে সংহার।
শীঘ্র চলি যাহ রাম, সাগরের পার ॥
এত বলি পরস্পরে করিয়া প্রণাম।
কৈলাসে গেলেন শিব বলি রামরাম ॥



● ভস্মলোচন বধ ও শ্রীরামের লঙ্কাপ্রবেশ ●

শ্রীরাম চলিলা তবে সহিত লক্ষ্মণ।
পশ্চাতে সুগ্রীব রাজা আর বিভীষণ ॥
দক্ষিণ চাপিয়া চলে মন্ত্রী জাম্বুবান।
আগে আগে ধাইয়া চলিল হনূমান ॥
চলিল অঙ্গদ বীর ল'য়ে সেনাগণ।
এক চাপে চলে ঠাট মেঘের গর্জ্জন ॥
রামজয় বলিয়া ছাড়য়ে সিংহনাদ।
শুনিয়া রাক্ষসগণ গণিল প্রমাদ ॥
রাবণেরে কহে গিয়া যত নিশাচর।
আইলা শ্রীরাম পার হইয়া সাগর ॥
শুনিয়া রাবণ রাজ চারিদিকে চায়।
ভস্মলোচনেরে দেখি আজ্ঞা দিল তায় ॥
শ্রীরাম লঙ্কায় আসে বানর লইয়া।
বানরে করিয়া ভস্ম দেহ উড়াইয়া ॥

পাইয়া রাজার আজ্ঞা চলিল সত্বর।
চক্ষে ঠুলি দিয়া উঠে রথের উপর ॥
চর্ম্মে ঢাকা রথখান আইসে ধাইয়া।
জাঙ্গাল-উপরে রথ লাগিল আসিয়া ॥
বিভীষণ বলে প্রভু করি নিবেদন।
যুঝিবার তরে এল এ ভস্মলোচন ॥
ঘুচায়ে চর্ম্মের ঠুলি যার পানে চাবে।
চক্ষেতে দেখিবামাত্র ভস্ম হ'য়ে যাবে ॥
শ্রীরাম বলেন, মিতা বলহ উপায়।
কেমনে বানরগণ ইথে রক্ষা পায় ॥
এত শুনি বলিছে রাক্ষস বিভীষণ।
ধনুকের গুণে রাম, যোড়হ দর্পণ ॥
দর্পণে দেখিতে পাবে আপনার মুখ।
আপনি হইবে ভস্ম দেখহ কৌতুক ॥
এত শুনি রঘুনাথ আনন্দিত মন।
ব্রহ্ম-অস্ত্রে কোটি কোটি সৃজিল দর্পণ ॥
রথ আগুলিয়া তার রহিল দর্পণে।
ঘুচায়ে চক্ষের ঠুলি চাহে চারিপানে ॥
আপনার মুখ দেখে দর্পণ-ভিতর।
ভস্ম হ'য়ে উড়ে গেল সেই নিশাচর ॥
দেখিয়া রক্ষসগণে মনে লাগে ভয়।
হইল প্রথম রণে শ্রীরামের জয় ॥
পার হয়ে লঙ্কায় উঠিল নারায়ণ।
রামজয় বলি ডাকে যত কপিগণ ॥
দূরে ছিল সীতাদেবী, দূরে ছিল রাম।
দুই জনে মিলিয়া হইল এক স্থান ॥
পোহাতে তখন রাত্রি আছে প্রহর দেড়
রামের কটকে লঙ্কাপুরী কৈল বেড় ॥
কৃত্তিবাস রচে গীত অমৃতের ভাণ্ড।
এত দূরে পূর্ণ হইল সুন্দরাকাণ্ড।



**সুন্দরাকাণ্ড সমাপ্ত**





# লংকাকান্ড

**শ্রীরামচন্দ্র** লংকায় এসে পৌঁছালে রাবণ পাঠাল শুক আর সারণ নামে দুই চরকে রাম-সৈন্যের সংবাদ নিতে। তারা ধরা পড়ে গেল। কিন্তু দূত অবধ্য বলে ছেড়ে দিলেন শ্রীরাম। দূতেরা গিয়ে শ্রীরামের প্রশংসা করায় ক্ষিপ্ত দশানন তাদের শাস্তি দিয়ে নিজে প্রাসাদ-শীর্ষ থেকে দেখল রামের সেনা সন্নিবেশ। বেছে বেছে সেনাপতিদের একে একে যুদ্ধে পাঠান হ'ল। কিন্তু নিহত হ'ল সবাই। তখন রাবণ-পুত্র মেঘনাদ গেল যুদ্ধে। সে মহাবীর। ইন্দ্রকেও জয় করে সে ইন্দ্রজিৎ নাম পেয়েছে। সে নাগপাশ অস্ত্রে রাম-লক্ষ্মণকে বেঁধে ফেলল।

দেবতারা রামচন্দ্রকে গড়ুরকে স্মরণ করতে বললেন। নাগেদের চিরশত্রু গড়ুর। রামের স্মরণমাত্র তিনি এলেন। নাগেরা পালিয়ে গেল। বিপদমুক্ত হলেন রাম-লক্ষ্মণ।

এদিকে বিদ্যুজ্জিহ্বা নামে এক মায়াবী রাক্ষসের তৈরি রাম-মুন্ড ও ধনুক দেখিয়ে রাবণ সীতাকে শোক-বিহ্বল করল। সরমা এসে সীতাকে শোক করতে নিষেধ করল। সে কৌশলে প্রকৃত সত্য জেনে এসে বলল, রামচন্দ্র জীবিতই আছেন।

রাবণকে কিন্তু নিকষা থেকে মন্ত্রীরাও সীতাকে ফিরিয়ে দিতে পরামর্শ দিল। রাবণ অটল। প্রাণ থাকতে সীতা দেব না। কিন্তু যুদ্ধেই বা যাবে কে? কুম্ভকর্ণকে অকাল নিদ্রাভঙ্গ করিয়ে যুদ্ধে পাঠান হ'ল। কিন্তু কুম্ভকর্ণেরও মৃত্যু হ'ল।

বীরেদের মধ্যে বেঁচে আছে রাবণ পুত্র মেঘনাদ আর বিভীষণ-পুত্র তরণীসেন। রাবণ তরণীসেনকেই যুদ্ধে পাঠালেন। মায়ের কাছে অশ্রুজলে বিদায় নিয়ে এলো যুদ্ধে। তার বিশ্বাস শ্রীরামচন্দ্র সাক্ষাৎ ভগবান। তাই মুখে তার রামনাম অথচ রামের বিরুদ্ধেই যুদ্ধ। এ-বিচিত্র যুদ্ধে তরণীসেনের কাছে পরাজিত হতে থাকে সবাই–এমন কি বীর হনুমান পর্যন্ত। শ্রীরামচন্দ্রও এঁটে উঠতে পারেন না। তখন বিভীষণ বলে দেন, ব্রহ্মাস্ত্র ছাড়া ওর মৃত্যু নেই। এবার রামের অস্ত্রে আহত হয়ে পড়ে যায় তরণীসেন। বিভীষণ 'পুত্র আমার' বলে গিয়ে জড়িয়ে ধরেন তাকে। বলেন, শ্রীরাম তোমার পায়ে আমার পুত্রকেও অঞ্জলি দিলাম।

শ্রীরাম থেকে সকলে স্তম্ভিত। বিভীষণের রামভক্তি অতুল। সবাই কাঁদছে। যুদ্ধক্ষেত্রে শোক-ভালবাসা-ভক্তি আর করুণার অশ্রুজল।

এবার সেনাপতি মেঘনাদ। সে উপাস্য অগ্নিদেবের কাছে রামজয়ের আশীর্বাদ চায়। কিন্তু অগ্নিদেব তাকে নিরাশ করে অন্তর্হিত হন। অদম্য ইন্দ্রজিৎ। সেদিনের ঘোর যুদ্ধে জয় পরাজয় নির্ধারিত হয় না। পরদিন যুদ্ধক্ষেত্রেই গাছতলায় যজ্ঞে বসে ইন্দ্রজিৎ। লক্ষ্মণ সেখানেই আক্রমণ করেন। সম্মুখ-যুদ্ধে ইন্দ্রজিৎ হত হয়।

পুত্রশোকে রাবণ সীতাকেই কাটতে যায়। বাধা দেয় মন্দোদরী। বলেন এক পরনারী হরণেই এই অবস্থা, না জানি হত্যায় কি হবে। পরদিন যুদ্ধে স্বয়ং রাবণ যান। লক্ষ্মণকে চাই। নানাভাবে লক্ষ্মণের সঙ্গে না পেরে অবশেষে শক্তিশেলে আহত করেন লক্ষ্মণকে। লক্ষ্মণ পড়ে যান। তাঁকে মৃত ভেবে আনন্দে রাজপুরীতে ফিরে যান রাবণ।

রাম শোকে স্তব্ধ। কিন্তু ধন্বন্তরীর পুত্র সুষেন বলেন, শোকের প্রয়োজন নেই। লক্ষ্মণ এখনও মরেন নি। সূর্যোদয়ের পূর্বে গন্ধমাদন পর্বত থেকে বিশল্যকরণী গাছ নিয়ে এলে লক্ষ্মণ সুস্থ হয়ে উঠবেন।

হনুমান চলল আকাশ-পথে। রাবণ তা জেনে কালনেমিকে পাঠাল যেমন করে হোক হনুমানকে বাধা দিতে। কালনেমি এক তপস্বী সেজে বসে থাকে গন্ধমাদন পর্বতে। হনুমান তাকে ভক্তিভরে প্রণাম করে বিশল্যকরণীর হদিশ চায়। কালনেমি তাকে সামনের পুকুরে স্নান করে আসতে বলে। নামতেই এক কুমির চেপে ধরে হনুমানের পা। ব্যাপার বুঝে এক আছাড়ে কুমিরকে হত্যা করে হনুমান। এতে শাপমুক্ত হয়ে গন্ধকালী অপ্সরা হনুমানকে তপস্বীর প্রকৃত পরিচয় বলে দেয়। ক্রুদ্ধ হনুমানের হাতে কালনেমি নিহত হয়।

রাবণ সূর্যকে আদেশ করে মধ্যরাত্রে উদিত হতে। পূব-আকাশ লাল হতেই হনুমান লাফিয়ে এসে সূর্যকে বগলদাবা করে আর বিশল্যকরণী না খুঁজে সোজা গন্ধমাদন তুলে এনে হাজির হয়। সুষেন লক্ষ্মণকে বাঁচিয়ে তোলেন।

নিকষার পরামর্শে এবার রাবণ পাতালবাসীপুত্র মহীরাবণকে পাঠান যুদ্ধে। সে রাম-লক্ষ্মণকে বন্দী করে নিয়ে যায় পাতালে। সেখানে কালীমাতার কাছে বলি দিতে আকাংক্ষা মহীরাবণের। পূজা শেষে দেবীকে প্রণাম করতে বলে মহীরাবণ। ওরা বলেন প্রণামের রীতি দেখিয়ে দিতে। মহী প্রণত হতেই, মূর্তির পেছনে লুকিয়ে থাকা হনুমান দেবীর খড়্গেই তাকে হত্যা করে। ছুটে আসে রাণী। সদ্যজাত অহিরাবণও যুদ্ধ করতে আসে। কিন্তু সে যুদ্ধ নয়--আত্মদান মাত্র।

রাবণ স্বয়ং আসে যুদ্ধে। রাবণ তো কম শক্তিমান নয়। সে দুর্গার বরপুত্র। ব্রহ্মার বরে তার ছিন্ন অংগ তৎক্ষণাৎ জোড়া লেগে যায়। হত্যা করেও হত্যা করা যায় না তাকে। দেবতারা রামকে পরামর্শ দেন অকাল-বোধনে দেবী দুর্গাকে স্মরণ করতে। এছাড়া রাবণের বিশেষ মৃত্যুবাণ আছে মন্দোদরীর কাছে। আর দেবগুরু বৃহস্পতি যতদিন নির্বিঘ্নে চন্ডীপাঠ করতে পারবেন, ততদিন রাবণের মৃত্যু নেই।

পরদিন হনুমান গিয়ে বৃহস্পতির চন্ডীপাঠ বিঘ্নিত করে এলো। গেল মন্দোদরীর কাছে - জ্যোতিষীর সাজে। কথা প্রসংগে কৌশলে মন্দোদরীর কাছ থেকে জেনে নিল কোথায় আছে সেই মৃত্যুবাণ। মুহূর্তে লাথিতে স্তম্ভটি ভেংগে ফেলে মৃত্যুবাণ নিয়ে চলে আসে রাম-শিবিরে।

রামচন্দ্র বসেছেন পূজায়। অষ্টমী পূজা সাংগ। সন্ধির মহালগ্নে দেবী-পদে অঞ্জলি দেবেন একশ' আট নীলপদ্ম। কিন্তু একশ' সাতটি কেন ? তবে কি সত্যভ্রষ্ট হবেন রামচন্দ্র। হঠাৎ স্মরণ হয়, চোখকেও তো পদ্ম বলা হয় আর তাঁর চোখ তো নীল। অতএব নিজের চোখ তুলে দিয়ে সত্যরক্ষায় উদ্যত হলেন তিনি। কিন্তু সংগে সংগেই দেবী আবির্ভূতা হয়ে তাঁকে দিলেন আশীর্বাদ।

পরদিন রাবণ নিহত হ'ল। মরবার আগে সে রামচন্দ্রকে রাজনীতির উপদেশ দিল জানাল নতি। রাম লংকাপুরী অধিকার করলেন। রাবণের অন্তেষ্টিক্রিয়া সম্পন্ন হ'ল রামের আদেশে। মুখাগ্নি করলেন বিভীষণ।

মুক্ত সীতাদেবী। কিন্তু পরীক্ষা না করে সীতাকে গ্রহণ করবেন না রামচন্দ্র। অগ্নিপরীক্ষায় উত্তীর্ণ হলেন সীতা। এবার লংকার রাজপদে বিভীষণকে বসিয়ে রামচন্দ্র ফিরে গেলেন অযোধ্যায়।

অযোধ্যায় আনন্দের বান ডেকে গেল। পুরবাসীরা পর্যন্ত দেখতে এলো রাম সীতাকে। আবার শুভদিন অভিষেকের আয়োজন হ'ল। তপস্বী ঋষি দেব-দেবী সকলেই এলেন সে উৎসবে। রামচন্দ্র ও সীতাদেবী দু'হাতে বিতরণ করলেন নানা উপহার। কিন্তু হনুমান ? সে কি কোন উপহার পাবে না ?

সীতাদেবী নিজে গলার রত্নমালা পরিয়ে দিলেন তার গলায়। কিন্তু হনুমান তা দাঁতে কেটে ফেলে দিল। লক্ষ্মণ বললেন, বনের পশু রত্নহারের মূল্য কি বুঝবে ?

হনুমান বলল, যাতে রামনাম নেই তা আমার কাছে মূল্যহীন।

লক্ষ্মণ বললেন, তবে তোমার দেহও তো মূল্যহীন অপবিত্র।

হনুমান তীক্ষ্ণ নখে চিরে ফেলল নিজের বুক। দেখা গেল তার প্রতি অস্থিকণায় রামনাম লেখা রয়েছে।

শঙ্খেন্দ্বাভমতীবসুন্দরতনুং শার্দ্দূল চর্ম্মাম্বরং।
কালব্যালকরাল ভূষণধরং গঙ্গাশশাঙ্কপ্রিয়ম্।।
কাশীশং কলিকল্মষৌঘশমনং কল্যাণকল্পদ্রুমং।
নৌমীড্যং গিরিজাপতিং গুণনিধিং শ্রীশঙ্করং কামহম্।।
যো দদাতি সতাং শম্ভুঃ কৈবল্যমপি দুর্ল্লভম্।
খলানাং দণ্ডকৃদ্যোঽসৌ শঙ্করঃ শং তনোতু মে।।
রামং কামারিসেব্যং ভবভয়হরণং কালমত্তেভসিংহং।
যোগীন্দ্রধ্যানগম্যং গুণনিধিমজিতং নির্গুণং নির্ব্বিকারম্।
মায়াতীতং সুরেশং খলবধনিরতং ব্রহ্মবৃন্দৈকদেবং।
বন্দে মন্দাবদাতং সরসিজনয়নং দেবমুর্ব্বীশরূপম্।।

---

### ● রামের শিবিরে রাবণচর শুক ও সারণ ●

বান্ধা গেল, সাগর কটক হৈল পার।
দিনে দিনে রাবণের টুটে অহঙ্কার॥
ফাঁফর হৈল রাজা গণি মনে মনে।
দুই চর শুক আর সারণেরে ভণে॥
শুন শুক-সারণ, তোমরা বুদ্ধিমান।
চর্চ্চ গিয়া রামের কটক কি-প্রমাণ॥
পাথরেতে বান্ধা গেল সাগর গভীর।
ত্রিভুবনে হেন কর্ম্ম করে কোন্ বীর॥
ভালমতে জান বিভীষণের যে মতি।
একে একে জান সব যোদ্ধা-সেনাপতি॥
বল-বুদ্ধি জান সব রামের মন্ত্রণা।
প্রথমে জানিহ সব প্রধান যে জনা॥
রামের সহিত থাকে কোন্ মহাবীর।
লঙ্কায় আসিয়া কেবা রণে হবে স্থির॥
রাজার আদেশ চর বন্দিলেক মাথে।
রাজপ্রদক্ষিণ করি যায় মনোরথে॥
কপিরূপে সান্ধাইল বানর-ভিতর।
লেখা-জোখা নাই, যত দেখিল বানর॥
কত পার হৈল, কত হৈতে আছে পার।
লিখিবার শক্তি কার, দেখিতে অপার॥
কটক চর্চ্চিয়া ভ্রমে চর দুইজন।
দূরে থাকি দেখে তাহা মিত্র বিভীষণ॥
রাক্ষসের মায়া সে রাক্ষস ভাল জানে।
বিভীষণ দুই-চরে চিনে সেইক্ষণে॥
ঘরের সেবক বলি না করিল আস্থা।
বানরের হাতে কৈল পঞ্চম অবস্থা॥
আপনার প্রত্যয়িত্ব জানাবার তরে।
রথ হৈতে নামিয়া সে দুই-চরে ধরে॥
বিভীষণে ঠেলি চর যায় পলাইয়া।
দূরে থাকি সুগ্রীব তা' দেখিল চাহিয়া॥
শালগাছ উপাড়িয়া আনে আচম্বিতে।
মহাকোপে যায় বীর রাক্ষসের ভিতে॥





এড়িলেক শালগাছ মেঘের সমান।
রাক্ষসের বাণে গাছ হইল খান খান॥
আর গাছ আনে তার দশ ক্রোশ গোড়া।
গাছের বাড়িতে রথ করিলেক গুঁড়া॥
পড়িল সারথি-ঘোড়া, নাহিক দোসর।
গদাহাতে দুইজন যুঝে ঘোরতর॥
বানর উপরে করে বাণ-বরিষণ।
গদার বাড়িতে কেহ ত্যজিল জীবন॥
গদার বাড়িতে সব করে চুরমার।
সুগ্রীব বলেন, গর্ব্ব করিস্ গদার॥
মার দেখি গদা, বুক পেতে দিমু তোরে।
তোর ঘা সহিয়া তোরে দেই যমঘরে॥
দুই হাত তুলিয়া পাতিয়া দিল বুক।
মার দেখি গদা, সবে দেখুক কৌতুক॥
পাতিয়া দিলেন বক্ষ সুগ্রীব ভূপতি।
গদা মারে শুক আর সারণ দুর্ম্মতি॥
বজ্রসম বক্ষ তার বজ্রেতে নির্ম্মাণ।
তাহাতে লাগিয়া গদা হৈল খান খান॥
গদা মারি দুইজন হইল ফাঁফর।
দুই চর বান্ধি নিল রামের গোচর॥
বসিয়া আছেন রাম গুণের সাগর।
ডানদিকে মিত্র তার সুগ্রীব বানর॥
বামদিকে উপবিষ্ট অনুজ লক্ষ্মণ।
যোড়হাতে বসিয়াছে যত মন্ত্রিগণ॥
হেনকালে দুই চর ধেয়ে আগুসরে।
প্রণাম করিল দোঁহে রাজ-ব্যবহারে॥
ভয়েতে ছাড়িল তারা জীবনের আশ।
কহিতে লাগিল কিছু গদগদ-ভাষ॥
কটক চর্চ্চিতে মোরে পাঠায় রাবণে।
কে জানে, এমন দায় ঘটিবে এখানে॥
লুকাইয়া আসিলাম, হ'লাম বিদিত।
বুঝিয়া করহ প্রভু, যে হয় উচিত॥
শুনিয়া চরের কথা শ্রীরামের হাস।
উভয়েরে দয়াময় করেন আশ্বাস॥
বিভীষণ ধরিলেন কাটিবার মনে।
বারণ করেন রাম তারে সেইক্ষণে॥
ক্ষান্ত হও, চর-হত্যা নহে রাজধর্ম্ম।
সেবক মারিলে সিদ্ধ হবে কোন্ কর্ম্ম॥
গোপনে আইলে চর, ভ্রম সর্ব্বস্থানে।
দুই চারি কথা এই বলিহ রাবণে॥
শূন্য ঘরে সীতা হায় আনিল আমার।
ভয়ে পলাইয়া এল সাগরের পার॥
সেই ত সাগর আমি হইলাম পার।
জিজ্ঞাস রাবণ-রাজা কি বলিবে আর॥
শুনিয়াছ খর-দূষণের যে প্রকার।
প্রভাতে হইবে সেই প্রকার তোমার॥
হরিয়া আনিল সীতা মম অগোচরে।
সেইহেতু সেতুবন্ধ হইল সাগরে॥
যে-কোন প্রকারে আজি পোহাউক রাতি।
একজন না রাখিব বংশে দিতে বাতি॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব বিচক্ষণ।
লঙ্কাকাণ্ডে গাইলেন গীত রামায়ণ॥



● শ্রীরামচন্দ্র কর্ত্তৃক রাবণকে তিরস্কার ●

ত্রিভুবন সে জিনিয়া, সুন্দরী সব আনিয়া,
নানা অলঙ্কার দিয়া সাজে।
তা' সবার প্রাণনাথ, ডরে নাহি হাঁটে বাট,
অনাথা হইয়া তারা ভজে॥
সীতার সে শাপানলে, আমার এ কোপানলে,
রাবণের নাহিক নিস্তার।
বিশ্বকর্ম্মার নির্ম্মাণ, এ কনক-লঙ্কাখান,
পুড়িয়া হইল ছারখার॥
রাজা হয়ে চর মারে, অপযশ এ সংসারে,
কহ গিয়া তোর লঙ্কেশ্বরে।
দেখুক সে দশস্কন্ধ, সাগরেতে সেতুবন্ধ,
লঙ্কাপুরী ঘেরিল বানরে॥



কপিগণ যে প্রচণ্ড, মেঘ করে খণ্ড খণ্ড,
মার্ত্তণ্ড ধরিতে পারে বলে।
সাগর না সহে টান, রণে নাই পরিত্রাণ,
হনূমান বধিবে সকলে॥
এলে সৈন্য চর্চ্চিবারে, যাবে কেন অগোচরে,
ব'লো তারে কথা দুই চারি।
কাটি তার দশমুণ্ড, বিভীষণে ছত্রদণ্ড,
দিব আর রাণী মন্দোদরী॥
কৃত্তিবাস কবিবর, সর্ব্বশাস্ত্র সুগোচর,
বিরচিল সরস্বতী-বরে।
সর্ব্ব-পাপ-বিনাশন, সারগ্রন্থ রামায়ণ,
মুক্তি পায়, শ্রবণ যে করে॥



● রাবণ সমীপে শুক ও সারণ ●

দিয়া রাজপ্রসাদ পাঠান রাম চর।
রাবণেরে ভেটে গিয়া লঙ্কার ভিতর॥
দাঁড়াইতে নারে চর, নাহি নাড়ে পাশ।
ঊর্দ্ধমুখে বার্ত্তা কহে, ঘনে ঊর্দ্ধশ্বাস॥
তোমার আজ্ঞায় গেনু কটক-ভিতরে।
যাবা মাত্র বিভীষণ চিনিল আমারে॥
বিভীষণ ধরি নিল কাটিবার মনে।
প্রাণদান করিলেন রাম নিজগুণে॥
শ্রীরাম লক্ষ্মণ বিভীষণ কপিরাজে।
দেখিলাম চারিজনে আনন্দে বিরাজে॥
রামের যেমন ধনু, শর তুল্য তারি।
আছুক অন্যের কাজ, একা রামে নারি॥
ভুবন-সহায় যদি অষ্টলোকপাল।
তবু জিনিবারে নারে বিক্রমে বিশাল॥
শতেক যোজন সেতু হইল সাগরে।
বান্ধিল যোজন শত বৃক্ষ ও পাথরে॥
উত্তর কূলের সেতু ঠেকিল দক্ষিণে।
পার হৈল রামসৈন্য বুঝিবার মনে॥

পালে পালে কপিগণ পর্ব্বত-আকার।
দেখিয়া ডরাই, যেন মহা-অন্ধকার॥
কেহ বা পিঙ্গলবর্ণ কেহ বা শ্যামল।
রক্তবর্ণ কেহ-কেহ বরণ উজ্জ্বল॥
উভে পরিমাণ দেখি পর্ব্বত-প্রমাণ।
রণে প্রবেশিতে চাই কিন্তু কাঁপে প্রাণ॥
এক চাপে কপিসেনা যায় পৃষ্ঠে-পৃষ্ঠে।
ওর নাহি পাই, যত চাহি একদৃষ্টে॥
গণিতে যদ্যপি পারি বরিষার ধারা।
দৃষ্টে সংখ্যা করি যদি আকাশের তারা॥
যদিও নির্ণয় করি সাগরের পানি।
তথাপি বানরসৈন্য নিশ্চয় না জানি॥
কৃত্তিবাস পণ্ডিতের মধুর পাঁচালী।
লঙ্কাকাণ্ডে গায় তার প্রথম শিকলি॥



● প্রাচীর হইতে রাবণের শ্রীরামের কটকদর্শন ●

হইল শুকের বাক্য যদি অবসান।
সারণ বলিছে দশানন বিদ্যমান॥
আমাদের বাক্যে যদি না হয় প্রত্যয়।
প্রাচীরে উঠিয়া দেখ, হয় কি না হয়॥
অতি উচ্চ লঙ্কার প্রাচীর স্বর্ণময়।
চর সহ উঠিল রাবণ দুরাশয়॥
চতুর্দ্দিকে জল স্থল ব্যাপিল বানর।
দেখিয়া রাবণরাজা সভয় অন্তর॥
সহস্র বৎসর যুদ্ধ করি নিরন্তর।
তথাপি না ফুরাইবে কটক বিস্তর॥
বানর চিনিতে চাহে রাজা দশানন।
তুলিয়া দক্ষিণ হস্ত দেখায় সারণ॥
বানর সহস্রকোটি যাহার সংহতি।
ওই দেখ নীলবর্ণ নীল সেনাপতি॥
নীল সেনাপতি সে হেলায় যদি নড়ে।
দ্বাদশ প্রহর পথ সৈন্যে আড়ে যোড়ে॥





বানর সত্তর-কোটি যার পাছু লাগে।
সুগ্রীব ভূপতি দেখ শ্রীরামের আগে ॥
বিশ কোটি কপি-সহ ওই যে গবাক্ষ।
ত্রিশ কোটি বানরেতে দেখহ ধূম্রাক্ষ ॥
সম্পাতি বানর দেখ গৌরবর্ণ ধরে।
রণে গেলে বিপক্ষ পলায় যার ডরে ॥
হিঙ্গুলী পর্ব্বতের হিঙ্গুল যেন অঙ্গ।
পঞ্চাশৎ কোটি কপি সঙ্গে স্বরভঙ্গ ॥
মলয় পর্ব্বতে কপি বর্ণে যেন গেরি।
সহিত সত্তর কোটি দেখহ কেশরী ॥
শরভ সহস্রকোটি বানরের সহ।
রণেতে পশিলে তারে নাহি পারে কেহ ॥
হেলায় সম্পাতি কপি কভু যদি নড়ে।
শরীর যোজন দশ তার আড়ে যোড়ে ॥
একাদশ কোটিতে বানর মহামতি।
সহস্র কোটিতে ঐ কুমুদ সেনাপতি ॥
শত শত উত্তরের বীর মহাবলী।
যাদের চলনে উড়ে গগনেতে ধূলি ॥
দেখ ধূম্র ধূম্রাক্ষ রাজার দুই শালা।
বানর-কটক-মধ্যে যেন মেঘমালা ॥
মহেন্দ্র দেবেন্দ্র দেখ সুষেণ-নন্দন।
আশী কোটি বীর দুই ভায়ের ভিড়ন ॥
ভল্লুক-কটকে দেখ মন্ত্রী জাম্বুবান।
আশী কোটি বানরেতে দেখ হনুমান ॥
দেখ গয় গবাক্ষ যে সাক্ষাৎ শমন।
পঞ্চাশৎ কোটি দুই ভায়ের ভিড়ন ॥
বৈদ্যরাজ সুষেণ সে রাজার শ্বশুর।
তিন কোটি বৃন্দ বীর যাহার প্রচুর ॥
দেখহ সুগ্রীব রাজা বানরাধিপতি।
ত্রিভুবন নাহি আঁটে যাহার সংহতি ॥
বালির বিক্রম তুমি জান ভালমত।
তার ভাই সুগ্রীব লঙ্কাতে সমাগত ॥
নলবীর দেখ বিশ্বকর্ম্মার নন্দন।
যে-বান্ধিল পারাবার শতেক যোজন ॥

গাছ-পাথরেতে যেই বান্ধিলেক সেতু।
লঙ্কাপুরী বিনাশিবে, এইমাত্র হেতু ॥
যুবরাজ অঙ্গদ সে বালির কুমার।
কুড়ি লক্ষ কপি তার নিজ পরিবার ॥
রামের বানর-সংখ্যা কি কব কাহিনী।
শত কোটি বানরেতে এক বৃন্দ গণি ॥
শত কোটি বৃন্দে এক মহাবৃন্দ হয়।
শত কোটি মহাবৃন্দে অর্ব্বুদ নিশ্চয় ॥
শত কোটি অর্ব্বুদেতে মহার্ব্বুদ লেখা।
শত কোটি মহার্ব্বুদে এক খর্ব্ব শিক্ষা ॥
শত কোটি খর্ব্বে এক মহাখর্ব্ব হয়।
শত কোটি মহাখর্ব্বে শঙ্খ সুনিশ্চয় ॥
শত কোটি শঙ্খে এক মহাশঙ্খ জানি।
শত কোটি মহাশঙ্খে এক পদ্ম গণি ॥
শত কোটি পদ্মে এক মহাপদ্ম হয়।
শত কোটি মহাপদ্ম সাগর-নির্ণয় ॥
শত কোটি সাগরে মহাসাগর জানি।
শত কোটি মহাসাগরে এক অক্ষৌহিণী ॥
শত কোটি অক্ষৌহিণীতে এক অপার।
অপারের অধিক গণনা নাহি আর ॥
হেথা বিভীষণ বলে শ্রীরাম-গোচর।
হের রাজা দশাননে প্রাচীর-উপর ॥
ঝাট বাণ মারি তুমি কাটহ সত্বর।
ঘুচুক মনের দুঃখ, জুড়াক অন্তর ॥
ধনুর্ব্বাণ ল'য়ে রাম করেন সন্ধান।
তাহা দেখি রাবণ পলায় ল'য়ে প্রাণ ॥
শুক-সারণ বলে, ছাড় জীবনের আশ।
কটকের চাপ দেখি লাগয়ে তরাস ॥
জীবনের বাসনা যদ্যপি থাকে মনে।
সীতা দেহ রামেরে রাবণ এইক্ষণে ॥
সীতা দিয়া রামেরে না কর যদি প্রীত।
শ্রীরামের হাতে রাজা, মরিবে নিশ্চিত ॥
গরুড় পাইলে সর্প গিলে তত্ক্ষণে।
অব্যাহতি নাহি তব শ্রীরামের বাণে ॥



শুক ও সারণ দোঁহে কহে এইরূপ।
কোপেতে ভৎর্সয়ে দোঁহে দশানন ভূপ॥
কৃত্তিবাস পণ্ডিত ভাবিয়া নারায়ণে।
লঙ্কাকাণ্ড গাইলেন গীত রামায়ণে॥



**শুক-সারণকে রাবণের ভৎর্সনা**

কোপে কহে লঙ্কেশ্বর, মৃত্যুর নাহিক ডর,
শত্রুর প্রশংসা বারে বারে।
কি ছার মিছার নর, ভয়ে কাঁপে চরাচর,
যম খাটে আমার দুয়ারে॥
স্বর্গ-মর্ত্ত্য-ত্রিভুবনে, দেবতা-গন্ধর্ব্বগণে,
যক্ষ কি কিন্নর বিদ্যাধর।
কম্পিত আমার ডরে, কি ভয় নর-বানরে,
কি বলিলি হীনবুদ্ধি চর॥
কপি দেখ, লক্ষ-লক্ষ রাক্ষস জাতির ভক্ষ্য,
তারে ভয় কর কি-কারণে।
শ্রীরাম লক্ষ্মণ দোঁহে, বলে মমতুল্য নহে,
ইঙ্গিতে বধিব দুইজনে॥
কুপিলে কুমার-ভাগে, কে আসি যুঝিবে আগে,
ভয় কর মানুষ-বানরে।
কৃত্তিবাস রচে গীত, দশানন ক্রোধান্বিত,
বারে বারে ভৎর্সে দুই চরে॥



**শুক-সারণের পলায়ন**

পরসৈন্য চর্চ্চিতে পাঠাইলাম তোরে।
পরের বড়াই কর আমার গোচরে॥
যাহার প্রসাদে বাড়ে, হেন রাজা নিন্দে।
মারিতে আইলে বৈরী তার গুণ বন্দে॥
পূর্ব্বে উপকার যে করিলি স্থানে স্থানে।
আজি কোপে এড়াইলি এই সে কারণে॥
দূর হ রে বেটা চর না কর বাখান।
আপনার দোষে পাছে হারাবি পরাণ॥
এত যদি দশানন বলিলেক রোষে।
প্রাণ ল'য়ে ধায় শুক-সারণ তরাসে॥



**রাবণ কর্ত্তৃক শার্দ্দূলকে চররূপে প্রেরণ**

যোড়হাত করি বলে বীর মহোদর।
যে না জানে কিছুই, পাঠাও হেন চর॥
কহিতে না জানে কথা সভা বিদ্যমানে।
হেন চর আপনি পাঠাও কি কারণে॥
রাবণ ডাকিয়া আনে শার্দ্দূল-রাক্ষসে।
পঞ্চজন সঙ্গে সে আইল তার পাশে॥
পঞ্চজন-মধ্যে তার শার্দ্দূল প্রধান।
দশানন দিল তার হাতে গুয়া-পান॥
কোন্‌খানে রামসৈন্য পোহায় রজনী।
কোন্ বাটে কপিগণ করিল উঠানি॥
চরের প্রসাদে রাজা সর্ব্ববার্ত্তা জানে।
চরের প্রসাদে রাজা পরচক্র জিনে॥
লক্ষ্মণ-সুগ্রীব-রামে জান ভালমতে।
পরচক্র জানি তুমি আইস ত্বরিতে॥
রাজার আদেশে চর বন্দিলেক মাথে।
গতমাত্র ঠেকিলেক বিভীষণ-হাতে॥
বিভীষণ বলে, কোথা গেলি রে বানর।
হেথা আসিয়াছে দেখ রাবণের চর॥
সেই বাক্যে বানর চরের চুলে ধরে।
চারিদিকে বেড়ি তারে চড় কিল মারে॥
ঘরের সেবক বলি খুন না করিল।
পুনঃ পুনঃ তাহারে বানর কষ্ট দিল॥
আপন প্রত্যয় রামে জানাবার তরে।
পঞ্চ চর লৈয়া গেল রামের গোচরে॥
দাঁড়াইতে নারে চর, নাহি নাড়ে পাশ।
ঊর্দ্ধমুখে বার্ত্তা কহে ঘন বহে শ্বাস॥





চর্চ্চিতে তোমার সৈন্য পাঠায় রাবণে।
বিভীষণ ধরে প্রভু কাটিবার মনে ॥
শ্রীরাম বলেন আমি চর নাহি মারি।
রাবণে বলিও মোর কথা দুই চারি ॥
সর্ব্বদা পাঠাও চর কোন্ প্রয়োজনে।
তোমায় আমায় দেখা হইবেক রণে ॥
আপনি দেখিবে এই কটক দুর্ব্বার।
কিরূপে রাবণ, তুমি পাইবে নিস্তার ॥
মারিব রাবণ, তোরে করি খণ্ড খণ্ড।
বিভীষণ উপরে ধরাব ছত্রদণ্ড ॥
আমার বিক্রম ঘুষিবেক ত্রিভুবনে।
রাবণে মারিয়া রাজা করি বিভীষণে ॥

আকার প্রকার তাঁর হেরি হয় জ্ঞান।
ত্রিভুবনে বীর নাহি রামের সমান ॥
ধর্ম্মেতে ধার্ম্মিক রাম গুণের সদন।
বিপক্ষ দহিতে রাম প্রলয় জ্বলন ॥
না মারেন রাম তারে, যার নম্র বাণী।
যে বড়াই করে তার উপরে উঠানি ॥
আছুক অন্যের কাজ, দেবে তারে নারে।
রাক্ষস হাজার দশ একা রাম মারে ॥
পাত্রমিত্র বুঝায় না লয় তব চিতে।
বিধির নির্ব্বন্ধ বুঝি হৈল বিপরীতে ॥
সীতা লাগি রাবণ মরিবে হায় হায়।
পাঁচালী প্রবন্ধে গীত কৃত্তিবাস গায় ॥

● শার্দ্দূলের প্রত্যাবর্ত্তন ও শ্রীরাম প্রশংসা ●

প্রসাদ পাইয়া চর বিদায় হইল।
লঙ্কার মধ্যেতে গিয়া রাবণে ভেটিল ॥
দাঁড়াইতে নারে চর নাহি নাড়ে পাশ।
বার্ত্তা কহে ঊর্দ্ধমুখে, ঘন বহে শ্বাস ॥
তোমার আজ্ঞায় গেনু সৈন্য চর্চ্চিবারে।
যাবামাত্র বিভীষণ চিনিল আমারে ॥
রক্তে রাঙ্গা হয়ে গেনু রামের গোচরে।
রঘুনাথ প্রাণদান দিলেন আমারে ॥
কহিল সারণ শুক সৈন্য যতোধিক।
দেখিলাম কটক নয়নে ততোধিক ॥
কি কব রামের রূপ সে অতি সুঠাম।
জ্ঞান হয় দেখিলে মানুষ নহে রাম ॥
বিরাট পুরুষ রাম সুদৃশ্য শরীর।
আজানুলম্বিত বাহু, নাভি সুগভীর ॥
উন্নত নাসিকা তাঁর, শ্রীখণ্ড কপাল।
ফল মূল খান, তবু বিক্রমে বিশাল ॥
দূর্ব্বাদলশ্যামতনু অতি মনোহর।
কন্দর্প জিনিয়া রূপ পরম সুন্দর ॥

● শ্রীরামের মাহাত্ম্য কথন ●

শমনদমন রাবণরাজা রাবণদমন রাম।
শমন-ভবন না হয় গমন, যে লয় রামের নাম ॥
রাম নাম জপ ভাই, অন্য কর্ম্ম পিছে।
সর্ব্ব-ধর্ম্ম-কর্ম্ম রামনাম বিনা মিছে ॥
মৃত্যুকালে যদি নর রাম ব'লে ডাকে।
বিমানে চড়িয়া সেই যায় দেবলোকে ॥
শ্রীরামের মহিমার কি দিব তুলনা।
তাহার প্রমাণ দেখ গৌতম-ললনা ॥
পাপীজন মুক্ত হয় বাল্মীকির গুণে।
অশ্বমেধ ফল পায় রামায়ণ শুনে ॥
রাম নাম লইতে না কর ভাই হেলা।
ভবসিন্ধু তরিবারে রামনাম ভেলা ॥
অনাথের নাম রাম প্রকাশিলা লীলা।
বনের বানর বন্দী, জলে ভাসে শিলা ॥
রামজন্ম, পূর্ব্বে ষাটি সহস্র বৎসর।
অনাগত পুরাণ রচিলা মুনিবর ॥
রামনাম স্মরণে যমের দায়ে তরি।
ভবসিন্ধু তরিবারে রামপদ-তরী ॥



চণ্ডালে যাঁহার দয়া বড় সকরুণ।
পাষাণে নিশানা আছে শ্রীরামের গুণ ॥
শ্রীরাম নামের গুণে কি দিব তুলনা।
পাষাণ মনুষ্য হয়, নৌকা হয় সোনা॥
রাম নাম লৈতে ভাই না করিও হেলা।
সংসার তরিতে রামনামে বান্ধ ভেলা ॥
শ্রীরাম-স্মরণে যেবা মহারণ্যে যায়।
ধনুর্ব্বাণ ল'য়ে রাম পশ্চাতে গোড়ায় ॥
রামনাম বল ভাই, মুখে বার বার।
ভেবে দেখ রাম, বিনা গতি নাহি আর ॥
করিলেন অশ্বমেধ শ্রীরাম যতনে।
অশ্বমেধ-ফল পায় রামায়ণ শুনে ॥
এমন রামের গুণ কি দিব তুলনা।
পাদস্পর্শে শিলা নর, নৌকা হয় সোনা ॥
পার কর রামচন্দ্র, পার কর মোরে।
দীন দেখি নৌকা রাম লয়ে গেলে দূরে ॥
যার সনে কড়ি ছিল, গেল পার হ'য়ে।
কড়ি বিনা পার করে তারে বলি নেয়ে ॥
ধ্যান-পূজা তন্ত্র-মন্ত্র নাহি জ্ঞান যার।
তবে জানি রাম যদি তারে কর পার ॥
যোগ যাগ তন্ত্র-মন্ত্র যেইজন জানে।
তুমি কি তরাবে তারে, তরে নিজ গুণে ॥
মোর সঙ্গে কড়ি নাই, পার হব কিসে।
কর বা না কর পার কূলে আছি বসে ॥
নেয়ের স্বভাব আমি জানি ভালে ভালে।
কড়ি না পাইলে পার করে সন্ধ্যাকালে ॥
কারে ভাঙ্গ, কারে গড়, এই তব কাজ।
কারো মুণ্ডে ছত্রদণ্ড, কারো মুণ্ডে বাজ ॥
শত পুত্র কাহারো অক্ষয় করে দাও।
এক পুত্র দিয়া কারে তাও হরে লও ॥
আপনি যে ভাঙ্গ প্রভু, আপনি যে গড়।
সর্প হয়ে দংশ তুমি ওঝা হ'য়ে ঝাড় ॥
সকলি তোমার লীলা, সব তুমি পার।
হাকিম হয়ে হুকুম দাও পেয়াদা হয়ে মার ॥
অধম দেখিয়া যদি দয়া না করিবে।
পতিতপাবন নাম কি গুণে ধরিবে ॥
সাধুজনে তরাইতে সর্ব্ব দেব পারে।
অসাধু তরান যিনি, ত্রাতা বলি তাঁরে ॥
অহল্যা পাষাণ হয়ে ছিল দৈবদোষে।
মুক্তিপদ পায় তব চরণ-পরশে ॥
পার কর রামচন্দ্র রঘুকুলমণি।
তরিবারে দুটি পদ ক'রেছ তরণী ॥
যদি মোরে ছাড় প্রভু, আমি না ছাড়িব।
বাজন-নূপুর হয়ে চরণে বাজিব ॥
রামনদী বয়ে যায়, দেখহ নয়নে।
তথা গিয়া কর স্নান কূলে বসি কেনে ॥
হেদেরে পামর লোক, পার হবে যদি।
মন ভরি পান কর, ব'য়ে যায় নদী ॥
মৃত্যুকালে একবার রাম বলি ডাকে।
সেই স্বর্গে যায়, যম দাঁড়াইয়া দেখে ॥
এমন রামের গুণ কি বর্ণিতে পারি।
হেলায় তরিয়া যাবে, মুখে বল হরি ॥

● সীতাকে মায়ামুণ্ড প্রদর্শন ●

শার্দ্দূল বলিছে, রাজা, কর অবধান।
রামের বিক্রম কথা শুন বিদ্যমান ॥
খর আর দূষণ ত্রিশিরা তিন জন।
চতুর্দ্দশ সহস্র সে রাক্ষস মিলন ॥
একে একে সংহারিলা একা রঘুনাথ।
কেমনে দাঁড়াবে রণে তাঁহার সাক্ষাৎ ॥
দেখিনু শুনিনু যে কহিতে ভয় করি।
বুঝিয়া করহ কার্য্য লঙ্কা-অধিকারী ॥
শুক আর সারণ কহিল তব হিত।
অপমান করিলে তাঁদের যথোচিত ॥
আপনি সুবুদ্ধি রাজা, বিচারে পণ্ডিত।
বুঝিয়া করহ কর্ম্ম, যে হয় উচিত ॥





শার্দ্দূলের কথাতে রাবণ রাজা হাসে।
রাজার প্রসাদ দেয়, যত মনে আসে ॥
বলয় কঙ্কণ দিল, মাণিক রতন।
পঞ্চশঙ্খ বাদ্য দিল রাজার বাজন ॥
বিচিত্র-নির্ম্মাণ দিল হার ও কেয়ূর।
নানারত্ন মণি দিল, চরণে নূপুর ॥
চরের বচন যেই হইল অবসান।
অন্তরে হইল চিন্তা, উড়িল পরাণ ॥
দশানন পাত্র-মিত্রে দিলেক মেলানি।
বিদ্যুজ্জিহ্ব-নিশাচরে ডাকিল তখনি ॥
তোরে বলি বিদ্যুজ্জিহ্ব মায়ার সাগর।
তুমি ত অলঙ্ঘ্য পাত্র লঙ্কার ভিতর ॥
মৈথিলীকে আনিলাম বড় সুখ-আশে।
অদ্যাপি না হয় সুখ হইবে কি শেষে ॥
এতদিনে সীতা না হইল অনুগতা।
নিকটে আগত স্বামী শুনি হরষিতা ॥
পাত্রকার্য্য করি মোর কুলাও আরতি।
রামের ধনুক-মুণ্ড করহ সম্প্রতি ॥
ধনু-মুণ্ড দেখি সীতা পাইবেক ত্রাস।
স্বামী-দেবরের তরে হউক নিরাশ ॥
এত যদি বিদ্যুজ্জিহ্ব রাজ-আজ্ঞা পায়।
রামের ধনুক মুণ্ড গঠিবারে যায় ॥
বসিল সে বিদ্যুজ্জিহ্ব করিয়া ধেয়ান।
গুরুর চরণ বন্দি যাড়ে ব্রহ্মজ্ঞান ॥
বসিল সে বিদ্যুজ্জিহ্ব, ধ্যান নাহি টুটে।
ব্রহ্মজ্ঞান তেজে ধনুক মুণ্ড উঠে ॥
বিচিত্র-নির্ম্মাণ সেই ধনুকের গুণে।
কুণ্ডল নির্ম্মিত রত্ন শোভে দুই কাণে ॥
মুকুতা জিনিয়া তার দশনের জ্যোতি।
অবিকল বিম্বফল, ওষ্ঠাধর-দ্যুতি ॥
চাঁপা নাগেশ্বর দিয়া বাঁধিলেক ছড়া।
অতি শুভ্র কাপড়ে রামের জটা বেড়া ॥
শ্রীরামের মুণ্ড সেই করিল নির্ম্মাণ।
যে দেখেছে সেই জানে রামের সমান ॥
রামের সমান ধনু করিয়া নির্ম্মাণ।
রাবণের আগে লয়ে করিল যোগান ॥
শ্রীরামের মুণ্ড দেখি দশানন হাসে।
রাজার প্রসাদ দেয়, যত মনে আসে ॥
বিদ্যুজ্জিহ্ব নিশাচরে থুইলেক দ্বারে।
প্রবেশিল আপনি অশোক বনান্তরে ॥
মিথ্যা সত্য করি পাতে কথার পাতন।
যে-প্রকারে সীতার প্রতীত হয় মন ॥
মোর বাক্য নাহি শুন, বাড়াও জঞ্জাল।
তোর অপেক্ষায় রাখিয়াছি এতকাল ॥
হেন মনে করি, তোরে কাটি এই দণ্ডে।
তোর রূপ দেখিয়া তখনি কোপ খণ্ডে ॥
মনে মনে ভাব যে রামের কত গুণ।
আজিকার রণ-কথা মন দিয়া শুন ॥
বহিল পাথর-গাছ যত কপিগণ।
হইলেক তাহারা নিদ্রায় অচেতন ॥
নিদ্রায় বানরগণ গড়াগড়ি যায়।
মুণ্ডে মুণ্ডে ঠেকাঠেকি মূর্চ্ছিতের প্রায় ॥
এই সব বার্ত্তা আমি শুনি চরমুখে।
রাত্রিযোগে গেলাম যে, কেহ নাহি দেখে।
বানর-উপরে আগে করি হানাহানি।
বাণেতে কাটিয়া করিলাম দুইখানি ॥
বানরের মধ্যে রাম হৈল আগুয়ান।
খড়্গাঘাতে মুণ্ড কাটি করি দুইখান ॥
পড়িল তোমার রাম, লক্ষ্মণ কাতর।
দেশে গেল লইয়া সে সকল বানর ॥
বানরের মধ্যে এক সুগ্রীব প্রধান।
প্রহারে জর্জ্জর অতি, আছে মাত্র প্রাণ ॥
মহেন্দ্র দেবেন্দ্র ছিল কপি একযোড়া।
কাটিলাম দুই পদ তারা দোঁহে খোঁড়া ॥
বানরের মধ্যে যার করিস্ বাখান।
হস্ত পদ কাটিলাম, পড়ে হনুমান ॥
এইমত করিলাম বানরের দণ্ড।
এই দেখ জানকী, রামের কাটামুণ্ড ॥



কোথা গেলি বিদ্যুজ্জিহ্ব, নাম নিশাচর।
জানকীর সম্মুখে রামের মুণ্ড ধর ॥
কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব বাখান।
লঙ্কাকাণ্ডে গাহে মায়া মুণ্ডের আখ্যান ॥



● মায়ামুণ্ড দেখিয়া সীতার বিলাপ ●

দেখিয়া রামের মুণ্ড জানকী দুঃখিতা।
বিলাপ করেন বহু ধরণীপতিতা ॥
কুক্ষণে পোহাল প্রভু, আজিকার রীতি।
অভাগিনী হারালাম তোমা-হেন পতি ॥
আপদে পড়িলে প্রভু, সহোদর ছাড়ে।
লক্ষ্মণ বানরসৈন্য লয়ে দেশে নড়ে ॥
বিদেশে আসিয়া প্রভু, হারালে জীবন।
লক্ষ্মণ দেশেতে গেল এড়িয়া মরণ ॥
সহোদর ছাড়িয়া দেবর দেশে গেলি।
রাক্ষসের হাতেতে প্রভুরে দিয়া ডালি ॥
শুনিয়া কৌশল্যাদেবী তোমার মরণ।
ত্যজিবেন প্রভু, তব শোকেতে জীবন ॥
জনকের ঘরে ছিনু অভাগিনী সীতা।
জনমদুঃখিনী আমি, নাহি মাতাপিতা ॥
চরণ সেবিতে তব আইলাম বনে।
আমারে ত্যজিয়া কোথা গেলে হে এক্ষণে ॥
অগ্নিতে প্রবেশ করি ত্যজিব জীবন।
একবার দেখা দেহ কমললোচন ॥
রাজ্যনাশ বনবাস স্ত্রী নিল রাবণে।
কেন বিধি বিড়ম্বিল রাম-হেন জনে ॥
সর্ব্বলোকে বলে মোরে অবিধবা সীতা।
আমারে বিধবা কৈল কেমন দেবতা ॥
অকারণে আছয়ে রাবণ মোর আশে।
গলায় কাটারি দিয়া যাব প্রভু-পাশে ॥
যে খাণ্ডায় প্রভুরে করিলি দুইখান।
সেই খড়্গে কাট মোরে যাউক পরাণ ॥

কৃত্তিবাস পণ্ডিতের কবিত্ব শোভন।
গাহিলেন সীতাদেবীর হৃদয় বেদন ॥



● শ্রীরামের প্রশংসায় সীতার খেদ ●

এমনি বাণের শিক্ষা, মুনিগণে কৈলে রক্ষা,
তাড়কা মারিলে এক বাণে।
সুবাহু রাক্ষস মারি, মুনি-যজ্ঞ-রক্ষা করি,
গেলা প্রভু, জনক-ভবনে ॥
শিবের ধনুক-ভঙ্গে, লোকের বিস্ময় লাগে,
ক'রেছিলে এ পাণি-গ্রহণ।
পরশুরামে করি জয়, গেলা প্রভু, অযোধ্যায়,
জয় জয় সকল ভুবন ॥
আমি স্ত্রী অভাগ্যবতী, হারালাম হেন পতি,
কান্দে সীতা মায়ামুণ্ড লৈয়া।
দৈব ঘটনা-কারণে, এলে প্রভু, তপোবনে,
কোথা গেলে আমারে ত্যজিয়া ॥
পরে নিল রাজ্যখণ্ড, বিধি মোরে কৈল দণ্ড,
ভাগ্যে মোর দৈবের লিখন।
দারুণ কৈকেয়ী তাতে, বাদ সাধে বিধিমতে,
হারাইনু আমি রামধন ॥
ত্যজিয়া রাজ্যের আশ, করিলে হে বনবাস,
পঞ্চবটী এলে তিনজন।
সূর্পণখা-নাক কাণ, কেটে কৈলে অপমান,
রাক্ষস বিপক্ষ সেকারণ ॥
করিলা বিষম রণ, মারিলা খর ও দূষণ,
চৌদ্দ-হাজার নিশাচর জিনি।
মারীচ রাক্ষসে মারি, পাঠাইলা যমপুরী,
হেন প্রভু লোটায় ধরণী ॥
বালিবানরেরে মারি, সুগ্রীবেরে মিত্র করি,
সাগর শুষিলে এক বাণে।
করিলা বিষম রণ, বধি কত শত জন,
কার বাণে হারাইলা প্রাণে ॥





স্মরিতে সে সব কথা, অন্তরে লাগিছে ব্যথা,
সহনে না যায় এই দুঃখ।
ধন-জন-রাজ্যপদ, কিছু নহে চিরপদ,
আর না দেখিব চাঁদমুখ ॥
অনলে প্রবেশ করি, কলেবর পরিহরি,
আমার জীবনে নাহি কাম।
এই কৃত্তিবাস বাণী, শুন শুন ঠাকুরাণী,
পাইবে আপন প্রভু রাম ॥



### ●সীতার প্রতি সরমার এবং রাবণের প্রতি নিকষার উপদেশ●

কাতর হইয়া সীতা করেন রোদন।
বিমুখ হইয়া হাসে রাজা দশানন ॥
করিলে পরের মন্দ অবশ্য প্রমাদ।
রামজয় বলিয়া পড়িল সিংহনাদ ॥
বানরের সিংহনাদে কাঁপে লঙ্কাপুরী।
মুণ্ড লৈয়া পলায় লঙ্কার অধিকারী ॥
দশানন গিয়া শীঘ্র বৈসে সিংহাসনে।
তাহারে বেড়িয়া বৈসে পাত্রমিত্রগণে ॥
কান্দেন অশোকবনে শ্রীরাম-প্রেয়সী।
হেনকালে আইল সে সরমা রূপসী ॥
সীতা বলিলেন, এস সরমা বহিনী।
তব অপেক্ষায় আমি রাখিয়াছি প্রাণী ॥
বিষপানে মরি কিংবা অনলে প্রবেশি।
এতক্ষণ আছে প্রাণ তোমারে আশ্বাসি ॥
যাহ দেখি, রাবণ কি করিছে মন্ত্রণা।
সত্য কি প্রভুর প্রতি দিলেক সে হানা ॥
জানাইয়া স্বরূপে, আমারে কর রক্ষা।
প্রাণ রাখিয়াছি আমি তোমার অপেক্ষা ॥
সীতাবাক্যে সরমা হইল এক পাখী।
রাবণ-নিকটে গেল চতুর্দ্দিক দেখি ॥
রাবণ কহিছে মন্ত্রিগণ কহ সার।
কেমনে রামের সৈন্য করিব সংহার ॥
মন্ত্রী বলে, সীতা দিলে হবে অপমান।
স্বয়ং করিয়া যুদ্ধ লহ রামের প্রাণ ॥
হেনকালে রাবণের মাতা অতি বুড়ী।
রাবণের কাছে গেল অতি তাড়াতাড়ি ॥
আশে পাশে চাহে বুড়ী রাবণের পানে।
রাবণেরে বেড়িয়াছে যত মন্ত্রিগণে ॥
সবার হইতে পোড়ে মায়ের পরাণ।
কহিতে লাগিল বুড়ী হ'য়ে আগুয়ান ॥
দেবতা-গন্ধর্ব্ব নহে, সীতা ত মানুষী।
কত বড় দেখিয়াছ তাহারে রূপসী ॥
রাক্ষস হইয়া কেন মনুষ্যেতে সাধ।
এখনি যে দেখিতেছি হইবে প্রমাদ ॥
চতুর্দ্দশ সহস্র রাক্ষস মারে বাণে।
ত্রিশিরা দূষণ আর খর পড়ে রণে ॥
সে রাম কৃতান্ত-দণ্ড তুল্য-দণ্ডধারী।
কি বুঝিয়া আন তুমি সে রামের নারী ॥
আমার বচন শুন পুত্র লঙ্কেশ্বর।
সীতাদেবী দেহ গিয়া রামের গোচর ॥
সীতা দিয়া রামের সহিত কর প্রীতি।
নতুবা তোমার নাহি দেখি অব্যাহতি ॥
এত যদি বলে বুড়ী মনের সন্তাপে।
শুনিয়া বুড়ীর কথা রাজা মনে কোপে ॥
মায়ের গৌরব রাখি তে-কারণে সই।
অন্যজন হইলে তাহার প্রাণ লই ॥
কুড়ি চক্ষু রাঙ্গা করি চাহে লঙ্কেশ্বর।
নড়ি ভর করি বুড়ী উঠি দিল রড় ॥
বুড়ী যদি পলাইল পেয়ে অপমান।
রাবণেরে বুঝায় তখন মাল্যবান্ ॥
এতদিন নাতি তব বিক্রম বাখানি।
বুঝিয়া আপন বল করহ আপনি ॥
যত যত রাজা হৈল চন্দ্র-সূর্য্যকুলে।
কোন্ রাজা ভাসাইল পাষাণ সলিলে ॥
সাগর হইল পার হইয়া মানব।
হেন রামে ঘাঁটাইলা, এ কি অসম্ভব ॥



এতদিন শুনিতেছ রামের বিক্রম।
সুজনের বন্ধু রাম দুর্জ্জনের যম॥
কুড়িচক্ষু রাঙ্গা করি চাহিল রাবণ।
মাল্যবান্ রহিল হইয়া ভীত মন॥
রাবণ রাক্ষসগণে ডাক দিয়া আনে।
দিকে দিকে রাখিল সে লঙ্কার রক্ষণে॥
মহোদরে দক্ষিণে রাখিল দশানন।
এক লক্ষ রাক্ষস সে দ্বারেতে ভিড়ন॥
পশ্চিমে রাখিল ইন্দ্রজিৎ যে প্রধান।
রাক্ষস অর্ব্বুদ কোটি পর্ব্বত-প্রমাণ॥
পূর্ব্বদ্বারে রাখিল প্রহস্ত সেনাপতি।
তিন কোটি রাক্ষস যে তাহার সংহতি॥
রহিল উত্তর দ্বারে আপনি রাবণ।
তিন দ্বারে যত তার দ্বিগুণ ভিড়ন॥
তাহার ছত্রিশ কোটি মুখ্য সেনাপতি।
রহিল উত্তর দ্বারে রাবণ সংহতি॥
অক্ষৌহিণী সত্তর সে সহিত রাবণ।
সতর্ক সশঙ্ক সদা সবে পুরজন॥
সরমা জানিয়া ইহা চলিল সত্বর।
সকল কহিল গিয়া সীতার গোচর॥
রাবণ কহিল মিথ্যা, না করে সংগ্রাম।
সর্ব্বথা কুশলে তব আছেন শ্রীরাম॥
তোমা দিতে বলিল নিকষা রাবণেরে।
কত মত বুঝাইল রামে ভজিবারে॥
মাতার বচন দুষ্ট না শুনিল কাণে।
সেই মত তাড়াইল বুড়া মাল্যবানে॥
কারো যুক্তি না শুনিয়া যুদ্ধ করে সার।
বিনা-যুদ্ধে সীতা, তব নাহিক উদ্ধার॥
বহু কষ্ট গেল সীতা, অল্পমাত্র আছে।
দেখিয়া রামের মুখ সুখ পাবে পিছে॥
ক্রন্দন সংবর সীতা, ত্যজ অভিমান।
দিন-দুই-চারি বাদে যাবে প্রভু স্থান॥
সরমার বাক্যে সীতা সংবরি ক্রন্দন।
চিন্তেন শ্রীরাম পাদপদ্ম অনুক্ষণ॥
শ্রীরাম বলিয়া সীতা ছাড়েন নিঃশ্বাস।
লঙ্কাকাণ্ডে মায়ামুণ্ড গায় কৃত্তিবাস॥



**লঙ্কার দ্বার রক্ষায় বানর**

সুমেরুর চূড়া যেন আকাশেতে লাগে।
সেইমত উচ্চ গিরি শোভা পায় আগে॥
গড়ের বাহিরে গিরি তিরিশ যোজন।
তাহাতে উঠিলে হয় লঙ্কা-দরশন॥
পর্ব্বতে চড়েন রাম সহ-সেনাগণ।
সঙ্গেতে সুগ্রীবরাজা আর বিভীষণ॥
পর্ব্বত-উপরে রাম করেন দেয়ান।
দেখেন সে লঙ্কা বিশ্বকর্ম্মার নির্ম্মাণ॥
স্বর্ণ-রৌপ্য ঘর সব দেখিতে রূপস।
ছাদের উপরে শোভে কনক-কলস॥
ধ্বজা আর পতাকা উড়িছে চতুর্দ্দিকে।
রাজগৃহ পাত্রগৃহ শোভে একে একে॥
পুরী দেখি রামচন্দ্র করেন বাখান।
পৃথিবীমণ্ডলে নাহি হেন রম্যস্থান॥
এ পুরীর রাজা কেন হ'য়েছে রাবণ।
তবে শোভে, যদি রাজা হয় বিভীষণ॥
রঘুবংশে যদি আমি রাম-নাম ধরি।
বিভীষণে করিব লঙ্কার অধিকারী॥
বিভীষণ মিতাকে লঙ্কায় ভাল সাজে।
বিভীষণে রাজা করি লোকে যেন পূজে॥
আনন্দিত বিভীষণ রামের আশ্বাসে।
গিরি হৈতে সকলে নামে রাত্রিশেষে॥
পর্ব্বত-উপরে রাম বঞ্চি কত রাতি।
নামিলেন সত্বর সহিত সেনাপতি॥
পোহাইতে আছে অল্প যখন রজনী।
হেনকালে লঙ্কা বেড়িলেন রঘুমণি॥
পাইয়া সুগ্রীব শ্রীরামের অনুমতি।
চারি দ্বারে রাখিল বানর-সেনাপতি॥

নীল সেনাপতি বলি ঘন ঘন ডাকে।
একেরে ডাকিতে সবে ধায় ঝাঁকে ঝাঁকে ॥
সুগ্রীব বলেন, নীল, তুমি সেনাপতি।
লঙ্কায় যুঝিতে তব প্রথম আরতি ॥
বাছিয়া বানর লহ রণেতে প্রধান।
ভালমতে রাখ গিয়া পূর্ব্বদ্বারখান ॥
নীলবীর পূর্ব্বদ্বারে যায় হরষিত।
ডাক দিয়া অঙ্গদেরে আনিল ত্বরিত ॥
সুগ্রীব বলেন, হে অঙ্গদ যুবরাজ।
তোমার অধীন সর্ব্ব বানর-সমাজ ॥
বাছিয়া কটক তুমি লহ সারাৎসার।
ভালমতে রাখ গিয়া দক্ষিণের দ্বার ॥
চলে অঙ্গদের ঠাট সবে বাছের বাছ।
এক হাতে পর্ব্বত, দ্বিতীয় হাতে গাছ ॥
ধূলি উড়াইয়া তারা করে অন্ধকার।
মার মার শব্দে ধায় দক্ষিণের দ্বার ॥
দক্ষিণে অঙ্গদ গেল হ'য়ে হরষিত।
ডাক দিয়া হনূমানে আনিল ত্বরিত ॥
সুগ্রীব বলেন, শুন বীর হনূমান।
সবা হৈতে রাখি আমি তোমার সম্মান ॥
শিশুকালে লাফ দিলে ধরিতে ভাস্কর।
সাহস করিয়া বাছা, ডিঙ্গালে সাগর ॥
সংগ্রামে পশিলে তুমি বিক্রমে প্রধান।
পশ্চিমের দ্বার রক্ষা কর সাবধান ॥
যেখানে থাকেন রাম-লক্ষ্মণ দু'ভাই।
সাবধান হ'য়ে তুমি থাকিবে তথাই ॥
ধায় হনূমানের কটক মহাবল।
কিল কিল শব্দেতে ব্যাপিল নভঃস্থল ॥
ধূলি উড়াইয়া যায় করি অন্ধকার।
মার মার করি গেল পশ্চিমের দ্বার ॥
পূর্ব্বে নীলবীরে দিয়া না হয় প্রত্যয়।
ডাকিয়া কুমুদ-বীরে আনিল তথায় ॥
সুগ্রীব বলেন, হে কুমুদ সেনাপতি।
সহস্র বানর আছে তোমার সংহতি ॥
সে-সব বানর ল'যে পূর্ব্বদ্বারে চল।
নীলের কটকে গিয়া হও অনুবল ॥
তোমা-সত্ত্বে যদ্যপি নীলের সৈন্য ভাগে।
তার ভালমন্দ দায় তোমারে যে লাগে ॥
সুগ্রীবের আদেশ লঙ্ঘিবে কোন্ জন।
নীলের কাছেতে করে কুমুদ গমন ॥
দক্ষিণে অঙ্গদে রাখি প্রতীতি না যায়।
ডাক দিয়া মহেন্দ্রেরে তথায় পাঠায় ॥
মহেন্দ্র দেবেন্দ্র শুন সুষেণনন্দন।
আশী-কোটি কপি দুই ভায়ের ভিড়ন ॥
সে-সকল লইয়া দক্ষিণ দ্বারে চল।
অঙ্গদ-কটকে গিয়া হও অনুবল ॥
তোমা-বিদ্যমানে যদি সেই সৈন্য ভাগে।
ভদ্রাভদ্র তাহার তোমার প্রতি লাগে ॥
সুগ্রীবের আদেশ লঙ্ঘিবে কোন্ জনা।
অঙ্গদ-পশ্চাতে গেল মহেন্দ্রের থানা ॥
পশ্চিমে হনূকে দিয়া না হয় প্রতীত।
ডাক দিয়া সুষেণেরে আনিল ত্বরিত ॥
সুগ্রীব বলেন, শুন সুষেণ সুহৃৎ।
তিনকোটিবৃন্দ কপি তোমার সহিত ॥
সে-সবে লইয়া যাহ পশ্চিমের দ্বার।
বায়ুতনয়ের কর সাহায্য এবার ॥
আপনি থাকিতে যদি কোন মন্দ ঘটে।
অপযশ তোমারি সে, লোকে ধর্ম্মে রটে ॥
সুগ্রীবের আদেশে সুষেণ মহাবীর।
হনূর পশ্চাতে গিয়া হইলেক স্থির ॥
উত্তরে কাহারে দিয়া না হয় প্রতীত।
আপনি সুগ্রীব রহে বানর-সহিত ॥
সাগরের কূলেতে যে বানরের ঘর।
জাঙ্গাল বহিয়া পাছে পলায় বানর ॥
বহু কোটি সেনাপতি পাত্রমিত্র ল'য়ে।
রহিল সুগ্রীব রাজা উত্তর চাপিয়ে ॥
ঔষধ আনিতে রহে বীর হনূমান।
মন্ত্রণা-কর্ম্মেতে থাকে মন্ত্রী জাম্বুবান ॥



প্রহরী হইয়া থাকে দ্বারে বিভীষণ।
চারি দ্বার সুগ্রীব বেড়ায় ঘনে ঘন॥
যেই দ্বার সুগ্রীব দেখেন হীন বল।
দুনা করি দেন সৈন্য সমরে অটল॥
সুগ্রীব চারিটি দ্বারে দিতেছে আশ্বাস।
চারি-দ্বার-রক্ষা বিরচিল কৃত্তিবাস॥



● হর-পার্ব্বতীর কোন্দল ●

সাজিছে যতেক বীর বাজিছে বাজনা।
অন্তরীক্ষে অমরগণের হয় থানা॥
আইল গন্ধর্ব্ব যক্ষ কিন্নর চারণ।
আসিলেন বিধাতা মরালে আরোহণ॥
ঐরাবত আরোহণে আসে পুরন্দর।
মকর-বাহনে আসে জলের ঈশ্বর॥
আসিলেন ষড়ানন ময়ূরারোহণে।
সিদ্ধিদাতা আসিলেন মূষিকবাহনে॥
বৃষভ বাহনে আসিলেন পশুপতি।
কেশরী বাহনে চড়ি আসেন পার্ব্বতী॥
বসিলেন দেবগণ সবে সারি সারি।
গন্ধর্ব্বেরা গীত গায়, নাচে বিদ্যাধরী॥
পৃষ্ঠ দিয়া পার্ব্বতী বসেন এক দিকে।
ক্রোধ করি মহাদেবে কহেন সম্মুখে॥
তুমিত ভাঙ্গড়, সদা বেড়াও শ্মশানে।
কোন্ গুণে পূজে তোমা লঙ্কার রাবণে॥
ধনে প্রাণে মজিল লঙ্কার অধিকারী।
কেমনে আছ স্থির হে বুঝিতে না পারি॥
আপনার মাথা কাট আপনার করে।
দুঃখ নাহি হয় কেন সেবকের তরে॥
আর কোন্ সেবক ছুঁইবে তব ছায়া।
রাবণ-সেবক তব নাহি কিছু দয়া॥
এত যদি বলিলেন ক্রোধে ভগবতী।
পার্ব্বতীর বচনে কুপিল পশুপতি॥
বামাজাতি তোমার তিলেক নাহি শঙ্কা।
আপনি রাখহ গিয়া স্বর্ণপুরী-লঙ্কা॥
তপস্যা করিল দশ হাজার বৎসর।
অমর হইতে নাহি পাইলেক বর॥
এখন মরণপথ চিন্তিল রাবণ।
ত্রিভুবনে হেন কর্ম্ম করে কোন্ জন॥
স্বয়ং বিষ্ণু জন্মিলেন দশরথ-ঘর।
আপনি দিলেন পৃষ্ঠ অলঙ্ঘ্য সাগর॥
দ্বারে রাম, রাবণের জীবন-সংশয়।
বল দেখি, রাবণের কিসে রক্ষা হয়॥
মানুষ হইয়া রাম বিষ্ণু-অধিষ্ঠান।
শ্রীরামের হাতে কিসে পাবে পরিত্রাণ॥
মিথ্যা অনুযোগ মোরে না কর পার্ব্বতী।
রাবণে রাখিতে নাহি আমার শকতি॥
বিধাতার নির্ব্বন্ধ যে নারি ঘুচাইতে।
আপনি যে আছি আমি আপনার মতে॥
শঙ্কর-শঙ্করী দুই জনেতে কোন্দল।
বিমুখ হইয়া হাসে দেবতাসকল॥
ধূর্জ্জটির কোপ দেখি হাসে দেবগণ।
আজি-কালি রাবণের হইবে মরণ॥
রাবণ মরিবে, সর্ব্ব-দেবতার হাস।
হরগৌরী-কোন্দল রচিল কৃত্তিবাস॥



● অঙ্গদের দৌত্য-সংবাদ ●

পঞ্চদিন উভয় সৈন্যের সমাবেশ।
পরস্পর কেহ কারে নাহি করে দ্বেষ॥
শ্রীরাম বলেন, তত্ত্ব জান বিভীষণ।
কি-কারণে নাহি রণ করে দশানন॥
বিভীষণ বলে, প্রভু, কর অবগতি।
উভয় সৈন্যের শব্দে স্তব্ধ লঙ্কাপতি॥
তাই বিপক্ষের প্রতি নাহি দেয় হানা।
নিশ্চয় জানিতে দূত যাক্ এক জনা॥





বিভীষণ-সহ রাম যুক্তি করি সার।
হনূমানে ডাকিয়া কহেন সমাচার॥
এস বাছা হনূমান পবননন্দন।
লঙ্কায় জানিয়া এস, কি করে রাবণ॥
সভামধ্যে উঠিয়া বলিছে জাম্বুবান।
একবার গিয়াছিল বীর হনূমান॥
যেই যাইবেক হনূ লঙ্কার ভিতর।
হনূমানে দেখিয়া কুপিবে লঙ্কেশ্বর॥
মনেতে করিবে, এই আসে বারে বার।
ইহা-বিনা রামসৈন্যে বীর নাহি আর॥
দক্ষিণ দ্বারেতে আছে অঙ্গদের থানা।
তাহারে আনিতে দূত যাক এক জনা॥
হনূমান হইতে অঙ্গদ বীর বড়।
তাহারে পাঠাও, যে বলিবে দড়-বড়॥
রামের আজ্ঞায় চলে সুষেণ সত্বর।
মাথা নোয়াইয়া কহে অঙ্গদ-গোচর॥
শুন বলি তোমারে অঙ্গদ যুবরাজ।
রামের আজ্ঞায় চল বানর-সমাজ॥
অঙ্গদ বলেন, আমি যাব কি একাকী।
কিংবা থানাসহ যাব, তুমি বল দেখি॥
থানা ভাঙ্গিবারে নাহি কোন প্রয়োজন।
একা গিয়া কর তুমি রাম-সম্ভাষণ॥
দূতবাক্যে চলিল অঙ্গদ যুবরাজ।
আসিয়া মিলিল বীর রামের সমাজ॥
রামেরে প্রণাম করি কহে করপুটে।
আজ্ঞা কর মহারাজ, এসেছি নিকটে॥
শ্রীরাম বলেন, হে অঙ্গদ মহাবলী।
রাবণ-রাজারে কিছু দিয়া এস গালি॥
অঙ্গদ বলেন, প্রভু, যুক্তি নাহি হয়।
বালিপুত্র আমাতে কি আছয়ে প্রত্যয়॥
শ্রীরাম বলেন, সত্য-হেতু বালি বধি।
তোমাতে প্রত্যয় মম আছে তদবধি॥
অঙ্গদ বলেন, প্রভু, এবা কোন্ কথা।
নখে ছিঁড়ি আনিব তাহার দশ মাথা॥
বালির বিক্রম তুমি জান ভালে-ভালে।
বিক্রম জানিবা মম সংগ্রামের কালে॥
পশিব রাক্ষস-মধ্যে, করিব উঠানি।
রাবণেরে গালি দিয়া আসিব এখনি॥
সুগ্রীব বলেন, বাছা, প্রাণের দোসর।
বিক্রমে বিশাল তুমি, বাপের সোসর॥
এতকাল পালিলাম তোমা রাজ-ভোগে।
দেখাও বাহুর বল শ্রীরামের আগে॥
লঙ্কা-মধ্যে গিয়া তুমি বুঝাও রাবণে।
আসিয়া শরণ লউক রামের চরণে॥
নতুবা সবংশে তারে শ্রীরাম-লক্ষ্মণ।
খণ্ড খণ্ড করিবেন, রাখে কোন্ জন॥
অঙ্গদ করিল যাত্রা হ'য়ে হৃষ্টমন।
হেনকালে উঠিয়া বলিছে বিভীষণ॥
কহিও আমার বাক্য ভাই লঙ্কেশ্বরে।
নিজ-দুরাচার কর্ম্ম যেন মনে করে॥
সভামধ্যে বলিলাম হিত যে বচন।
সে-কারণে হইলাম লাথির ভাজন॥
মূঢ় বিভীষণ নাহি বুঝে কোন কাজ।
ভাল মন্ত্রী ল'য়ে তিনি হ'ন মহারাজ॥
বংশে রহিলাম মাত্র করিতে তর্পণ।
কহিও এ সব কথা বালির নন্দন॥
বার বার বন্দিয়া সে রামের চরণ।
রাবণে নিন্দিতে যায় বালির নন্দন॥
সুগ্রীব-রাজারে বন্দে বাপের সোসর।
আর যত বন্দিলেক প্রধান বানর॥
করিছে মঙ্গলধ্বনি সর্ব্ব-কপিগণ।
আনন্দে দেখেন চেয়ে শ্রীরাম-লক্ষ্মণ॥
যায় অন্তরীক্ষেতে অঙ্গদ ডাকা বুকা।
বায়ুভরে উড়ে যেন জ্বলন্ত উলকা॥
লঙ্কাপুরী গেল বীর ত্বরিত-গমন।
পাত্রমিত্র ল'য়ে যথা বসেছে রাবণ॥
দেবান্তক নরান্তক অতিকায় বীর।
মহোদর মহোল্লাস দুর্জ্জয়-শরীর॥



হস্তিপৃষ্ঠে প্রণাম জানায় অকম্পন।
অশ্বপৃষ্ঠে আরোহিয়া সে ধূম্রলোচন॥
রথ সাজাইয়া দিয়া মণি-মুক্তা-হীরা।
আসিয়া প্রণাম করে কুমার ত্রিশিরা॥
আইল নিশঠ-শঠ যেন যমদূত।
অজয় বিজয় আদি যুদ্ধে মজবুত॥
কুম্ভকর্ণ-সুত কুম্ভ-নিকুম্ভ দু'জন।
আর বজ্রদন্ত মাথা নোয়ায় তখন॥
আইল খরের পুত্র সত্বর সভায়।
তপন স্বপন আর বীর মহাকায়॥
যার ভয়ে ত্রিভুবন হয় প্রকম্পিত।
পিতারে প্রণাম করে বীর ইন্দ্রজিৎ॥
আইল সামন্ত সৈন্য বীর নানা বর্ণ।
সবেমাত্র না আইল বীর কুম্ভকর্ণ॥
নিদ্রা যায় কুম্ভকর্ণ আপনার মনে।
লঙ্কাতে অনর্থ এত, কিছুই না জানে॥
সভামধ্যে বলিছে রাবণ সবাকারে।
নর-কপি আসিয়াছে আমা মারিবারে॥
শিশু রাম, শিশু কপি, না জানে আমায়।
তাই সে আমার সনে যুঝিবারে চায়॥
বাটা ভরি গুয়া দিব সংখ্যা অগণন।
যেই জন মারিবেক শ্রীরাম-লক্ষ্মণ॥
এতেক বলিল যদি বীর লঙ্কাপতি।
বীর দাপ করি উঠে সব সেনাপতি॥
নর-কপি আসিয়াছে তারে ভয় কিসে।
আপনা আপনি নিধি গৃহেতে প্রবেশে॥
বানর খাইতে সাধ ছিল বহুকালে।
হেন ভক্ষ্য মিলিল অনেক পুণ্যফলে॥
আজি যদি কুম্ভকর্ণ উঠেন জাগিয়া।
খাইবেন লক্ষ লক্ষ বানর ধরিয়া॥
ইন্দ্রজিৎ আছে এক মহাধনুর্দ্ধর।
তার বাণে শত শত মরিবে বানর॥
আগে গিয়া বানরের গলে দিব ফাস।
ঘাড়ের শোণিত খাব, পরে খাব মাস॥

মনুষ্য দুটার মাংস বড়ই সুস্বাদ।
সবাকার ঘুচাব মাংসের অবসাদ॥
জাঠি ও ঝকড়া শেল মুষল মুদ্গর।
হাতে করি দর্প করে যত নিশাচর॥
রাজার সম্মুখে কহে যত সেনাপতি।
আমরা থাকিতে তব কিসের দুর্গতি॥
সীতা ল'য়ে ক্রীড়া কর আনন্দিত-মনে।
আমরা বান্ধিয়া দিব শ্রীরাম-লক্ষ্মণে॥
ত্রিভুবন সঙ্গে করি যদি আসে রাম।
সীতা নিতে না পারিবে মোরা হ'ব বাম॥
বানর যে বন্য পশু, তারে কিবা ভয়।
হনূ না আইলে সব মারিব নিশ্চয়॥
হনূ বেটা হয়, তার কটকের সার।
সে থাকিতে মহারাজ, রক্ষা নাহি আর॥
লঙ্কা দগ্ধ করে গেল আসি নিশাভাগে।
সেই ভয় করি পুনঃ আসে কি বাহুড়ে॥
সেই আসি দেখে গেল অশোক বনে সীতা।
সেই করালে রাম-সনে সুগ্রীবের মিতা॥
সে ভুলালে বিভীষণে নানা কথা ক'য়ে।
সেই সাগর বেঁধে দিল শিলা তরু ব'য়ে॥
যত দেখ মহারাজ সব চক্র তারি।
সে থাকিতে পাইবে না শ্রীরামের নারী॥
রাবণ বলে, তোমরা বলিয়াছ ঠিক।
হনূ দুঃখ দিল মোরে সবার অধিক॥
ধর মোর বাক্য সবে নাহি কর আন।
শ্রীরাম-লক্ষ্মণ থাক্, মার হনুমান॥
এই যুক্তি করে তবে বসিয়া রাবণ।
হেনকালে উত্তরিল অঙ্গদ সুজন॥
প্রকাণ্ড শরীর তার মন্দ মন্দ গতি।
পূর্ব্বাচল হৈতে যেন এল দিনপতি॥
আকাশে দেউটি যেন দুই চক্ষু জ্বলে।
মস্তক ঠেকেছে তার গগনমণ্ডলে॥
রাবণের সেনাপতি দ্বারে ছিল যারা।
অঙ্গদের অঙ্গ দেখে ভঙ্গ দিল তারা॥





বড় বড় বীর ছিল রাজার রক্ষক।
তক্ষক দেখিয়া যেন পলায় মূষক ॥
দুয়ারে দুয়ারী ছিল, উঠে দিল রড়।
লাথির চোটে দ্বার ভেঙ্গে প্রবেশিল গড় ॥
যেখানে রাবণ রাজা ব'সেছে দেয়ানে।
লম্ফ দিয়া বীর গিয়া বৈসে মধ্যখানে ॥
বসেছে রাবণরাজা উচ্চ সিংহাসনে।
তাহা দেখি অঙ্গদের বড় দুঃখ মনে ॥
কুণ্ডলী করিয়া লেজ বসিল সভাতে।
পুরন্দর বীর যেন বসে ঐরাবতে ॥
সুমেরু পর্ব্বত যেন অঙ্গদের দেহ।
রাক্ষসেরা বলে, বাপ এটা এলো কেহ ॥
বড় বড় বীর ছিল রাবণের কাছে।
অঙ্গদের অঙ্গ দেখি চুপ করে আছে ॥
অঙ্গদে দেখিয়া রাজা ছলে মায়া পাতে।
অসংখ্য রাবণ হ'য়ে বসিল সভাতে ॥
যে দিকে অঙ্গদ চাহে, সে দিকে রাবণ।
দশমুণ্ড, কুড়ি-বাহু, বিংশতি লোচন ॥
সবাই রাবণ, ভেদ নাহি এক জনে।
অঙ্গদ বলিছে, কথা কব কার সনে ॥
সবে মাত্র ইন্দ্রজিৎ ছিল নিজ সাজে।
পুত্র হ'য়ে পিতৃ-মূর্ত্তি ধরে কোন্ লাজে ॥
নিকুম্ভিলা যজ্ঞ করে রাবণের বেটা।
কপালে দেখিল তার যজ্ঞশেষ-ফোঁটা ॥
অঙ্গদ বলে বুঝিলাম এই মেঘনাদ।
আকার-ইঙ্গিতে তারে কহেন সংবাদ ॥
অঙ্গদ বলিছে, সত্য কহ ইন্দ্রজিতা।
এ যত ব'সেছে সবাই কি তোর পিতা ॥
তাই এত তেজ, লঘু-গুরু না মানিস্।
বাপের তেজেতে ইন্দ্র বাঁধিয়া আনিস ॥
ধন্যা নারী মন্দোদরী, ধন্যা তোর মাকে।
এক জনা এত পতি কেমনে সে রাখে ॥
কোন্ বাপ দিগ্বিজয় কৈল তিনলোকে।
কোন্ বাপ কোথা গেল, বলরে আমাকে ॥
কোন্ বাপ চেড়ি অন্ন খাইল পাতালে।
কোন্ বাপ বদ্ধ ছিল পার্থ-অশ্বশালে ॥
কোন্ বাপ যমজয়ে যাইল দক্ষিণ।
কেবা মান্ধাতার বাণে দাঁতে কৈল তৃণ ॥
কোন্ বাপ ধনুর্ভঙ্গে যাইল মিথিলা।
কোন্ বাপ কৈলাস তুলিতে গিয়াছিলা ॥
কোন্ বাপ বধূ সনে হইল আসক্ত।
কোন্ বাপের ভগ্নী হরিল মধুদৈত্য ॥
কোন্ বাপ জব্দ হ'ল জামদগ্ন্য তেজে।
মোর বাপ কোন্ বাপে বেঁধেছিল লেজে ॥
একে একে কহি সকল বাপের কথা।
এ সবে কাজ নাই যোগী বাপটি কোথা ॥
সূর্পণখা রাঁড়ী যারে করাইল দীক্ষা।
দণ্ডকবনে যে মাগিয়া খাইল ভিক্ষা ॥
শঙ্খের কুণ্ডল কর্ণে রক্তবস্ত্র পরে।
ডম্বুরু বাজায়ে ভিক্ষা করে ঘরে ঘরে ॥
সন্ন্যাসীর বেশ ধরে মুখে মাখে ছাই।
এ সবারে কাজ নাই সেই বাপটি চাই ॥
সহিতে না পারে রাজা অঙ্গদের কথা।
লজ্জা পেয়ে ভয়ে রাজা হেঁট কৈল মাথা ॥
দুঃখিত হইয়া রাজা করে মায়াভঙ্গ।
দুইজনে বেধে গেল বাক্যের তরঙ্গ ॥
রাবণ বলিল শোন কপি তোরে বলি।
কোথা হ'তে মরিবারে লঙ্কাপুরে এলি ॥
কে তোরে পাঠায়ে দিল মরিবার তরে।
বনের বানর কেন রাক্ষসের ঘরে ॥
কি নাম কাহার বেটা, কোন্ দেশে বাস।
ভয় কি, মারিব নাহি, কহ সত্য ভাষ ॥
কপি বলে, তোর ভয়ে, আমি নাহি কাঁপি।
এখন ধরম কথা রাখ বেটা পাপী ॥
কোন্ দেবতার বেটা তোরে কিবা ভয়।
আমি কে জানিস নাহি শোন পরিচয় ॥
বালি ও সুগ্রীব দুই বীর অবতার।
যারে জিন্তে কিষ্কিন্ধ্যায় গেলি একবার ॥



পড়ে কি রে মনে তোর হৈল বহুদিন।
হাত দিয়ে দেখ গলে আছে লেজের চিন॥
সে বালির সুত আমি, সুগ্রীবের চর।
অঙ্গদ নাম ধরি আমি রামের কিঙ্কর॥
রামে না জানিস তুই, সীতা ল'স হ'রে।
এখন দেখি লঙ্কাপুরী রাখিস্ কি ক'রে॥
এই লঙ্কাপুরী রাম বেড়িলেন এসে।
বের না রাবণ, কেন ঘরে র'লি ব'সে॥
অরুণ বরুণ নয় রাম-সঙ্গে বাদ।
বংশে কেহ না থাকিবে, না করিস্ সাধ॥
রাবণ বলে, কি বল্লি লঙ্কাপুরে এসে।
বুঝি বা রামের ডরে রৈ'তে নারি দেশে॥
এই কি ভেবেছে গুহ-চণ্ডালের মিতা।
বানর সহায় ক'রে উদ্ধারিবে সীতা॥
রামের যোগ্যতা সব দেখিবারে পাই।
নৈলে কেন দেশ থেকে দূর করে ভাই॥
নারী-সঙ্গে লইয়া সে বনে কেন আসে।
ভাই মেরে রাজ্য কেন নাহি করে দেশে॥
রাম যা পারে করুক এসে তোর সনে কি।
সূর্পণখার নাক কাটে বৃথা আমি জী॥
এনেছি রামের সীতা, বল গে তার তরে।
করুক তপস্বী রাম প্রাণে যত পারে॥
সুমেরু পর্ব্বত যদি মক্ষিকায় নাড়ে।
সতী যে রমণী যদি নিজ পতি ছাড়ে॥
গরুড়ের ধন যদি হ'রে লয় কাকে।
খলের শরীরে পাপ যদ্যপি না থাকে॥
খদ্যোত উদয়ে যদি হয় চন্দ্রপাত।
সীতায় উদ্ধারিতে নারিবে রঘুনাথ॥
বল্ গিয়া বানরা রে তোর রঘুনাথে।
সেতুবন্ধ ভেঙ্গে দিক্ আপনার হাতে॥
যেখানে পর্ব্বত ছিল সেখানে তা থোবে।
উপাড়িল যত বৃক্ষ, পুনর্ব্বার রোবে॥
বিভীষণ আসিয়া পায়ে ধরুক কেঁদে।
হনুমানে এনে দিবি হাতে গলে বেঁধে॥
দ্বিতীয় প্রহর রাত্রি ঘোর নিশাভাগে।
দুয়ারে প্রহরী মোর কেহ নাহি জাগে॥
লঙ্কাদগ্ধ ক'রে গেল রাত্রে এসে পড়ে।
তার শাস্তি ক'রে লব, তবে দিব ছেড়ে॥
ধনুর্ব্বাণ ফেলে রাম খৎ দিক নাকে।
সর্ব্বদোষ ক্ষমা ক'রে কৃপা করি তাকে॥
রাবণে অঙ্গদ বলে, মোরা তাই চাই।
কচ্‌কচিতে কাজ কি দেশে ফিরে যাই॥
রামে বলি গিয়া ইহা না করিলে নয়।
সেতুবন্ধ ভেঙ্গে দিব দণ্ড চারি-ছয়॥
যা বলিলে, তা করিতে মুস্কিল কি আছে।
যেখানে পর্ব্বত ছিল, থোব তার কাছে॥
বিভীষণে বেঁধে এনে দিব তোর কাছে।
বুঝে প'ড়ে শাস্তি কর, মনে যত আছে॥
নিম্মাইয়া দিব লঙ্কা যত গেছে পোড়া।
সূর্পণখা নাক-কাণ কিসে যাবে যোড়া॥
অক্ষ-কুমার মেরেছে যে শ্রীরামের চরে।
তার স্ত্রী বিধবা হ'য়ে আছে তোর ঘরে॥
যে তোর দারুণ পণ, তেমন করে কে।
কবে বলবি বধূর স্বামীকে এনে দে॥
এক জনে এনে দিলে মনে নাহি লবে।
মনোমত নাহি হ'লে তাও ফিরে দিবে॥
হনুমানে এনে দিতে বল্লি বটে হয়।
সেদিন তাড়িয়েছেন খুড়া মহাশয়॥
অঙ্গদের কথা শুনে রক্ষোরাজা হাসে।
ঘরপোড়াকে দূর করে তার কোন্ দোষে॥
অঙ্গদ বলিছে, হনূ যবে এল হেথা।
ব'লেছিল খুড়া তারে গোটাচার কথা॥
যাও লঙ্কায় হনূমান পবনকুমার।
পালন করিয়া কথা আসিহ আমার॥
কুম্ভকর্ণ-শির আনিবে নখে ছিঁড়ে।
সাগরের জলে লঙ্কা ফেলিবে উপাড়ে॥
অশোক বনসহ সীতা আন মাথায় করে।
বামহস্তে আনিবে রাবণে জটা ধরে॥

পাঠালেন খুড়া তারে চারিকার্য্য-তরে।
চারি কার্য্যের এক কার্য্য কিছুই না করে॥
কোপে সুগ্রীব রাজা কাটিতেছিল তায়।
সকল বানর ধ'রে রাখি তাঁর পায়॥
অনাথের নাথ রাম গুণের সাগর।
সুগ্রীবেরে আজ্ঞা দিল, না মার বানর॥
না মারিল সুগ্রীব শুনি রামের কথা।
দূর করে দিল তার মুড়াইয়া মাথা॥
কোন্ দেশে পলায়েছে, আছে কিবা নাই।
তার তত্ত্ব ক'রে মোরা ফিরি ঠাঁই ঠাঁই॥
অঙ্গদের কথা শুনে রাক্ষসেরা চায়।
সে করে নাই যে কর্ম্ম, এ বা করে যায়॥
অঙ্গদ বলে বুঝিনু ইহা কিছু নয়।
রঘুনাথ হস্তে তোর মৃত্যু সুনিশ্চয়॥
যে থাকে বাসনা তোর এই বেলা কর।
রাজ-আভরণ লয়ে সর্ব্বাঙ্গেতে পর॥
তুই মরিলে এ সব ভোগ করিবে কে।
ভাণ্ডার ভাঙ্গিয়া ধন দরিদ্রে সব দে॥
হয়-হস্তি-রথ-আদি মহিষ-গোধন।
নয়ন মুদিলে সব হবে অকারণ॥
স্বপ্নগত লোকে যেন নিধি পায় হাতে।
আঁখি কচালিয়া উঠে রজনী-প্রভাতে॥
এ সব সম্পদ তোর দেখি সেইমত।
চৈতন্য থাকিতে দেখ আপনার পথ॥
স্ত্রী সকলে ডাকিয়া জিজ্ঞাসা কর কথা।
কেবা যাবে তোর সনে হয়ে অনুমৃতা॥
আপনি কুঠার দিলি আপনার পায়।
অহঙ্কার ক'রে ডিঙ্গা ডুবালি দরিয়ায়॥
বুদ্ধিমান হয়ে জ্ঞান হারালি অভাগা।
শিরে হৈল সর্পাঘাত, কোথা দিবি তাগা॥
বিভীষণ-কথা তুই না শুনিলি কাণে।
সুখে শয্যা কর গিয়া শ্রীরামের বাণে॥
সর্ব্বশাস্ত্র প'ড়ে বেটা হ'লি গণ্ডমূর্খ।
বল্লে কথা শুনিস্ নাক ঐ বড় দুঃখ॥
পূর্ণব্রহ্ম নারায়ণ রাম রঘুমণি।
দুষ্টেরে করিতে নষ্ট জন্মিলা অবনী॥
উন্মত্ত রাক্ষস তুই পাপিষ্ঠ রাবণ।
মজিবি সবংশে, তার উঠেছে লক্ষণ॥
রাম বিষ্ণু, সীতা লক্ষ্মী, না বুঝিলি মনে।
দশরথ-ঘরে জন্ম দুষ্টের দমনে॥
মত্ত হ'য়ে ধর বেটা জানকীর কেশে।
সেই অপরাধে তুই মজিলি সবংশে॥
বিধাতা বিমুখ তোরে, শুন রে অভাগে।
আনিলি রামের সীতা মরিবার লেগে॥
সহস্র দেবকন্যা ভজিস্ রাত্রিদিনে।
রহিতে নারিস্ বেটা পরদার-বিনে॥
কামরসে মত্ত হ'য়ে পড়ে গেলি ফাঁদে।
বামন হইয়া হাত বাড়াইলি চাঁদে॥
সূর্য্যবংশ-চূড়ামণি দশরথ রাজা।
দেবতা গন্ধর্ব্ব-আদি করে যাঁর পূজা॥
তাঁর ঘরে জন্মিলা আপনি নারায়ণ।
এতদিনে নির্ব্বংশ হবিরে দশানন॥
কামরসে মজে গেলি বিষয়-আস্বাদে।
তক্ষকে দংশিল তোরে, কি করে ঔষধে॥
যে রাম তাড়কা বধে পঞ্চবর্ষকালে।
হরের ধনুক যিনি ভাঙ্গে অবহেলে॥
তাঁর বনিতা সীতা আনিলি বেটা হ'রে।
কালকূট বিষ খেলি ডানহাতে ক'রে॥
অহল্যা পাষাণী হ'য়ে ছিল দৈবদোষে।
মুক্ত হ'য়ে গেল রাম-চরণ-পরশে॥
কার্ত্তবীর্য্যার্জ্জুন তৃণ করাইল দাঁতে।
তার দর্প চূর্ণ হ'লো জামদগ্ন্য-হাতে॥
হারিল পরশুরাম শ্রীরামের ঠাঁই।
তাঁর সঙ্গে তোর দ্বন্দ্ব, আর রক্ষা নাই॥
গেলিরে রাবণ তুই গেলি এতদিনে।
উপায় না দেখি তোর রাম-নাম বিনে॥
যদি জীতে আশা থাকে গলবস্ত্র হ'য়ে।
কান্ধে দোলা ক'রে সীতা ব'য়ে দিবি ল'য়ে॥



তবু যদি রঘুনাথ তোরে করে রোষ।
শ্রীচরণে ধরি মোরা মেগে লব দোষ ॥
রাবণ বলে তোর পড়ুক মুখে ছাই।
মরিবি আমার জন্যে দুঃখে কেন ভাই ॥
মোর তরে কেন ধর্‌বি রামের পায়।
যুদ্ধ করে মরব আমি তোর কি বা দায় ॥
অঙ্গদ বলে তোর মনে কিছু নাহি লয়।
শ্রীরামের হাতে তোর মরণ নিশ্চয় ॥
হিতোপদেশ কি বুঝিবি শোন্ রে গরু।
তুই বাঁচিলে আমার বাপের কীর্ত্তিকল্পতরু ॥
নৈলে বেঁচে থাক্‌তে সাধ করে কি বলি।
লোকে বল্‌বে বেটাকে বেঁধেছিল বালি ॥
ঘুষিবে বাপের মোর কীর্ত্তি জগন্ময়।
তাই বলি দিনকত রৈলে ভাল হয় ॥
রাবণ বলে বেটা ধিক্ জীবনে তোর।
রাজপুত্র হ'য়ে হলি নরের নফর ॥
পুত্র পরশুরাম শুধিল পিতৃ-ধার।
নিঃক্ষত্রিয় ধরা কৈল তিন সপ্তবার ॥
পুত্র হ'য়ে তুই তার কোন্ কর্ম্ম কৈলি।
বাপকে মারিয়া তোর মাকে বিলাইলি ॥
ধিক্ ধিক্ জন্মে তোর মা যার কুলটা।
লোকেতে নিন্দিত হ'য়ে বাঁচে কোন্ বেটা ॥
অঙ্গদ বলিছে, ঠিক মা মোর কুলটা।
সত্য ক'রে বল দেখি, তুই কার বেটা ॥
জন্ম তোর ব্রহ্মবংশে ত্রিভুবনে খ্যাতি।
বিশ্বশ্রবা-পুত্র তুই পুলস্ত্যের নাতি ॥
বিশ্বশ্রবা মহাতপা বিশ্বে যাঁর যশ।
তুই তাঁর বেটা তবে কেন রে রাক্ষস ॥
মা তোর রাক্ষসী রে ব্রাহ্মণ তোর পিতা।
তুই বিভা কৈলি বেটা দানব-দুহিতা ॥
কুম্ভনসী ভগ্নী তোর দৈত্য নিল হ'রে।
কয় জেতে তুই বেটা দেখ মনে ক'রে ॥
রম্ভাবতী সতী যে শ্বশুর বলে তোরে।
বলাৎকার কৈলি তারে পর্ব্বতের ঝোরে ॥

আত্মছিদ্র না জান পরকে দিস্ খোঁটা।
বারে বারে কহিস্ মর্ অধম বেটা ॥
তার আগে গর্ব্ব কর, যে না তোরে জানে।
দাঁতে কুটা ক'রে এলি জামদগ্ন্য-স্থানে ॥
অঙ্গদের কথা শুনি রাজা উঠে জ্বলে।
জ্বলন্ত-অনলে যেন ঘৃত দিল ঢেলে ॥
রাবণ বলে রোষে বলিস্ কিরে দূত।
যারে বানর বেটা ধরতো মোর পুত ॥
অঙ্গদ বড়ই স্থির, দর্প ক'রে কয়।
আর কে ধরিবে, আপনি আইস নয় ॥
কুপিল অঙ্গদ দশাননের বচনে।
কোপে গালি দেয় সে রাবণ তাহা শুনে ॥
অঙ্গদ বলিল, মর্ পাগল রাবণ।
কিসের বড়াই তুই করিস্ এখন ॥
তার আগে দর্প কর, যে জন না জানে।
তোর যত বিক্রম বিদিত মম স্থানে ॥
কার্ত্তবীর্য্য যখন সে কেলি করে জলে।
তার আগে গেলি তুই নর্ম্মদার কূলে ॥
এইমত বীরদর্প করিলি সে-স্থলে।
লুকায়ে থুইল তোরে বাম-কক্ষতলে ॥
চক্ষে নীর বহে তোর, মুখে ঘনশ্বাস।
তাঁর ঠাঁই প্রায় তুই পাইলি বিনাশ ॥
আসিয়া পুলস্ত্য মুনি করি স্তব স্তুতি।
তোরে মুক্ত করিয়া দিলেন অব্যাহতি ॥
তাঁর ঠাঁই হ'য়েছিল সংশয় জীবন।
ভাগ্যে প্রাণ রক্ষা তোর মুনির কারণ ॥
আরবার গিয়াছিলি পিতার নিকট।
শঠতা করিলি বহু তুই বেটা শঠ ॥
সন্ধ্যা-হেতু মম পিতা না করেন রণ।
যত অস্ত্র ছিল তোর কৈলি বরষণ ॥
সন্ধ্যা সাঙ্গ করি পিতা তোরে বান্ধি লেজে।
ডুবাইল তোরে চারি সাগরের মাঝে ॥
লেজে বান্ধি ডুবাইল জলের ভিতর।
জল খেয়ে রাবণা রে হইলি ফাঁফর ॥




আমার পিতার লেজ যোজন পঞ্চাশ।
জল হৈতে পিতা সহ উঠিলি আকাশ॥
স্বীকার করিলি তুই নিজ পরাজয়।
তবে সে পিতার ঠাঁই পাইলি বিদায়॥
লেজের বন্ধন তোর কিষ্কিন্ধ্যায় ঘোষে।
বন্দিয়া পিতাকে মোর আইলি তরাসে॥
বহু দিন গিয়াছে, না জানে কোন জন।
বুঝিনু বড়াই তোর এই সে কারণ॥
মনেতে কি নাই তোরে হারায় অর্জ্জুন।
বলিদ্বারে চেড়ী-এঁটো খেয়ে হলি খুন॥
অন্য কে, আমার পিতা বান্ধিলেক লেজে।
পরিচয় দেহ, কেবা আছে এর মাঝে॥
যদ্যপি রাবণ, নাহি দিলি পরিচয়।
সেই সে রাবণ তুই, বুঝিনু নিশ্চয়॥
সেই সব কাল গেল হাস্য-পরিহাসে।
এখন সময় এলো ধন-প্রাণ-নাশে॥
সিংহ প্রতি শৃগালের নাহি ভারি ভুরি।
রামে ঘাঁটাইয়া যে মজালি লঙ্কাপুরী॥
কুপিল রাবণ রাজা অঙ্গদের বোলে।
কুড়ি চক্ষু রক্ত করি অগ্নি-হেন জ্বলে॥
দূতেরে কাটিতে নাই রাজ-ব্যবহার।
তেকারণে সহি আমি তোর অহঙ্কার॥
জিনিলাম দেব দৈত্য যক্ষ বিদ্যাধর।
অনরণ্য মান্ধাতা প্রভৃতি নরেশ্বর॥
বালি-অর্জ্জুনের সনে তুল্য গেল রণে।
কি করিতে পারে রাম মনুষ্য-পরাণে॥
অঙ্গদ বলিছে, মর পাগল রাবণ।
ভাগ্যে তোরে বর্জ্জিল রাক্ষস বিভীষণ॥
রামের বাণের সনে নাহি তোর দেখা।
কাটা নাক-কাণ দেখ, ঘরে সূর্পণখা॥
ঘরে আছে ভগিনী, সে তোর নহে ভিন্ন।
বিদ্যমান দেখহ রামের বাণ-চিহ্ন॥
রামের বাণের সনে হইল দর্শন।
একবাণে সবংশেতে মরিবি রাবণ॥

যত বাণ ধরেন শ্রীরাম গুণধাম।
অবোধ রাবণ, শুন সে-সবার নাম॥
অমর্ত্ত সমর্থ, বাণ-বলে মহাবল।
বিষ্ণুজাল ইন্দ্রজাল কালাস্ত্র অনল॥
উল্কামুখ বরুণ, বিদ্যুৎ খরশাণ।
গ্রহপতি নক্ষত্র গগন রুদ্রবাণ॥
সূচীমুখ শিলীমুখ ঘোর-দরশন।
সিংহদন্ত বজ্রদন্ত বাণ বিরোচন॥
কালদন্ত ঐষীক দেখ কর্ণিকার।
চন্দ্রমুখ অশ্বমুখ দেখ সপ্তসার॥
বিকট সঙ্কট বাণ সপ্ত ধারাধার।
অর্দ্ধচন্দ্র খুরপা আশুগ ক্ষুরধার॥
পশুপক্ষী অগ্নি আর অগ্নিমুখ বাণ।
কুবেরাস্ত্র রাজহংস বাণ বর্দ্ধমান॥
যমজ দুর্জ্জয় বাণ ভঙ্গ যে বিভঙ্গ।
ত্রিশূল অঙ্কুশ বাণ রণে নাহি ভঙ্গ॥
বজ্রবাণ গরুড় ময়ূর সুসন্ধান।
কাকমুখ ভেকমুখ কপোতক বাণ॥
বিষ্ণুচক্র ষট্‌চক্র বাণ হুতাশন।
সন্তাপন বিলাপন সংগ্রামে শমন॥
গজাঙ্ক সন্ধান-বাণ চারিদিকে আঁটা।
কেশরী শার্দ্দূল তার চারিদিকে কাঁটা॥
এত বাণ রঘুনাথ করেন সন্ধান।
যাঁর একবাণে বালি ত্যজিলেক প্রাণ॥
যে বালির নিকটেতে তোর পরাজয়।
সে বালিকে মারিলেন রাম মহাশয়॥
বাল্যক্রীড়া যাঁহার শিবের ধনুর্ভঙ্গ।
কি সাহসে তাঁর সঙ্গে যুদ্ধের প্রসঙ্গ॥
ভেদিলেন সপ্ততাল রাম এক-শরে।
তাঁর তুল্য বীর কি আছয়ে চরাচরে॥
কি হেতু দেখিস্ রে পাকল করি আঁখি।
মাকড়ের ডিম্ব-হেন তোর লঙ্কা দেখি॥
তোর কাছে আসি তোরে নাহি করি শঙ্কা।
উপাড়িয়া লৈতে পারি স্বর্ণপুরী লঙ্কা॥



হের মুণ্ড দেখ মোর সুমেরুর চূড়া।
হের পদ দেখ মোর কৈলাসের গোড়া॥
হের হস্ত দেখ মোর বজ্রের সমান।
একই চাপড়ে তোর লইব পরাণ॥
অপমানে রাবণ করিল হেঁটমাথা।
পাত্রমিত্র-সহিত না কহে কোন কথা॥
রাবণ অঙ্গদে বলে, গর্জ্জিলি বিস্তর।
এক বার্ত্তা জিজ্ঞাসিরে, অবগত কর॥
যে বানর পোড়াইল মোর লঙ্কাপুরী।
অক্ষয়কুমারে যে মারিল বলে ধরি॥
ভাঙ্গিল অশোকবন অতি সুশোভন।
তার মত বীর আছে কহ কত জন॥
অঙ্গদ বলিছে তারে ভর্ৎসিয়া বচনে।
তোর বল বিক্রম বুঝিনু এতদিনে॥
সেবক-সনে যদি পাইলি পরাজয়।
কেমনে রাখিবি লঙ্কা, কহ রে নিশ্চয়॥
তার ছোট বীর নাই বানর কটকে।
নির্ব্বল বলিয়া তারে কেহ নাহি ডাকে॥
সে মরিলে দুঃখশোক নাহিক বানরে।
তেঁই পাঠাইনু তারে লঙ্কার ভিতরে॥
বীরমধ্যে তাহারে না গণে কোনজন।
ঘরের সেবক বেটা পবননন্দন॥
হনুমানে বান্ধিয়া বেড়েছে অহঙ্কার।
পড়িলি আমার হাতে, যাবি যমদ্বার॥
লইয়া যাইব তোরে গলে দিয়া দড়ি।
দশমাথা ভাঙ্গিব মারি লেজের বাড়ি॥
তোর সর্ব্বনাশহেতু জন্ম রে সীতার।
নির্ব্বংশ করিতে তোরে রাম-অবতার॥
কোথায় বৈসেন রাম অযোধ্যানগরী।
কোথা আইলেন তিনি এই লঙ্কাপুরী॥
এতদূরে আসি রাম বান্ধিল সাগর।
সে-রামের সনে দুষ্ট তোর মনান্তর॥
দেবতা জিনিয়া তোর বাড়িয়াছে আশ।
এক সীতা-জন্যে তোর হবে সর্ব্বনাশ॥
বংশে কেহ না রহিবে, না করিহ সাধ।
আপনা আপনি তুই পাড়িলি প্রমাদ॥
খাটে পাটে শুয়ে থাক দিন দুই-চারি।
হাস্যপরিহাস কর ল'য়ে দিব্যনারী॥
পরিবারগণে দেখ দিনে দুইবার।
বিশ্বকর্ম্মার নির্ম্মাণ দেখ্ ঘর দ্বার॥
দেখ্ তুই লঙ্কাপুরী কনক-নির্ম্মাণ।
অঙ্গদ-বিক্রম যত কৃত্তিবাস গান॥

● রাবণকে অঙ্গদের ভর্ৎসনা ●

তুই অতি দুরাচারী, হরিলি পরের নারী,
পরলোকে নাহি তোর ভয়।
দশরথ মহারাজা, দেবলোকে করে পূজা,
শ্রীরাম যে তাঁহার তনয়॥
যাঁহার দুর্জ্জয় বাণ, ভয়ে বিশ্ব কম্পমান,
হেন রাম লঙ্কার ভিতর।
দেবরাজ করে পূজা, হেলে মারে বালিরাজা,
তার সনে তোর মনান্তর॥
সুগ্রীবের বল যত, তাহা বা কহিব কত,
সে-সকল হইবে বিদিত।
তোরে এক লাথি মারি, কাঁপাইব লঙ্কাপুরী,
কি করিবে তোর ইন্দ্রজিৎ॥
শুন রাজা লঙ্কেশ্বর, আমার বচন ধর,
আইলাম দিতে সমাচার।
শ্রীরাম সাগর-পার, নাহিক নিস্তার আর,
নিকটে যে তোর যমদ্বার॥
রাজা হ'য়ে পরদার, হ'রিলি যে দুরাচার,
বোধমাত্র নাহি তোর ঘটে।
কেবল ব্রহ্মার বরে, জিনিল যে পুরন্দরে,
রামনামে তোর বল টুটে॥





রাখ রে আপন প্রাণ, কর সীতা প্রতিদান,
ভজ গিয়া রামের চরণ।
ঘাটি মান তাঁর ঠাঁই, ইহা ভিন্ন গতি নাই,
তবে তোর রহিবে জীবন॥
তোরা জাতি নিশাচর, না চিনিস্ আত্মপর,
তোর ভাই রামে কৈল মিত।
শ্রীরামের অঙ্গীকার, করিবেন এইবার,
বিভীষণে লঙ্কায় পূজিত॥
শুনিয়া অঙ্গদবাণী, সবে করে কানাকানি,
এ-লঙ্কার নাহিক নিস্তার।
কোপে উঠে লঙ্কেশ্বর, বলে রাজা ধর ধর,
দেখি অঙ্গদের অহঙ্কার॥
দেখি সব সেনাপতি, মনে যুক্তি করে ইতি,
আমাদের রক্ষা নাহি আর।
রামপদ করি আশ, সরস্বতী-পরকাশ,
কৃত্তিবাস নাচাড়ি সুসার॥



### ● অঙ্গদ কর্তৃক রাবণের মুকুট লইয়া প্রস্থান ●

অঙ্গদেরে রাবণ দেখায় যত ডর।
রুষিয়া অঙ্গদবীর করিছে উত্তর॥
আর কপি নহি আমি বালির তনয়।
তোর ক্রোধে রাবণ আমার কিবা ভয়॥
রাবণ বড়াই না করিস্ মোর আগে।
আমি তোরে মারিলে রামের সত্য ভাঙ্গে॥
রাম-সুগ্রীবের যুক্তি আমি ভাল জানি।
তোরে আর কুম্ভকর্ণে বধিবেন তিনি॥
ইন্দ্রজিতে অতিকায়ে বধিবে লক্ষ্মণ।
আর যত রাক্ষসে বধিবে কপিগণ॥
কোন্ বেটা ধরিবে আসুক ত্বরা করি।
এক চড়ে তাহারে পাঠাব যমপুরী॥
ক্রোধাকুল চারিদিকে চাহে দশানন।
অঙ্গদের হাতে-পায় ধরে চারি জন॥
চারি নিশাচর করে অঙ্গদে প্রহার।
অঙ্গদের দৃঢ় অঙ্গে, কি করিবে তার॥
অঙ্গদ সে চারিজনে ধরিল সাপুটে।
এক লাফে প্রাচীরের উপরে সে উঠে॥
প্রাচীরে তুলিয়া বীর মারিল আছাড়।
ভাঙ্গিল মাথার খুলি, চূর্ণ হৈল হাড়॥
সে-চারি রাক্ষসে মারি ভাঙ্গিল প্রাচীর।
অঙ্গদবীরের ভয়ে কেহ নহে স্থির॥
প্রাচীরে উঠিয়া ভাবে বালির কুমার।
কোন্ দ্রব্য লয়ে যাব রামে ভেটিবার॥
হনুমান এসেছিল লঙ্কার ভিতর।
দিলেক সীতার মণি রামের গোচর॥
মণি পেয়ে রঘুমণি আনন্দিত অতি।
তদবধি মহাতুষ্ট হনুমান-প্রতি॥
এই স্থির করিলেক অঙ্গদ অন্তরে।
রতন মুকুট আছে রাবণের শিরে॥
এ-মুকুট ল'য়ে যাব রাম-সম্ভাষণে।
প্রসন্ন হবেন রাম ইহা দরশনে॥
প্রাচীরে বসিয়াছিল বালির কোঙর।
এক লাফ দিয়া পড়ে রাবণ-উপর॥
সিংহাসনে বসিয়া রাবণ তারে ধরে।
জড়াজড়ি করি পড়ে ভূমির উপরে॥
ধরা টলমল করে উভয়ের ভরে।
ইন্দ্র-গরুড়ের যুদ্ধ গগন-উপরে॥
দুই সিংহ যুঝে যেন করে সিংহনাদ।
দুই জনে মল্লযুদ্ধ, হইল প্রমাদ॥
রাবণেরে আছাড়িয়া বালির নন্দন।
মুকুট লইয়া বেগে উঠিল গগন॥
অঙ্গদের বিক্রমে রাবণ কাঁপে ডরে।
ঝাড়য়ে গায়ের ধূলা শির নত ক'রে॥
রাবণের কাছে আছে সব সেনাপতি।
থাকিতে এতেক বীর তাহার দুর্গতি॥
রাবণ বলিছে, সবে আছ কোন্ কাজে।
বানরে মুকুট লয় সবাকার মাঝে॥



বীরগণ বলে, শুন লঙ্কা অধিকারী।
আপনি হারিলে মোরা কি করিতে পারি॥
তব সনে যুদ্ধ করে বালির নন্দন।
মোরা ভাবি, পাছে লয় সবার জীবন॥
ধ'রেছিল চারি বীর তারে সাবধানে।
আছাড়িয়া অঙ্গদ মারিল সবে প্রাণে॥
পাত্রমিত্র সহিত চিন্তিত দশানন।
বৈরী কাঁপাইয়া গেল বালির নন্দন॥
এক লাফে পড়ে গিয়া বানর-ভিতর।
শ্রীরামে ভেটিল, যথা সুগ্রীব-বানর॥
শত্রুর মুকুট দিল রাম-বিদ্যমান।
দেখিয়া বানর সব করিছে বাখান॥
মুকুট দেখিয়া রাম সহাস্য-বদন।
তুষ্ট হ'য়ে অঙ্গদেরে দেন আলিঙ্গন॥
চারি দ্বারে শুনি বানরের হুলাহুলি।
অঙ্গদেরে পুষ্প দেয় অঞ্জলি-অঞ্জলি॥
শ্রীরাম বলেন, বীর, কহত কুশল।
কিমতে ভেটিলে গিয়া সেই মহাবল॥
রঘুপতি আদেশ করিল অনন্তর।
অঙ্গদ কহিছে বার্ত্তা যথা পূর্ব্বাপর॥



● শ্রীরাম অঙ্গদ কথোপকথন ●

শ্রীরামে নোয়ায়ে মাথা, অঙ্গদ কহিছে কথা,
হরষিত সকল বানর।
রঘুমণি হরষিত, সুগ্রীব সু-আনন্দিত,
লক্ষ্মণের হর্ষ বহুতর॥
তোমার আরতি পেয়ে, লঙ্কায় গেলাম ধেয়ে,
প্রবেশিনু গড়ের ভিতর।
সুবর্ণের আওয়াস, যেন চন্দ্র-পরকাশ,
তথি শোভে প্রবাল পাথর॥
বিশ্বকর্ম্মাকৃত ঘর, দেখি অতি মনোহর,
চারিভিতে কাঞ্চন-দেয়াল।
শ্বেতরক্ত নীলপীত, প্রস্তরেতে সুশোভিত,
তাহে শোভে রতন মিশাল॥
গেলাম রাজার ঘর, দেখি সৈন্য বহুতর,
খাণ্ডা জাঠি বিচিত্র-নির্ম্মাণ।
সোনার পাটের পড়া, নানাবর্ণ দেখি ঘোড়া,
হস্তী সব পর্ব্বত-প্রমাণ॥
দেখিলাম সরোবরে, হংসহংসী কেলি করে,
ঘাট সব বিচিত্র-নির্ম্মাণ।
কমল-কুমুদোপরে, কেলি করে মধুকরে,
রূপসী রাক্ষসী করে স্নান॥
দেখিলাম নারীগণ, রূপে মোহে ত্রিভুবন,
দুই কর্ণে রত্নের কুণ্ডল।
পারিজাতমালা হারে, শোভে নানা অলঙ্কারে,
যেন চন্দ্রে গগনমণ্ডল॥
বীণা-বাঁশী বাজে তায়, কেহ বা সঙ্গীত গায়,
গানে করে মোহিত সংসার।
নানা আভরণ পরি, যেন স্বর্গবিদ্যাধরী,
রূপে যেন দেব-অবতার॥
দেখিলাম পুষ্পবন, ময়ূর-ময়ূরীগণ,
ক্রীড়া করে মুগ্ধ কামরসে।
প্রতি গাছে পিকধ্বনি, বড়ই মধুর শুনি,
ভ্রমর-ভ্রমরী রসে ভাসে॥
গেলাম রাজার পাশ, চতুর্দ্দিকে মহোল্লাস,
রাবণেরে ভৎর্সিনু বিস্তর।
যতেক বলিলে তুমি, দ্বিগুণ শুনাই আমি,
কোপে জ্বলে রাজা লঙ্কেশ্বর॥
আজ্ঞা দিল লঙ্কেশ্বর, ধরে চারি নিশাচর,
লাফ দিনু প্রাচীর-উপর।
চারিজনে সংহারিয়া, রাবণেরে গালি দিয়া,
শূন্যপথে আইনু সত্বর॥
শুনিয়া অঙ্গদ-বাণী, হরষিত রঘুমণি,
অঙ্গদেরে দিলেন প্রসাদ।
সরস্বতী-পরকাশ, বিরচিল কৃত্তিবাস,
বানরের জয় জয় নাদ॥
শ্রীরাম বলেন, হে অঙ্গদ যুবরাজ।
তোমার পিতাকে মারি পাইলাম লাজ॥





সে-সকল দুঃখ কিছু না করিহ মনে।
তোমাকে বাড়াব আমি অশেষ-সম্মানে॥
দক্ষিণের দ্বারে যাও আপনার থানা।
তব কোপে দশানন পাছে দেয় হানা॥
বিদায় লইয়া যায় দক্ষিণের দ্বার।
কৃত্তিবাস রচিল অঙ্গদ-রায়বার॥



● ইন্দ্রজিৎ কর্ত্তৃক শ্রীরাম-লক্ষ্মণকে নাগপাশে বন্ধন ●

অঙ্গদের বচনে কুপিত দশমুখ।
অসম্মান লজ্জায় হইল অধোমুখ॥
বহুকোটি সেনাপতি তাহার প্রধান।
যুঝিবারে সবাকারে করে সংবিধান॥
সপ্তস্বর্গ জিনিলাম সপ্ত যে পাতাল।
মম ডরে দেবগণ কাঁপে সর্ব্বকাল॥
ইন্দ্র যম সূর্য্য মম ডরে নাহি আঁটে।
এতদূরে আসিয়া বানর বেটা ঠাটে॥
ইন্দ্রজিৎ বলি তোরে সবার প্রধান।
রাম-লক্ষ্মণেরে মারি রাখহ সম্মান॥
হস্তী ঘোড়া ঠাট, আদি লহ ত অপার।
আজিকার যুদ্ধে মার তার চারিদ্বার॥
সাবধান হয়ে বাপু, কর গিয়া রণ।
আগে মার অঙ্গদেরে, পরে অন্য জন॥
বাপের দুলাল বেটা বীর মেঘনাদ।
সর্ব্বাঙ্গ ভরিয়া পরে রাজার প্রসাদ॥
সাজিল যে মেঘনাদ পাইয়া আরতি।
লেখা জোখা নাহি, যত সাজে সেনাপতি॥
সারথি আনিল রথ পবন-গমন।
মনোমত রথখান করিল সাজন॥
কনক-রচিত রথ বিচিত্র-নির্ম্মাণ।
বায়ুবেগ অষ্টঘোড়া রথের যোগান॥
পর্ব্বতীয় ঘোড়া-মুখে হীরার বিম্বকী।
ক্ষণে রথখান দেখি, ক্ষণে হয় লুকি॥
স্বর্ণ-রৌপ্য-সাজে রথ করে ঝিকিমিকি।
অষ্ট-অক্ষৌহিণী ঠাট, যোদ্ধা যে ধানুকি॥
দশ কোটি হাতী চলে, বিশ কোটি ঘোড়া।
পঞ্চবিংশ কোটি চলে শেল ও ঝকড়া॥
নানামত রথ ল'য়ে যোগায় সারথি।
নানা অস্ত্র ল'য়ে চলে সব যোদ্ধৃপতি॥
পিতৃ প্রদক্ষিণ করি রথে গিয়া চড়ে।
বিংশতি যোজন পথ সৈন্য আড়ে যোড়ে॥
কটকের পদভরে কম্পিতা মেদিনী।
কটকে বাজায় বাদ্য তিন অক্ষৌহিণী॥
সহস্র দগড় বাজে, সহস্র কাহাল।
কোটি কোটি ঘণ্টা বাজে, মৃদঙ্গ বিশাল॥
ভেউরী ঝাঁঝরী বাজে ত্রিশকোটি কাড়া।
কাংস্য করতাল বাজে, তিন লক্ষ পড়া॥
ঘন ঘন বাজে তায়, কত কোটি দামা।
দণ্ড ও মহরী বাজে, নাহি তার সীমা॥
সহস্র ভোরঙ্গ বাজে, ডম্ফ কোটি কোটি।
দশ লক্ষ দগড়েতে ঘন পড়ে কাটি॥
বহু লক্ষ শিঙ্গা বাজে অতি খরশাণ।
কত কোটি বাজে সিন্ধু আর বিন্দুয়ান॥
বিরানব্বই কোটি বাজে ধুরি ও মহরী।
শানাই তিরিশকোটি আর সে ঝাঁঝরী॥
খমক ঠমক বাজে পঞ্চাশ হাজার।
বিশকোটি বাজে পাখোয়াজ উরমার॥
নানা শব্দ করি বাজে পায়ের নূপুর।
মালসাট মারে কেহ, শব্দ যায় দূর॥
বাজে স্বরমঙ্গল, সাতাশ লক্ষ কাঁসি।
তীব্রস্বরে বাজিছে আটাশ লক্ষ বাঁশী॥
বাদ্য-শব্দে দেবতার মনে লাগে ত্রাস।
সহস্র সহস্র বাজে রুদ্রক পিনাশ॥
ডহর বিশাল ঢাক বাজে জয়ঢোল।
সকল পৃথিবী যুড়ে উঠে গণ্ডগোল॥
রাক্ষস-কটক-ভরে পৃথিবীর কাঁপ।
হাতী ঘোড়া রথ নড়ে হৈয়া এক চাপ॥



কটকের ধূলায় পৃথিবী অন্ধকার।
প্রথমে চাপিল গিয়া পূর্ব্বকার দ্বার ॥
এক চাপে করে বীর বাণ-বরিষণ।
গাছ আর পাথর বরিষে কপিগণ ॥
নিশাচরে বানরেতে হৈল মিশামিশি।
কৌতুক দেখিছে তথা দেবগণ আসি ॥
বাণ যুড়ে রাক্ষস ধনুকে দিয়া চাড়া।
বানরের উপরে পড়িছে যোড়া যোড়া ॥
বানর পাথর-গাছ করে বরিষণ।
অসংখ্য রাক্ষস রণে ত্যজিছে জীবন ॥
চাপড় মুকুটি বানরের মাত্র তাড়া।
মুকুটির ঘায়ে কারো মাথা হৈল গুঁড়া ॥
বাঘের যেমন রূপ, বানরের রঙ্গ।
মরণের ভয় নাই, রণে নাহি ভঙ্গ ॥
উভয় কটকে যুঝে, রক্তে হৈল রাঙ্গা।
রক্তে নদী বহে যেন ভাদ্রমাসে গঙ্গা ॥
ঘোড়া-হাতী বীর-আদি রক্তস্রোতে ভাসে।
হরষে বানর-সৈন্য মনে মনে হাসে ॥
তার তুল্য ঢেউ উঠে, রক্ত কলকলি।
যুদ্ধের নাহিক সীমা, অধিক কি বলি ॥
কোন যুগে এইমত যুদ্ধ নাহি হয়।
জ্ঞান হয় অসময়ে প্রলয় উদয় ॥
পূর্ব্বদ্বারে সমর করিয়া যথোচিত।
চলিল দক্ষিণ দ্বারে বীর ইন্দ্রজিৎ ॥
অঙ্গদেরে দেখি তথা ইন্দ্রজিৎ হাসে।
গালাগালি দেয় তারে যত মনে আসে ॥
মোর বাপে গালি দিয়া পলাইলি ডরে।
আয় তোর কোন্ বাপে আজি রক্ষা করে ॥
বাপকে মারিয়া তোর মাকে নিল পর।
ধিক্‌রে বানরা, তোর নির্লজ্জ অন্তর ॥
যার শরে মরে তোর পিতা বালিরাজ।
ধিক্ তোরে অধম, করিস তার কাজ ॥
খাইব ঘাড়ের রক্ত কামড়িয়া মাস।
মোর হাতে আজি তোর অবশ্য বিনাশ ॥
দেশেতে জীবন্ত যাবি, না করিস্ সাধ।
অল্পজন নহি আমি, নাম মেঘনাদ ॥
অঙ্গদ বলিছে রে গর্জ্জিস্ অকারণ।
পদাঘাতে তোর আজি লইব জীবন ॥
মারিতে গেলাম তোরে লঙ্কার ভিতর।
সে-কোপ পড়িল চারি-রাক্ষস-উপর ॥
যোগীবেশে তোর বাপ সীতাদেবী হরে।
তার পাপে মোর বাপ মরে এক শরে ॥
তার পাপে পড়ে রণে ত্রিশিরা কবন্ধ।
তোর বাপের পাপে সাগরে সেতুবন্ধ ॥
তোর বাপ নারীচোরা, তোর রণ চুরি।
আজি তোরে অবশ্য পাঠাব যমপুরী ॥
চোর-পুত্র চোর তুই, চুরি তোর রণ।
আজিকার যুদ্ধে তোর বধিব জীবন ॥
এত শুনি ইন্দ্রজিৎ পূরিল সন্ধান।
কোটি কোটি বানরেরা লইল পরাণ ॥
পলায় বানর সবে ছাড়ি অঙ্গদেরে।
রণমধ্যে রহে একা নির্ভয় অন্তরে ॥
মহাক্রোধে অঙ্গদ কাঁপিছে থর থর।
ইন্দ্রজিৎ'পরে ফেলে পাদপ পাথর ॥
কুপিয়া অঙ্গদ-বীর রথে মারে লাথি।
পদাঘাতে চূর্ণ করে রথ ও সারথি ॥
অঙ্গদ-বিক্রমে ইন্দ্রজিৎ কাঁপে ত্রাসে।
লাফ দিয়া ইন্দ্রজিৎ উঠিল আকাশে ॥
আকাশে থাকিয়া দেখে, দুই সৈন্যে রণ।
রাক্ষস বানরে যুদ্ধ নাহি নিবারণ ॥
প্রচণ্ড রাক্ষস এল হ'য়ে আগুয়ান।
সম্পাতি বানরে মারে তিন শত বাণ ॥
বাণ খেয়ে সম্পাতি যে হইল বিবর্ণ।
উপাড়িয়া আনে বৃক্ষ নামে অশ্বকর্ণ ॥
অশ্বকর্ণ-বৃক্ষ ধরি দিল তিন পাক।
বায়ুবেগে ঘুরে, যেন কুমারের চাক ॥
এড়িলেক গাছ গোটা করিয়া হুঙ্কার।
বৃক্ষাঘাতে প্রচণ্ড হইল চূরমার ॥





সম্পাতি বানর বীর প্রচণ্ডে মারিয়া।
অসংখ্য রাক্ষসে মারে লেজে জড়াইয়া ॥
চারি বীরে লেজে বান্ধি মারিল আছাড়।
ভাঙ্গিল মাথার খুলি, চূর্ণ হৈল হাড় ॥
রাক্ষস তপন নামে এল গজস্কন্ধে।
সন্ধান পূরিয়া বাণ নীল-বীরে বিন্ধে ॥
বাণ খেয়ে নীল-বীর উঠে দিল রড়।
চড়িয়া হাতীর স্কন্ধে তারে মারে চড় ॥
চড় চাপড়েতে গেল দুই আঁখি উড়ে।
সংগ্রামের মাঝেতে তপন গেল পড়ে ॥
রথে চড়ে আইল বিদ্যুৎমালী নাম।
বানরের সঙ্গে করে দুর্জ্জয় সংগ্রাম ॥
হেনকালে হনূমানে দেখিল সম্মুখে।
তিনশত বাণ মারে হনূমান-বুকে ॥
বাণ খেয়ে হনূমান ভীত নহে চিতে।
লাফ দিয়া উঠিল বিদ্যুৎমালী রথে ॥
রথেতে উঠিয়া তার ধরিলেক চুলে।
টানাটানি ক'রে তার মাথা ছিঁড়ে ফেলে ॥
রণেতে প্রবেশ করে সুবর্ণ রাক্ষস।
একেবারে মদ খায় সাতাশ কলস ॥
সোনার গহনা পরে, সর্ব্বগায় সোনা।
বানর-কটকে সে আসিয়া দিল হানা ॥
কখন বা ধরে খাঁড়া, কভু ধনুর্ব্বাণ।
বানর-কটক কেটে কৈল খান খান ॥
ঘোর অন্ধকার হৈল সেই রণস্থলে।
বানর-কটক সব ধরে ধরে গিলে ॥
রণস্থলে বানরের দেখিয়া দুর্গতি।
আইল দারুণ কোপে নীল সেনাপতি ॥
কুপিয়া সে নীল-বীর চারিদিকে চায়।
বিদ্যুৎমালী-রথচক্র দেখিবারে পায় ॥
উপাড়িয়া চাকা গোটা তুলে নিল হাতে।
দানবে রুষিল যেন দেব জগন্নাথে ॥
এড়িলেক চাকাগোটা তুলে বাহুবলে।
অন্তরীক্ষে ফিরে চাকা গগনমণ্ডলে ॥
বায়ুবেগে আসে চাকা, কি কহিব কথা।
চাকা-ধারে কাটি পাড়ে সুবর্ণের মাথা ॥
সুষেণ বানররাজ রাজার শ্বশুর।
দুই পুত্র ল'য়ে বুড়া যুঝিছে প্রচুর ॥
যুঝিতে যুঝিতে বুড়া মেতে গেল রঙ্গে।
লাফ দিয়া উঠে যেন বয়স-তরঙ্গে ॥
যুঝিতে যুঝিতে বুড়া পড়ে গেল ভোলে।
দশ বিশ রাক্ষস চাপিয়া ধরে কোলে ॥
বুড়ার চাপড়ে নেড়ে কর্ণে তালি লাগে।
নিমিষে রাক্ষস সব লঙ্কা-মধ্যে ভাগে ॥
যুঝেন লক্ষ্মণ বীর সুমিত্রানন্দন।
অবসাদ নাহি তাঁর প্রথম যৌবন ॥
রঘুবংশে উদ্ভব লক্ষ্মণ মহামতি।
সূর্য্যের কিরণ বীর শশধর-জ্যোতিঃ ॥
উদয়াস্ত যুঝে বীর, নাহি অবসান।
ধন্য শিক্ষা বীরের সে, ধন্য ধনুর্ব্বাণ ॥
মারে লক্ষ নিশাচরে চক্ষুর নিমিষে।
রাক্ষস সহস্র কোটি মারে বেলা-শেষে ॥
লক্ষ্মণের যুদ্ধ দেখি হৃষ্ট দেবগণ।
রাক্ষসের কাটি পাড়ে স্কন্ধ অগণন ॥
রক্তে নদী বহে বাটে, রক্তে উঠে ফেনা।
লক্ষ্মণের বাণে পড়ে রাক্ষসের থানা ॥
বাদ্যকর ভঙ্গ দিয়া পলাইল ত্রাসে।
ইন্দ্রজিৎ দেখে তাহা থাকিয়া আকাশে ॥
পিতা মোরে কটক সঁপিল হাতে হাতে।
রাখিতে নারিনু ঠাট, যাইব কিমতে ॥
অগ্নিকেতু ভস্মকেতু বিক্রমে বিশাল।
বজ্রদন্ত বীর পড়ে লঙ্কার কোটাল ॥
পড়ে শঠ-নিশঠ সাক্ষাৎ যমদূত।
অক্ষয় রাক্ষস পড়ে সমরে অদ্ভুত ॥
বজ্রমুষ্টি পড়ে, শব্দে কর্ণে লাগে তালি।
পনস রাক্ষস পড়ে ল'য়ে সৈন্যগুলি ॥
হাতী ঘোড়া পড়িল গণন নাহি হয়।
মাহুত পড়িল রণে সমরে দুর্জ্জয় ॥



দেবমুষ্টি পাড়ল সকল সেনাপতি।
তিন লক্ষ পড়ে রণে প্রধান পদাতি॥
হস্তিপৃষ্ঠে পড়ে সৈন্য দেউলের চূড়া।
পড়িল অর্ব্বুদ কোটি পর্ব্বতীয় ঘোড়া॥
মহাপাত্র পড়ে সব রাজ্য শূন্য করি।
কোন্ মুখে প্রবেশ করিব লঙ্কাপুরী॥
আদর করিয়া পিতা দিল গুয়া পান।
এতেক কটক পড়ে মোর বিদ্যমান॥
কটকের ভাল মন্দ মোরে সব লাগে।
কোন লাজে দাণ্ডাইব গিয়া পিতৃ-আগে॥
দেখাদেখি যুদ্ধ করি জিনিবারে নারি।
অদেখা হইলে যুদ্ধ করিবারে পারি॥
মহাযুদ্ধ করিব মায়াতে করি ভর।
মেঘের আড়ালে থাকি মারিব বানর॥
ডাক দিয়া শ্রীরামেরে বলে মেঘনাদ।
জীয়ন্তে যাইতে দেশে না করিহ সাধ॥
নির্ব্বল রাক্ষস মারি হর্ষিত-অন্তর।
আজিকার যুদ্ধে পাঠাইব যমঘর॥
এতেক বলিয়া ধনুকেতে দিল চাড়া।
দেউল মন্দির যেন ভাঙ্গি পড়ে চূড়া॥
সোনার ধনুকে বীর যোড়ে তীক্ষ্ণ শর।
সপ্তদ্বীপা-পৃথিবী কাঁপিছে থর থর॥
ধনুকেতে দিয়া গুণ লোফে তিনবার।
ব্রহ্মা-আদি দেবগণ কাঁপে অনিবার॥
শ্রীরাম-লক্ষ্মণ বলি ঘন ডাক ছাড়ে।
সংবর আমার বাণ, ঝাঁকে ঝাঁকে পড়ে॥
এড়িলাম বাণ এই যমের দোসর।
ছুটিল দুর্জ্জয় বাণ, সত্বর সংবর॥
এত বলি করে বীর বাণ-বরিষণ।
জর্জ্জর করিয়া বিন্ধে শ্রীরাম-লক্ষ্মণ॥
নানা বর্ণে বাণ এড়ে, জানে নানা ছলা।
রাম-লক্ষ্মণের কাটি পাড়িল মেখলা॥
তিলার্দ্ধ নাহিক স্থান, রক্ত পড়ে স্রোতে।
উভয়ের রক্তধারে বসুমতী তিতে॥

হেথা ইন্দ্রজিৎ বিন্ধে শ্রীরাম-লক্ষ্মণ।
উত্তরেতে বার্ত্তা পায় সুগ্রীব রাজন্॥
তখন উত্তর দ্বারে নাহি হানাহানি।
রক্ষক রাখিয়া রাজা চলিল আপনি॥
পশ্চিম দ্বারেতে যুদ্ধ করে ইন্দ্রজিৎ।
চলিল সুগ্রীব রাজা বাঁচাইতে মিত॥
ধাইল সুগ্রীব রাজা অতি শীঘ্রগতি।
সেনানী ছত্রিশ কোটি চলিল সংহতি॥
পূর্ব্বদ্বারে থানায় আসিয়া শীঘ্রগতি।
সমাচার দিল যথা নীল সেনাপতি॥
নীল ও কুমুদ ধায় সৈন্য যুঝিবারে।
থানা ভাঙ্গি গেল সবে পশ্চিম দুয়ারে॥
দক্ষিণ দ্বারেতে আছে অঙ্গদের থানা।
মহেন্দ্র দেবেন্দ্র তাহে আছে দুই জনা॥
মহেন্দ্র দেবেন্দ্র চলে সহ-সেনাগণ।
আশী কোটি সৈন্য দুই ভায়ের ভিড়ন॥
তাড়াতাড়ি বার্ত্তা তারা কহে জনে জন।
সবে মাত্র না জানে রাক্ষস বিভীষণ॥
বিভীষণে না কহিল বিপক্ষের জ্ঞানে।
এই হেতু সংবাদ না পায় বিভীষণে॥
চারি দ্বারে কটক হইল এক ঠাঁই।
মেঘাবৃত ইন্দ্রজিৎ বিন্ধে দুই ভাই॥
লাফ দিয়া বানর সে উঠয়ে আকাশ।
কোথায় থাকিয়া যুঝে, না পায় তল্লাস॥
শ্রীরাম-লক্ষ্মণ বলে, হইনু নিরাশ।
মেঘমধ্যে ইন্দ্রজিৎ করে উপহাস॥
সহস্রলোচনে না দেখিল পুরন্দর।
দুই চক্ষে কি দেখিবে নর ও বানর॥
মেঘমধ্যে থাকি করে বাণ-বরিষণ।
জর্জ্জর করিয়া বিন্ধে শ্রীরাম-লক্ষ্মণ॥
কোথা থাকি যুঝে বেটা দেখিতে না পাই
জীবনের বাসনা ছাড়িল দুই ভাই॥
এত বাণ মারি, বেটা ক্ষমা নাহি মনে।
নাগপাশ বাণ যুড়ে ধনুকের গুণে॥





নাগপাশ বাণ এড়ে বড়ই দারুণ।
যার নামে যম ইন্দ্র কাঁপয়ে বরুণ॥
ব্রহ্ম-অস্ত্র নাগপাশ দুর্জ্জয় প্রতাপ।
এক বাণে হইল চৌরাশী লক্ষ সাপ॥
সাপ হ'য়ে বাণ আকাশেতে ধরে ফণা।
সর্প-মুখে জ্বলে যেন আগুনের কণা॥
মুখেতে দারুণ অগ্নি জ্বলে ধিকি ধিকি।
আছয়ে অস্ত্রের কাজ কাঁপয়ে বাসুকী॥
চলিল সে বাণগোটা দুর্জ্জয় প্রতাপ।
অগ্নির সমান যেন এক এক সাপ॥
বায়ুবেগে যায় বাণ মেঘের গর্জ্জনে।
হাতে-পায়ে বান্ধে গিয়া শ্রীরাম-লক্ষ্মণে॥
কোন সাপ গলায় জড়ায় কেহ পায়।
পাক দিয়া ভুজঙ্গ জড়ায় সর্ব্ব গায়॥
হাত পা নাড়িতে নারে, গলে লাগে ফাঁস।
যমের দোসর হৈল বন্ধ নাগপাশ॥
সর্প-বিষের জ্বালায় অধৈর্য্য শরীর।
উত্তর শিয়রে ঢলি পড়ে দুই বীর॥
লক্ষ্মণ পড়িল আর রাম রঘুমণি।
চন্দ্র সূর্য্য খ'সে যেন পড়িল অবনী॥
লোটায় কোমল অঙ্গ, আলুথালু বেশ।
লোটায় ধনুক তূণ, আলুয়িত কেশ॥
রণ জিনি ইন্দ্রজিৎ ছাড়ে সিংহনাদ।
পিতৃস্থানে যায় বীর লইতে প্রসাদ॥
বানরের শুন আজ ক্রন্দনের রোল।
লঙ্কায় প্রবেশে বীর বাজাইয়া ঢোল॥
আগে আছে পড়ে কত চন্দনের ছড়া।
তাহার উপরে পাতে নেতের পাছড়া॥
হস্তেক প্রমাণ পড়ে পুষ্প পারিজাত।
সৌরভেতে পূর্ণিত শীতল বহে বাত॥
পিতৃ-আগে দাণ্ডাইল করি যোড়-করে।
তিনবার মাথা নত করে রাজাচারে॥
রাবণ জিজ্ঞাসা করে রণের সংবাদ।
যোড়করে কহিছে কুমার মেঘনাদ॥
যক্ষ রক্ষ-গন্ধর্ব্ব দেবতা চরাচর।
সবার কঠিন যুদ্ধ নর ও বানর॥
প্রথম করিতে যুদ্ধ বানর-সংহতি।
চূর্ণ হৈল রথছত্র, মারিল সারথি॥
আপনা রাখিতে আমি হইনু কাতর।
প্রাণভয়ে পলাইনু আকাশ-উপর॥
দাণ্ডাইয়া দেখিলাম রাক্ষস-দুর্গতি।
এক দণ্ডে পা...ল সকল সেনাপতি॥
পড়িল সকল সেনা পাই অপমান।
রাম-লক্ষ্মণেরে বিন্ধি করি খান খান॥
খণ্ড খণ্ড করিলাম মাথার টোপর।
রক্তমাত্র না রাখিনু শরীর-ভিতর॥
বাণে বিন্ধি দুই ভায়ে করিনু জর্জ্জর।
পড়িল অনেক ঠাট, অসংখ্য বানর॥
ব্রহ্ম অস্ত্র নাগপাশ প্রচণ্ড প্রতাপ।
একেবারে জন্মিল চৌরাশী লক্ষ সাপ॥
সাপ হ'য়ে চলে বাণ, শূন্যে ধরে ফণা।
হাতে পায়ে গলায় বান্ধিল দুই জনা॥
ত্রিভুবন মিলি যদি করে আকিঞ্চন।
তবু না খসিবে নাগপাশের বন্ধন॥
রাম লক্ষ্মণের তরে নাহি আর ডর।
সীতা সনে কেলি কর লঙ্কার ভিতর॥
হরিষে যুদ্ধের কথা মেঘনাদ কহে।
রাবণ করিয়া কোলে চুম্ব দিল তাহে॥
হস্তী ঘোড়া রত্ন দিল ভাণ্ডার প্রচুর।
অমূল্য রতন-হার দিলেক কেয়ূর॥
নানা অলঙ্কার দিল নীলকান্ত মণি।
আনি দিল বিদ্যাধরী রূপসী রমণী॥
রাজপ্রসাদ দিল রাজ্য ক'রে লণ্ডভণ্ড।
সবে মাত্র নাহি দিল নব ছত্রদণ্ড॥



● নাগপাশবন্ধন দর্শনে সীতার বিলাপ ●

বিদায় বাপের স্থানে হয় ইন্দ্রজিৎ।
রাবণ ত্রিজটা বলি ডাকিল ত্বরিত ॥
রাবণ বলে, ত্রিজটা, যাহ একবার।
চূর্ণ করি আইস সীতার অহঙ্কার ॥
পুষ্পক বিমানে লহ সীতারে তুলিয়া।
ক্ষণেক আইস তুমি আকাশে ভ্রমিয়া ॥
রাম-লক্ষ্মণ পড়েছে বদ্ধ নাগপাশে।
স্বচক্ষে দেখুক সীতা থাকিয়া আকাশে ॥
রাম-লক্ষ্মণ মৈলে সীতা হইবে নিরাশ।
আমারে ভজিবে সীতা মনে পেয়ে ত্রাস ॥
রাবণের আজ্ঞা যদি ত্রিজটা পাইল।
রাম-লক্ষ্মণের কথা সীতাকে কহিল ॥
রাম-লক্ষ্মণ পড়িয়াছে ইন্দ্রজিৎ বাণে।
দেখিবে দেবর স্বামী এস মোর সনে ॥
চলিলেন সীতাদেবী ত্রিজটা-সংহতি।
রথে চড়ি দুইজন যান শীঘ্রগতি ॥
নাগপাশে বদ্ধ হেরি শ্রীরাম-লক্ষ্মণ।
শিরে কর হানি দেবী করিছে রোদন ॥
পোহাইল বুঝি মোর আজি কালরাতি।
অভাগিনী হারালাম তোমা-হেন পতি ॥
শিশুকালে ছিনু যবে জনকের ঘরে।
অবিধবা বলি লোকে কহিত আমারে ॥
সকলের বাক্য মোর হৈল বিপরীত।
ধূলাতে পড়িয়া প্রভু হলে অসংবিত ॥
বধিয়া তাড়কাসুর, তুষ্ট কৈলে তিনপুর,
জনকের পণ পূর্ণ করি।
হরের ধনুকখান, ভাঙ্গি কৈলা খান খান,
ধন্য কৈলা জনকের পুরী ॥
বিবিধ বিলাপ করি, শ্রীরামের গুণ স্মরি,
কান্দে সীতা, নহে নিবারণ।
কেকয়ী, সতাই দোষে, আসিয়া কাননবাসে,
বিপাকেতে হারালে জীবন ॥
ভরত করিল স্তুতি, না করিলে অনুমতি,
বনে এলে সত্যে করি ভর।
রত্নময় সিংহাসন, পরিহরি কি কারণ,
কোমলাঙ্গ ধূলায় ধূসর ॥
অযোধ্যার দণ্ডধর, আজ্ঞাকারী চরাচর,
সাগর বান্ধিয়া হৈলা পার।
আমি কি অভাগ্যবতী, হারালাম রাম-পতি,
তব মুখ না দেখিব আর ॥
আমা অন্বেষণ করি, এলে প্রভু, লঙ্কাপুরী,
দুঃখ মোর না হৈল মোচন।
দুরাচার ইন্দ্রজিৎ, কৈল যুদ্ধ বিপরীত,
তাহে প্রভু, হারালে জীবন ॥
ত্রিজটার হাতে ধরি, বিস্তর বিনয় করি,
কহিছেন করুণ-বচন।
তোমার সহায়গুণে যাব আমি স্বামিসনে,
রথ রাখ, না কর গমন ॥
সীতার রোদন শুনি, হইল আকাশবাণী,
কভু নাহি রামের বিনাশ।
তোমার উদ্ধার করি, যাবেন অযোধ্যাপুরী,
রচিল পণ্ডিত কৃত্তিবাস ॥

● শ্রীরাম-লক্ষ্মণের নাগপাশ হইতে মুক্তি ●

কাতর হইয়া কান্দে সে সীতা রূপসী।
সীতারে প্রবোধ দেয় ত্রিজটা রাক্ষসী ॥
পুষ্পরথ দেখ সীতা, দেব অবতার।
কখন না সহে এই অশুচির ভার ॥
একান্ত শ্রীরাম যদি হারাত জীবন।
অচল হইত রথ, না যায় খণ্ডন ॥
না কর রোদন সীতা, না কর রোদন।
প্রাণ না ত্যজেন তব শ্রীরাম-লক্ষ্মণ ॥
বহুকাল গেল, দুঃখ অল্প দিন আছে।
ভাবি আমি ক্ষণে সীতা ম'রে যাহ পাছে ॥





এত বলি ত্রিজটা বিস্তর বুঝাইয়া।
অশোকের বনে গেল সীতাকে লইয়া॥
অশোকের বৃক্ষতলে বসিলেন সীতে।
স্বর্ণ-বেত হাতে ঘুরে যতেক চেড়ীতে॥
নাগপাশে বন্দী রন শ্রীরাম-লক্ষ্মণ।
মাথে হাত দিয়া কান্দে যত কপিগণ॥
বড় বড় কপি কান্দে বলে হায় হায়।
নীল সেনাপতি কান্দি গড়াগড়ি যায়॥
সকল কটক কান্দে হইয়া অজ্ঞান।
পিতা পুত্রে কান্দিতেছে বীর হনূমান॥
কান্দিছে সুগ্রীব রাজা কটকের আড়ে।
মিত্র মিত্র বলি রাজা ঘন ডাক ছাড়ে॥
লঙ্কাতে যদ্যপি প্রভু রঘুনাথ মরে।
কি বলিয়া যাব আমি কিষ্কিন্ধ্যানগরে॥
কিষ্কিন্ধ্যার রাজপাট সব পোড়াইয়া।
পরাণ ত্যজিব আমি সাগরে ডুবিয়া॥
সুগ্রীব বলেন, মোরা সবে ঐক্য করি।
দুই ভায়ে যাব ল'য়ে কিষ্কিন্ধ্যানগরী॥
শ্রীরাম-লক্ষ্মণে যদি পারি বাঁচাইতে।
আনিব ঔষধ যথা পাব পৃথিবীতে॥
বাঁচাইয়া শ্রীরাম-লক্ষ্মণ দুইজনে।
করিব তুমুল যুদ্ধ রাবণের সনে॥
সবংশে মারিব যবে লঙ্কার রাবণ।
তবে সে জানিবা মোর স্বদেশে গমন॥
দূর হৈতে ক্রন্দন শুনিয়া বিভীষণ।
চারিদিকে চাহিয়া ভাবিছে মনে মন॥
কোন বীরে লইয়া পড়েছে আথান্তর।
মাথে হাত দিয়া কেন কান্দিছে বানর॥
কান্দিতেছে সুগ্রীব অঙ্গদ যুবরাজ।
সকল বানর কান্দে, নহে ছোট কাজ॥
এত ভাবি বিভীষণ চলিল সত্বর।
বিভীষণে দেখি সব পলায় বানর॥
বিভীষণ ইন্দ্রজিৎ অভেদ রূপেতে।
বিভীষণে দেখি বলে, এল ইন্দ্রজিতে॥
সুগ্রীব ডাকিয়া বলে অঙ্গদের আগে।
তুমি আছ সম্মুখে কটক কেন ভাগে॥
অঙ্গদ বলেন, শুন বানরের পতি।
বিভীষণে দেখিয়া পলায় সেনাপতি॥
ডাক দিয়া কহিছে অঙ্গদ যুবরাজ।
পলাও কাহারে দেখে, শিরে পড়ে বাজ॥
হানা দিয়া ইন্দ্রজিৎ গেল লঙ্কাপুরে।
বিভীষণে দেখি কেন পলাইছ ডরে॥
দেশে পলাইয়া যাবে পুত্র-দারা আশে।
এক গাড়ে গাড়িবে সুগ্রীব রাজা দেশে॥
যদি দেশে যাবে মনে করহ বাসনা।
উলটিয়া রাখ গিয়া আপনার থানা॥
অঙ্গদের দেখিয়া দন্তের কড়মড়ি।
আপনার স্থানে সবে যায় তাড়াতাড়ি॥
বিভীষণ বলে, শুন রাজীবলোচন।
জীয়ন্তে মরিনু আমি তোমার কারণ॥
পলাইতে নাহি ঠাঁই, যাব কোন্ দেশ।
নিশ্চয় সাগরে গিয়া করিব প্রবেশ॥
ধিক্ ধিক্ রাজ্যভোগ, ধিক্ ধিক্ সুখ।
জনম গোঙাব আমি দেখে কার মুখ॥
এতেক শুনিয়া তবে বিভীষণ-বাণী।
ধীরে ধীরে কহিছেন রাম রঘুমণি॥
সব ছাড়ি বিভীষণ কৈলে আমা সার।
শুধিতে নারিনু মিতা, তোমার সে ধার॥
নাগপাশ বন্ধে মৃত্যু ঘটিল আমারে।
মরা লাগি জীয়ন্তে কোথায় কেবা মরে॥
শুন হে সুগ্রীব মিতা, কহি তব স্থানে।
সৈন্য ল'য়ে যাহ তুমি আপন ভবনে॥
আমা স্থানে মিত্র, তুমি সত্যে হৈলে পার।
তুমি কি করিবে দৈব বিপক্ষ আমার॥
নূতন ভূপতি তুমি দেখহ বিচারি।
তোমা-বিনে লণ্ডভণ্ড হবে রাজপুরী॥
করহ রাজ্যের চর্চ্চা গিয়া নিজ রাজ্যে।
আমার নিকটে আর আছ কোন্ কার্য্যে॥



নাগপাশ অস্ত্র এল আমা দোঁহা তরে।
ভাগ্যে যাহা ছিল হৈল, তুমি যাহ ফিরে॥
অঙ্গদের বাপে মারি পাইয়াছি লাজ।
প্রাণপণে পালিহ অঙ্গদ যুবরাজ॥
শরভ গবাক্ষ গয় সে গন্ধমাদন।
মহেন্দ্র দেবেন্দ্র এই সুষেণনন্দন॥
শরভঙ্গ বানর কুমুদ সেনাপতি।
দেশে তবে যাহ সবে করিয়া পিরীতি॥
দেশে যাহ সকলে আমারে দিয়া কোল।
গালাগালি না দিও, না বলো মন্দ বোল॥
অযোধ্যানগরে তুমি যাহ হনুমান।
সমাচার কহিও সবার বিদ্যমান॥
জানাইও ভরতেরে আমার সংবাদ।
কারো সঙ্গে যেন নাহি করে বিসংবাদ॥
ধর্ম্মেতে পালিবে প্রজা রাখি ধর্ম্মপথ।
এইরূপে রাজ্য যেন করেন ভরত॥
কৌশল্যা মায়েরে জানাইবে নমস্কার।
কৈকেয়ী মাতারে কহ এই সমাচার॥
প্রণাম করিব গিয়া মনে ছিল সাধ।
বিধাতা সাধিল তাহে নিদারুণ বাদ॥
জানকী রহিল বন্দী অশোকের বনে।
নাগপাশে বন্দী রাম-লক্ষ্মণ দুজনে॥
সুমিত্রা মাতাকে মোর দিও নমস্কার।
যথাযোগ্য সবারে জানাও সমাচার॥
আমা লাগি লক্ষ্মণ ছাড়িল নিজপুরী।
সুখভোগ ছাড়ি ভাই হৈল বনচারী॥
প্রাণতুল্য লক্ষ্মণ ছিল হাতের নড়ি।
হেন ভাই নাগপাশে যায় গড়াগড়ি॥
নাগপাশে কাতর হইলা রঘুবীর।
ব্রহ্মাদি দেবতা ভাবি হইলা অস্থির॥
ইন্দ্র আদি করিয়া যতেক দেবগণ।
ডাক দিয়া আনিলেন দেবতা পবন॥
ইন্দ্র বলে, সমাচার না জান পবন।
নাগপাশে বাঁধা আছ শ্রীরাম-লক্ষ্মণ॥
অরুণ-বরুণ যম সবে কাঁপে ডরে।
ভয়ে না আইসে কেহ লঙ্কার ভিতরে॥
আমি ইন্দ্র-দেব ত্রিভুবন অধিপতি।
রাবণের বেটা মোর করিল দুর্গতি॥
লঙ্কাতে লইল বাঁধি সংসারে বিদিত।
আমারে জিনিয়া তার নাম ইন্দ্রজিৎ॥
বড় নিদারুণ বেটা, বিখ্যাত ভুবনে।
নাগপাশে বান্ধিয়াছে শ্রীরাম-লক্ষ্মণে॥
নাগপাশে অচৈতন্য দুই সহোদর।
বল-বুদ্ধি হারায়েছে সকল বানর॥
শ্রীরামের স্থানে যাহ আমার বচনে।
কহ রামে, মুক্ত হবে গরুড়-স্মরণে॥
বিষ্ণুর বাহন গরুড় ধরে বিষ্ণুতেজ।
নাগপাশ ঘুচাইতে সেই মহা বেজ॥
ইন্দ্রের বচন মানি দেবতা পবন।
কহিল শ্রীরামে, কর গরুড়ে স্মরণ॥
পবন শ্রীরামে যদি হৈল কানাকানি।
গরুড়ে স্মরণ করে রাম রঘুমণি॥
গরুড়ে স্মরেণ রাম বিষ্ণু-অবতার।
গরুড়ের ললাটেতে পড়িল টঙ্কার॥
কুশদ্বীপে চরে গরুড় সাগরের কূলে।
গিলেছিল অজগর, উগারিয়া ফেলে॥
শূন্যভরে গরুড় আইল উভ-রড়ে।
পাখসাটে পর্ব্বত কন্দর যায় উড়ে॥
দিগদিগন্তের গাছ আনে পাখে টেনে।
ঝঞ্ঝনা পড়য়ে যেন ঘোর বরিষণে॥
সাগরের জলজন্তু লুকাইল জলে।
ভয় পেয়ে নাগগণ কম্পিত পাতালে॥
উপাড়িয়া পড়ে বৃক্ষ পাখার বাতাসে।
দশ যোজন হৈতে সর্প পলায় তরাসে॥
দূর হৈতে গরুড়ের লাগিল নিঃশ্বাস।
রাম-লক্ষ্মণের খসি পড়ে নাগপাশ॥
পদ্মহস্ত বুলাইল বিনতানন্দন।
সচৈতন্য হ'য়ে উঠে শ্রীরাম-লক্ষ্মণ॥





গরুড় পক্ষীরে কন রাম-রঘুমণি।
প্রাণদান দিলে সখা ছিলে হে আপনি॥
গরুড় বলেন, শুন সবিশেষ কহি।
শ্রীচরণ-ভৃত্য আমি সখা-যোগ্য নহি॥
তুমি বিষ্ণু-অবতার জগতের পতি;
পতিব্রতা-শাপে আছ আপনা বিস্মৃতি॥
আমি যে গরুড় পক্ষী তোমার বাহন।
পূর্ব্বকথা কেন প্রভু, হও বিস্মরণ॥
শ্রীরাম বলেন, পক্ষী কৈলে উপকার।
বর মাগ পক্ষিবর, যে বাঞ্ছা তোমার॥
গরুড় বলেন, বাঞ্ছা আছে এই মনে।
দ্বিভুজ মুরলীধর দেখিব নয়নে॥
ত্রিভঙ্গ-ভঙ্গিম রূপ, গলে বনমালা।
শিখিপুচ্ছ-বন্ধ চূড়া বামে অর্দ্ধ হেলা॥
অলকা-আবৃত শশী, শ্রীমুখমণ্ডল।
শ্রুতিযুগে মনোহর মকর-কুণ্ডল॥
গলে বনমালা পরিধান পীতাম্বর।
সেইরূপ দেখিতে বাসনা নিরন্তর॥
শ্রীরাম বলেন, হব সেরূপ কেমনে।
ধনুর্দ্ধারী রাম আমি সকলেতে জানে॥
না বলিহ কৃষ্ণমূর্ত্তি করিতে ধারণ।
সে রূপ দেখিলে কি কহিবে কপিগণ॥
গরুড় বলেন, কি জানিবে কপিগণে।
করিয়া পাখার ঘর বসাব গোপনে॥
এতেক মন্ত্রণা করি বিনতানন্দন।
পাখাতে করিল ঘর অদ্ভুত রচন॥
ভকত-বৎসল রাম তাহার ভিতরে;
দাণ্ডাইলা ত্রিভঙ্গ ভঙ্গিম রূপ ধরে॥
ধনুক ত্যজিয়া বাঁশী ধরিলেন করে।
হনূমান দেখি বসি ভাবিতেছে দূরে॥
হনু বলে, প্রাণপণে করি প্রভু হিত।
পক্ষীর সঙ্গেতে এত কিসের পিরীত॥
দেখিলেন হনূমান মহাযোগে বসি।
ধনু খসাইয়া পক্ষী করে দিল বাঁশী॥
হনূমান বলে, পক্ষী এত অহঙ্কার।
ধনুক খুলিয়া বাঁশী দিলি হাতে তাঁর॥
যদি ভৃত্য হই, মন থাকে শ্রীচরণে।
লইব ইহার শোধ তোরি বিদ্যমানে॥
বাঁশী খসাইয়া দিব ধনুঃশর করে।
লইব ইহার শোধ কৃষ্ণ-অবতারে॥
এতেক শুনিয়া তবে বিনতানন্দন।
ঈষৎ হাসিয়া পাখা করে সংবরণ॥
শ্রীরামে প্রণাম করি যায় শূন্যপথে।
দাণ্ডাইলা রঘুনাথ ধনুর্ব্বাণ হাতে॥
অঙ্গ ঝাড়া দিয়ে উঠে অনুজ লক্ষ্মণ।
আনন্দসাগরে মগ্ন যত কপিগণ॥
গরুড়ের পক্ষ-শব্দ যত দূর যায়।
তত দূর কপিগণ উঠিয়া দাঁড়ায়॥
নাগপাশে মুক্ত হৈলা শ্রীরাম লক্ষ্মণ।
রামজয় শব্দ করে যত কপিগণ॥
একেবারে সব কপি ছাড়ে সিংহনাদ।
শুনিয়া রাবণ রাজা গণিল প্রমাদ॥
বানরের শব্দ, নিশি তৃতীয় প্রহর।
শয্যা হৈতে উঠি বৈসে রাজা লঙ্কেশ্বর॥
রাবণ প্রাচীরে উঠি চাহে চারিভিতে।
দাণ্ডায়েছে রাম-লক্ষ্মণ ধনুর্ব্বাণ হাতে॥
রাবণ বলিছে, বাণে বন্ধ নাগপাশ।
নাগপাশে মুক্ত হৈল, লঙ্কার বিনাশ॥
মারিলে না মরে রাম, এ কেমন বৈরী।
অনুমানে বুঝিনু, মজিল লঙ্কাপুরী॥



## ● ধূম্রাক্ষের যুদ্ধ ও মৃত্যু ●

দৈবের নির্ব্বন্ধ, রাবণ দেখিছে বিপাক।
ধূম্রাক্ষ বলিয়া রাজা ঘন পাড়ে ডাক॥
আজ্ঞামাত্র আইল ধূম্রাক্ষ মহাবীর।
রাজার চরণে আসি নোয়াইল শির॥





পুরী-সহ রাবণে নাশিয়া কোপাগুনে।
আনন্দে চ'লেছ তুমি রাম-সম্ভাষণে ॥
এ আনন্দে নিরানন্দ হবে অকস্মাৎ।
বিরদৃষ্টে তোমারে দেখিবে রঘুনাথ ॥
যদি সতী হই, থাকে পতি-পদে মন।
কখন আমার শাপ না হবে খণ্ডন ॥
এত বলি অন্তঃপুরে গেল মন্দোদরী।
সীতা ল'য়ে বিভীষণ গেল ত্বরা করি ॥
কিছু দূর থাকিতে না যায় চতুর্দ্দোল।
সীতা দেখিবারে বেড়ে বানরসকল ॥
কনক-রচিত তাঁর শ্রবণ-কুণ্ডল।
লেগেছে তাহার ছায়া গগনমণ্ডল ॥
নানা-বনপুষ্পমালা গন্ধে আমোদিত।
স্কন্ধে করি আনে দোলা কনক-রচিত ॥
চলিলেন সীতাদেবী রাম-সম্ভাষণে।
লঙ্কার রমণী কান্দে সীতার গমনে ॥
রাক্ষসের নারী সব দুঃখে অঙ্গ দহে।
রোদন করিয়া সবে জানকীরে কহে ॥
সুখে চলিয়াছ তুমি পতি সম্ভাষণে।
এককালে বিধবা হইনু সর্ব্বজনে ॥
অশুভ নয়নে রাম তোমারে দেখিবে।
আমাদের বাক্য কভু খণ্ডন না হবে ॥
কান্দিতে কান্দিতে সবে নিজ ঘরে নড়ে।
রাম-সম্ভাষণে সীতা চতুর্দ্দোলে চড়ে ॥
বাহির হইল দোলা লঙ্কাপুর গড়ে।
নেতের বসনে দোলা ল'য়েছেন বেড়ে ॥
দুই ঠাটে হুলাহুলি হৈল ঠেলাঠেলি।
বহিতে না পারে বাট যত চতুর্দ্দোলী ॥
রাজা হ'য়ে বিভীষণ ভূমি বহে বাট।
কটকের চাপ দেখে হাতে নিল ছাট ॥
ছাট হাতে লইল বানর কোটি কোটি।
চারিদিকে পড়ে ছাট, লাগে চটচটি ॥
ফুটিয়া গায়ের মাংস রক্ত পড়ে ধারে।
তবু দেখিবারে যায় আপনা পাসরে ॥
পরিশ্রমে বিভীষণে ঘন বহে শ্বাস।
বহুকষ্টে গেল দোলা শ্রীরামের পাশ ॥
বসিয়া আছেন রাম গুণের সাগর।
দক্ষিণে বসিয়া মিত্র সুগ্রীব বানর ॥
বামভিতে বসিয়াছে অনুজ লক্ষ্মণ।
নিকটেতে জাম্বুবান যোড়হস্তে রন ॥
পথ বহি যাইতে কটকে ঠেলাঠেলি।
ছাট মারি বিভীষণ মধ্যে করে গলি ॥
কটকের দুঃখে রাম রুষ্ট হৈল মনে।
কোপে রাম কহিলেন রাজা বিভীষণে ॥
রাজার গৃহিণী হয় প্রজার জননী।
মাতাকে দেখিবে পুত্র ইহাতে কি হানি ॥
কেন বা ঘেরেছ দোলা আমি ত না জানি।
কেন বা করিছ তুমি এত হানাহানি ॥
ঘুচাও দোলার বস্ত্র, ছাড় ছাড় ছাট।
দেখুক সকলে সীতা, ঘুচাও ঝঞ্ঝাট ॥
যারে উদ্ধারিনু তারে দেখুক সর্ব্বলোকে।
সতী যে হইবে সে, রাখিবে আপনাকে ॥
বুঝিলেন হনূমান শ্রীরামের মন।
সীতার পরীক্ষাহেতু হয়েছে মনন ॥
দেখিয়া রামের ক্রোধ ভীত বিভীষণ।
পরীক্ষা করেন কিংবা দেন বিসর্জ্জন ॥
ঘুচায় দোলার বস্ত্র রাজা বিভীষণ।
করিলেন জানকী ভূমিতে পদার্পণ ॥
দোলা ছাড়ি জানকী নামেন ভূমিতলে।
বিদ্যুতের ছটা যেন অবনীমণ্ডলে ॥
সীমন্তে সিন্দূর-চিহ্ন রঙ্গ বড় লাগে।
চন্দন-তিলক শোভে কপালের ভাগে ॥
দেখিতে সুন্দর অতি সীতার অধর।
পক্ক-বিম্বফল জিনি অতি শোভাকর ॥
নানা-রত্ন পরিধান রূপে নাহি সীমা।
চরাচরে নাহি দেখি সীতার উপমা ॥
পূর্ণিমার চন্দ্র যেন উদিত গগনে।
মূর্চ্ছিত হইল সবে সীতা-দরশনে ॥



জানকীরে দেখে যেই সে হয় মূর্চ্ছিত ॥
অন্যের কি কব কথা দেবতা বিস্মিত ॥
কেহ ভাবে আইলেন আপনি শঙ্করী।
শ্রীরামেরে দেখিতে কৈলাস পরিহরি ॥
অন্যে বলে, ত্যজিয়া বিষ্ণুর বক্ষঃস্থল।
লক্ষ্মী অবতীর্ণা বুঝি দেখিতে ভূতল ॥
কেহ বলে, আপনি সাবিত্রী মূর্ত্তিমতী।
কেহ বলে, বশিষ্ঠ-গৃহিণী অরুন্ধতী ॥
দেখিয়াছে সীতারে যে সেই সীতা বলে।
অন্য লোকে কত তর্ক করে নানাস্থলে ॥
পাদস্পর্শে পবিত্র করেন বসুন্ধরা।
বসুন্ধরা-সুতা সীতা কৃশ-কলেবরা ॥
উপস্থিতা হইলেন সভা-বিদ্যমান।
হেরিয়া হরিষে সবে, হয় হতজ্ঞান ॥
রামের চরণে সীতা করে নমস্কার।
করিলেন লক্ষ্মণেরে বাৎসল্য আচার ॥
করপুটে রহিলেন সীতা সভাস্থানে।
লক্ষ্মণ প্রণাম করে তাঁহার চরণে ॥

## ● সীতার অগ্নিপরীক্ষা ●

শ্রীরাম ব্যাকুল অতি হরিষ-বিষাদে।
সতী স্ত্রী ছাড়িতে চান লোক-অপবাদে ॥
কারে কিছু না বলেন জানকী সভায়।
মনে মনে ভাবিছেন কি হবে উপায় ॥
বহিছে চক্ষুর জল, শ্রীরাম কাতর।
সীতারে বলেন কিছু নিষ্ঠুর উত্তর ॥
আমার না ছিল কেহ সীতা, তব পাশ।
ব্যবহার তোমার না জানি দশমাস ॥
সূর্য্যবংশে জন্ম, দশরথের নন্দন।
তোমা হেন নারীতে নাহি প্রয়োজন ॥
তোমারে লইতে পুনঃ শঙ্কা হয় মনে।
যথা ইচ্ছা যাও তুমি, থাক অন্য স্থানে ॥

এই দেখ সুগ্রীব বানর অধিপতি।
ইহার নিকটে থাক যদি লয় মতি ॥
লঙ্কার ভূপতি এই দেখ বিভীষণ।
ইহার নিকটে থাক, যদি লয় মন ॥
ভরত শত্রুঘ্ন মম দেশে দুই ভাই।
ইচ্ছা হয় থাক গিয়া সে সবার ঠাঁই ॥
যথা তথা যাও তুমি আপনার সুখে।
কেন কাঁদ দাঁড়াইয়া আমার সম্মুখে ॥
থাকিতে রাক্ষস-ঘরে না হ'ত উদ্ধার।
ত্রিভুবনে অপযশ গাইত আমার ॥
ঘুচিল সে অপযশ তোমার উদ্ধারে।
এখন বিদায় দিনু সভার ভিতরে ॥
যতেক বলেন রাম তাঁরে রুক্ষবাণী।
রোদন করেন তত শ্রীরাম-ঘরণী ॥
কেহ কিছু নাহি বলে, স্তব্ধ সর্ব্বজন।
ধীরে ধীরে কন সীতা মুছিয়া নয়ন ॥
জনক-রাজার বংশে আমার উৎপত্তি।
দশরথ শ্বশুর যে, তুমি হেন পতি ॥
ভালমতে জান প্রভু, আমার প্রকৃতি।
জানিয়া শুনিয়া কেন করিছ দুর্গতি ॥
বাল্যকালে খেলিতাম বালক মিশালে।
স্পর্শ নাহি করেছি পুরুষ ছাওয়ালে ॥
সবেমাত্র ছুঁইয়াছে পাপিষ্ঠ রাবণ।
ইতর নারীর মত ভাব কি কারণ ॥
হনূকে আমার কাছে পাঠালে যখন।
আমারে বর্জ্জন কেন না কৈলে তখন ॥
করিতাম বিষপান অনলে প্রবেশ।
লঙ্কার ভিতর এত না পেতাম ক্লেশ ॥
কটক পাইল দুঃখ সাগরবন্ধনে।
আপনি বিস্তর দুঃখ পাইলে যে রণে ॥
এতেক করিয়া কর আমারে বর্জ্জন।
তুমি হেন স্বামী বর্জ্জ, বৃথায় জীবন ॥
নিমিকুলে জন্মিয়া পড়িনু সূর্য্যকুলে।
আমার কি এই ছিল লিখন কপালে ॥





বেশ্যা নটী নহি আমি, পরে কর দান।
সভা-বিদ্যমানে কর এত অপমান॥
কৃপা কর লক্ষ্মণ, এ করহ প্রসাদ।
অগ্নিকুণ্ড সাজাও ঘুচুক অপবাদ॥
লক্ষ্মণ রামের স্থানে চাহেন সম্মতি।
শ্রীরাম বলেন, কুণ্ড সাজাও সম্প্রতি॥
সীতার জীবনে ভাই, কিছু নাহি কাজ।
অগ্নিতে পুড়ুক সীতা দূরে যাক্ লাজ॥
লক্ষ্মণ রামের বাক্যে সাজাইল কুণ্ড।
বানর-কটক বহু আনিল শ্রীখণ্ড॥
কাষ্ঠ পুড়ি উঠিল জ্বলন্ত অগ্নিরাশি।
প্রবেশ করেন তাহে শ্রীরাম-মহিষী॥
সাতবার রামের চরণে প্রদক্ষিণ।
প্রদক্ষিণ অগ্নিকে করেন বার তিন॥
কনক-অঞ্জলি দিয়া অগ্নির উপরে।
যোড়হাতে জানকী বলেন ধীরে ধীরে॥
শুন বৈশ্বানর দেব, তুমি সর্ব্ব-আগে।
পাপ পুণ্য লোকের জানহ যুগে যুগে॥
কায়মনোবাক্যে যদি আমি হই সতী।
তবে অগ্নি তব ঠাঁই পাই অব্যাহতি॥
শিরে হাত দিয়া কান্দে সবে সবিশেষ।
সীতাসতী অগ্নিমধ্যে করেন প্রবেশ॥
অগ্নিতে প্রবেশ মাত্র রামের মহিষী।
ঢালিয়া দিলেক তাতে ঘৃতের কলসী॥
ঘৃত পেলে অনল অধিক উঠে জ্বলে।
কুণ্ডের ভিতর রাম সীতারে নেহালে॥
কুণ্ডমধ্যে চান রাম সীতারে না দেখি।
ঝরিতে লাগিল তাঁর দুটি পদ্ম আঁখি॥
দেখেন সংসার-শূন্য, যেমন পাগল।
ভূমে গড়াগড়ি যান হইয়া বিকল॥
কি করি লক্ষ্মণ ভাই, সীতা কি হইল।
সাগর তরিয়া নৌকা তীরেতে ডুবিল॥
সীতার বিহনে মোর সকলি অসার।
অযোধ্যায় ছত্রদণ্ড না ধরিব আর॥

অগ্নি হৈতে উঠ সীতা জনককুমারী।
তোমার বিহনে প্রাণ ধরিতে না পারি॥
তোমার মরণে আমি পাই বড় দুখ।
অগ্নি হৈতে উঠ প্রিয়ে দেখি চাঁদমুখ॥
চতুর্দ্দশ বর্ষ ভ্রমিলাম নানা দেশে।
সব দুঃখ ঘুচিত থাকিতে যদি পাশে॥
লঙ্কার রাবণরাজা দশমুণ্ডধর।
কুড়ি হাতে যুঝে যেন যমের সোসর॥
তাহাকে মারিয়া তোমা করিনু উদ্ধার।
অগ্নিতে পুড়িয়া সীতা হৈলে ছারখার॥
রামের ক্রন্দনে কান্দে সর্ব্ব দেবগণ।
কান্দিছে বরুণ দেব শমন পবন॥
যত লোকপাল কান্দে, দেব পুরন্দর।
জলের ভিতরে থাকি কান্দেন সাগর॥
নল নীল কান্দে আর সুগ্রীব বানর।
জাম্বুবান সুষেণ ও বালির কোঙর॥
হনূমান বলে, কেন কান্দহ লক্ষ্মণ।
আমি জানি, জানকীর নাহিক মরণ॥
শ্রীরামেরে ডাকিয়া বলেন দেবগণ।
না কাঁদ, না কাঁদ, সীতা পাইবে এখন॥
কাঁদিতে কাঁদিতে রাম ছাড়েন নিঃশ্বাস।
সীতার পরীক্ষা-গীত গায় কৃত্তিবাস॥

● অগ্নি হইতে সীতাদেবীর উত্থান ●

কান্দিয়া শ্রীরামচন্দ্র হন অচেতন।
ধাইয়া আইল ব্রহ্মা-আদি দেবগণ॥
কুবের বরুণ যম এল পুরন্দর।
যতেক দেবতা সব আইল সত্বর॥
হস্ত তুলি কন ব্রহ্মা শ্রীরামেরে ডাকি।
কার বাক্যে অগ্নিমধ্যে রাখিলা জানকী॥
সীতাদেবী না মরেন অগ্নিতে পুড়িয়া।
এখনি পাইবা সীতা, কাঁদ কি লাগিয়া॥



দেবের ঠাকুর তুমি সংসারের সার।
সামান্য মনুষ্য সম কর ব্যবহার॥
তোমার গায়ের লোমাবলী দেবগণ।
সীতাদেবী লক্ষ্মী তুমি স্বয়ং নারায়ণ॥
শ্রীরাম বলেন, মম মানুষেতে জন্ম।
মানুষ হইয়া করি মানুষের কর্ম্ম॥
বিরিঞ্চি বলেন, রাম, বলি সারোদ্ধার।
তব অবতারে প্রভু কৌতুক অপার॥
মৎস্য-অবতারে বেদ করিলা উদ্ধার।
কূর্ম্ম-অবতারে তুমি স্থাপিলা সংসার॥
অবতার তৃতীয়ে বরাহ রূপ ধরি।
ধরারে ধরিলে তুমি দশন-উপরি॥
হিরণ্যকশিপু নামে দৈত্য মহাবল।
স্বর্গ-আদি ত্রিভুবন জিনিল সকল॥
স্বর্গ মর্ত্ত্য পাতাল তাহার ভয়ে কাঁপে।
তারে সংহারিলে তুমি নরসিংহরূপে॥
ধরিয়া বামন বেশ পঞ্চমাবতারে।
বলিকে ছলিয়া দ্বারী হৈলা তার দ্বারে॥
ষষ্ঠেতে পরশুরাম ভৃগুপতি হৈলা।
তিন-সপ্তবার ক্ষিতি নিঃক্ষত্র করিলা॥
সপ্তমেতে রামরূপ ধরি নারায়ণ।
বধিয়া রাক্ষসে রক্ষা কৈলা ত্রিভুবন॥
হলধর রূপে রাম, হল ধরি হাতে।
দলিলা অসুরগণে তাহার আঘাতে॥
যত যত অবতার অংশরূপ ধরি।
রাম-অবতারে তুমি আপনি শ্রীহরি॥
আপনি শ্রীরাম তুমি পূর্ণ অবতার।
সবংশে রাবণে তুমি করিলা সংহার॥
যত যত ক্ষত্রিয় আছিল ভূমণ্ডল।
সবার অধিক রাম তুমি ধর বল॥
না মরিত দশানন অন্য কারো বাণে।
বৈকুণ্ঠ ছাড়িলা রাম, সেই সে কারণে॥
তুমি ব্রহ্মা তুমি শিব, তুমি নারায়ণ।
সৃষ্টি-স্থিতি-প্রলয়ের তুমিই কারণ॥
যেই জন শুনে প্রভু, তব অবতার।
ইহ-পরলোকে তার হইবে উদ্ধার॥
কে বুঝে তোমার মায়া, তুমি লোকপতি।
তুমি নারায়ণ সীতা লক্ষ্মী মূর্ত্তিমতী॥
হেন লক্ষ্মী অগ্নিমধ্যে রাখ কি কারণ।
মনুষ্যের কর্ম্ম কর কেন নারায়ণ॥
না শুনেন ব্রহ্মার এ প্রবোধ বচন।
সীতা সীতা বলি রাম হন অচেতন॥
ব্রহ্মা বলিলেন, অগ্নি উঠিয়া সত্বর।
সমর্পণ কর সীতা রামের গোচর॥
ব্রহ্মার আজ্ঞায় অগ্নি উঠিল সত্বর।
আপনি প্রবেশে অগ্নিকুণ্ডের ভিতর॥
আকাশ পাতাল যুড়ে অগ্নিশিখা জ্বলে।
আপনি উঠিলা অগ্নি সীতা ল'য়ে কোলে॥
অগ্নি হৈতে উঠিলেন সীতা ঠাকুরাণী।
যেমন তেমন আছে গাত্রবস্ত্রখানি॥
মস্তকের পুষ্পফুল সেও না আগুরে।
যোড়হাতে রহিলেন রামের গোচরে॥
অগ্নি বলিলেন আমি পাপ-পুণ্য-সাক্ষী।
লুকাইয়া পাপ করে, তাহা আমি দেখি॥
ভাণ্ডাইতে আমারে না পারে কোনজন।
না দেখি সীতার কোন পাপের কারণ॥
আজি হৈতে রাম, মোর সফল জীবন।
করিলাম আজি সীতা-সতী দরশন॥
বলি রাম, সীতারে না দিও মনস্তাপ।
রাজ্য দগ্ধ হইবে জানকী দিলে শাপ।
যেই নারী শুনিবেক সীতার চরিত্র।
সর্ব্বপাপ খণ্ডিয়া সে হইবে পবিত্র॥
শ্রীরামের হাতে সীতা করি সমর্পণ।
স্বস্থানে প্রস্থান অগ্নি করেন তখন॥




বলিল তোমারে যে কৈকেয়ী কুবচন ।
মাতা-পুত্রে দুইজনে করেছি বর্জ্জন ॥
এতেক বলেন যদি রাজা দশরথ ।
কৃতাঞ্জলি শ্রীরাম কহেন তাঁর মত ॥
মম দুঃখে ভরত যে হ'য়েছে দুঃখিত ।
তারে তব বর্জ্জা আর না হয় উচিত ॥
ভরতেরে বর দেহ দেব-বিদ্যমান ।
তাহাতে হইব তৃপ্ত, জুড়াইবে প্রাণ ॥
রামের বচনে রাজা করেন বিধান ।
ভরতের শ্রাদ্ধ মম অমৃত-সমান ॥
ভরতেরে বরদান দেবগণ শুনে ।
আলিঙ্গনে তুষিলেন আত্মজ লক্ষ্মণে ॥
করিয়া রামের সেবা পাইলে উদ্ধার ।
ঘুষিবে তোমার যশ সকল সংসার ॥
বলেন সীতার প্রতি প্রবোধ-বচন ।
আমার বচনে তুমি সংবর ক্রন্দন ॥
দশমাস ছিলে মাতা, রাক্ষসের ঘরে ।
তেঁই সে তোমায় রাম দেশে নিতে নারে ॥
হইলা গো অগ্নিশুদ্ধা, দেবলোকে জানে ।
শ্রীরামের সহ যাহ আপনার স্থানে ॥
যে কামিনী শুনিবেক তোমার চরিত্র ।
সর্ব্ব পাপ ঘুচিবেক, হইবে পবিত্র ॥
দেবরথে চড়ি রাজা দেব-বেশ ধরি ।
পুত্রবধূ সান্ত্বাইয়া যান স্বর্গপুরী ॥

● দশরথের শ্রীরাম সম্ভাষণ ও ভরতে বরদান ●

বিরিঞ্চি বলেন, রাম, করিলা যে কাজ ।
তাহাতে পাইল রক্ষা দেবতা সমাজ ॥
তোমা লাগি আছে অযোধ্যার প্রজাগণ ।
দেশে গিয়া সবাকারে করহ পালন ॥
ভরত শত্রুঘ্ন তোমা লাগি প্রাণ ধরে ।
চারি ভাই মিলি রাজ্য করহ সংসারে ॥
নানা যজ্ঞ করহ করহ নানা দান ।
বংশে রাজা করিয়া আইস নিজ স্থান ॥
দশরথ মরিলেন তোমা-অদর্শনে ।
মৃত পিতা এসেছেন তোমা-সম্ভাষণে ॥
পিতা দেখ রামচন্দ্র, অপূর্ব্ব দর্শন ।
দুই ভাই কর পিতৃচরণ বন্দন ॥
দেবরথারূঢ় রাজা দেব-বেশধারী ।
করিলেন প্রণাম লক্ষ্মণ রাবণারি ॥
পুত্রবধূ শ্বশুরের বন্দেন চরণ ।
রাজা দশরথ কিছু কহেন বচন ॥
দগ্ধ হইলাম আমি কৈকেয়ী-বচনে ।
প্রাণ ছাড়িলাম রাম, তোমা অদর্শনে ॥
পিতা উদ্ধারিলা, যথা অষ্টাবক্র ঋষি ।
তোমার প্রসাদে রাম, স্বর্গে আমি বসি ॥
দেবগণ যুক্তি করে সব আমি শুনি ।
দশরথ-গৃহে অবতীর্ণ চক্রপাণি ॥
লক্ষ্মণের গুণ ব্যাখ্যা করে দেবগণ ।
রামের যেমন সেবা করেছে লক্ষ্মণ ॥
সফল হইবে অযোধ্যার পুরজন ।
তুমি রাজা হ'য়ে সবে করিবে পালন ॥
জানকীর চরিত্র অতি চমৎকার ।
শুদ্ধা হ'য়ে করিলেন কুলের উদ্ধার ॥
ভরত কনিষ্ঠ ভাই প্রাণের সোসর ।
আমা-তুল্য তাহারে পালিবে বহুতর ॥

● ইন্দ্র কর্ত্তৃক বানরদের জীবনদান ●

হইল রাক্ষস ক্ষয় হৃষ্ট পুরন্দর ।
বলিলেন রামচন্দ্রে মাগ তুমি বর ॥
দেবে রক্ষা করিলা মারিয়া দশানন ।
বর মাগ, ব্যর্থ রাম, না হবে বচন ॥
শ্রীরাম বলেন, ইন্দ্র, যদি দিবে বর ।
তব বরে বেঁচে যাক্ মৃত যে বানর ॥



ধন-জন না দিলাম, নহে ভূমি-গাঁতি।
এড়িয়া স্ত্রী-পুত্র এল আমার সংহতি॥
হৃতা সীতা পাইলাম, হইলাম সুখী।
বানরের ভার্য্যা-পুত্র কেন হবে দুঃখী॥
এত যদি ইন্দ্রেরে বলেন রঘুনাথ।
বলিছেন পুরন্দর করি যোড় হাত॥
ভুবনের নাথ তুমি স্বয়ং নারায়ণ।
মারিয়া জীয়াতে পার এ তিন ভুবন॥
তুমি জান আপনা, তোমারে জানে কে।
মরিয়া না মরে, তব নাম জপে যে॥
আপনি চাহিলে বর কে করিবে আন।
রূপে-বেশে সবে হোক দেবতা-সমান॥
ইন্দ্রের আজ্ঞায় মেঘ অমৃত সঞ্চারে।
সুধাবৃষ্টি হয় মৃত-বানর উপরে॥
কাটা হাত, কাটা পদ, সব লাগে যোড়া।
চারি দ্বারে উঠে সৈন্য দিয়া গাত্র ঝাড়া॥
যে-বানর পড়িয়াছে রাক্ষসের রণে।
মার মার করি উঠে যুদ্ধ করি মনে॥
কুম্ভকর্ণে মার বলি কেহ ডাক ছাড়ে।
ইন্দ্রজিতে মার বলি কেহ ডাক পাড়ে॥
দেবান্তক নরান্তক মার রে ত্রিশিরা।
রাবণেরে মার কাট পরনারী-চোরা॥
উন্মত্ত পাগল সবে হৈল রণস্থলে।
ইষ্ট মিত্র বুঝায় চাপিয়া ধরি কোলে॥
কারে মার, কারে কাট, কিসের সংগ্রাম।
হইল রাক্ষস-নাশ, শত্রুজয়ী রাম॥
শ্রীরামের বামে দেখ জানকী সুন্দরী।
দেবগণে দেখ হেথা, এই স্বর্গপুরী॥
হরিষের কথা যদি শুনিল বানর।
মাথা নোয়াইল গিয়া রামের গোচর॥
ত্রিভুবনে নাহি দেখি তোমার সমান।
মরিয়া প্রসাদে তব পাই প্রাণদান॥
তোমা-হেন প্রভু যেন পাই যুগে যুগে।
সেবা করি থাকি যেন রাখি আগে আগে॥
মরিল বানর যত, পেল প্রাণদান।
জিজ্ঞাসা করেন রাম দেব বিদ্যমান॥
রাম বলে, দেবরাজ, জিজ্ঞাসি তোমারে।
এক কথা সন্দ বড় আমার অন্তরে॥
উভয় দলেতে যুদ্ধ হইল বিস্তর।
পড়িল উভয় সৈন্য রাক্ষস-বানর॥
সুধাবৃষ্টি কৈলে তুমি সবার উপর।
প্রাণদান পেয়ে উঠে অসংখ্য বানর॥
উভয় সৈন্যেতে হৈল সুধা-বরিষণ।
বানরের মৃত দেহ পাইল জীবন॥
অতএব জিজ্ঞাসা হে করি তব স্থানে।
প্রাণদান রাক্ষসে না পেল কি-কারণে॥
ইন্দ্র বলে, রাক্ষসে না পাইল জীবন।
ইহার বৃত্তান্ত শুন কমললোচন॥
রাবণেরে মার বলি কপিগণ মরে।
উদ্ধার পাইবে বল কি নামের জোরে॥
রামে মার শব্দ করি মরেছে রাক্ষসে।
রাম নাম ক'রে মরি গেছে স্বর্গবাসে॥
শ্রীরাম বলিয়া প্রাণ বাহিরায় যার।
অক্লেশে বৈকুণ্ঠে যায় পাইয়া উদ্ধার॥
মুক্তিপদ পাইয়াছে রামনাম গুণে।
উদ্ধার হইয়া গেছে, বাঁচিবে কেমনে॥
ইন্দ্র বলিলেন, সবে যাহ নিজ বাস।
এতদিনে সবাকার পূর্ণ অভিলাষ॥
চৌদ্দবর্ষ বনে, দশমাস উপবাস।
শ্রীরাম জানকী দোঁহে হউক সন্তোষ॥
অবিরাম সংগ্রামেতে না ছিল বিশ্রাম।
বিশ্রাম করহ রাম, যাই স্বর্গধাম॥
শ্রীরামে সীতারে তবে করি সমর্পণ।
দেবগণ চলিলেন আপন ভবন॥
যখন যে কর্ম্ম তাহা বিভীষণ জানে।
এগার-শ বৃহন্দে নেতের বস্ত্র টানে॥
কাঞ্চন নির্ম্মিত ঘর অপূর্ব্ব-গঠন।
রত্নসিংহাসনে পাতে নেতের বসন॥





উপরে চাঁদোয়া দোলে, খাটে শোভে তুলি।
ঘর শোভা করে, যেন পড়িছে বিজলি ॥
স্বর্ণময় প্রদীপ জ্বলিছে চারিভিত।
পারিজাত পুষ্প পাতে, গন্ধে আমোদিত ॥
বিশ্ব ব্যাপ্ত করে গন্ধে এক পারিজাতে।
এক লক্ষ পারিজাত সিংহাসনে পাতে ॥
বিভীষণ আপনি যে রহিল প্রহরী।
আবাসের বাহিরে বানর সারি সারি ॥
বৈকুণ্ঠ ছাড়িয়া লক্ষ্মী হৈল অবতার।
সীতাসহ প্রবেশেন রাম সে আগার ॥
শ্রীরামের পাশে বসিলেন ঠাকুরাণী।
শ্রীপতির পাশে লক্ষ্মী যেমন, তেমনি ॥
রাম-সীতা দুইজনে বসি সিংহাসনে।
পূর্ব্ব দুঃখ স্মরিয়া বিষণ্ণ দুই জনে ॥
শ্রীরাম বলেন প্রিয়ে তোমার বিচ্ছেদে।
যে দুঃখ পেয়েছি, সে কহিতে মরি খেদে ॥
তুমি ধন, তুমি প্রাণ, তুমি সে জীবন।
তোমার বিরহে দেখি শূন্য ত্রিভুবন ॥
দশ মাস তোমার বদন অদর্শনে।
ডুবেছিনু অন্ধকারে মানি ইহা মনে ॥
সুধাকরে করিতাম জ্ঞান দিবাকর।
তাপভয়ে না হ'তাম তাহার গোচর ॥
ভ্রমর-ঝঙ্কার আর কোকিলের ধ্বনি।
শুনিলে হইত জ্ঞান, দংশে যেন ফণী ॥
জানকী পাইব আমি সাগর-বন্ধনে।
এ আশায় প্রাণ রাখিয়াছি এতদিনে ॥
পূর্ব্বে যত দুঃখ পাইলেন দেবী সীতা।
রামেরে কহেন সীতা হয়ে হর্ষান্বিতা ॥
উভয়ের মনেতে বেদনা যত ছিল।
পরস্পর আলাপে সকল দূরে গেল ॥

● বিভীষণ-কর্তৃক বানরদের তোষণ ●

প্রভাত হইল নিশা, উদিত ভাস্কর।
সবে গেল একে একে রামের গোচর ॥
চতুর্দ্দিকে দাঁড়াইল শাখামৃগগণ।
যোড়হাত করি বলে রাজা বিভীষণ ॥
বহুকাল অনাহার, বহু পর্য্যটন।
করিয়া হযেছ শ্রান্ত শ্রীরঘুনন্দন ॥
করুক তোমার পরিচর্য্যা দাসীগণ।
আনুক কস্তুরী আর সুগন্ধি-চন্দন ॥
দূর্ব্বাদলশ্যাম তনু হ'য়েছে সমল।
সে মল করিয়া দূর করুক নির্ম্মল ॥
সহস্র যুবতী কন্যা আছে মম পাশ।
করিয়া তোমার সেবা পূরাউক আশ ॥
শ্রীরাম বলেন, ওহে রাক্ষসাধিপতি।
আমার বচন তুমি কর অবগতি ॥
লোকে বলে বিভীষণ, তুমি ধর্ম্মময়।
পরনারী, চোর তুমি, মম মনে লয় ॥
পরপত্নী নাহি দেখি নয়নের কোণে।
স্পর্শসুখ দূরে থাক, না চাহি নয়নে ॥
কোটি কোটি দেবকন্যা এক ঠাঁই করি।
সীতা-তুল্য তারা কেহ না হয় সুন্দরী ॥
রাজকুলে জন্মিয়া ভরত ভাই সুখী।
কেবল আমার দুঃখে হ'য়ে আছে দুঃখী ॥
হেন ভরতেরে আগে করি আলিঙ্গন।
তবে সে পরিব বস্ত্র সুগন্ধি-চন্দন ॥
চৌদ্দবর্ষ ভ্রমিলাম পথে বহুতর।
তরিলাম বহু নদ নদী ও সাগর ॥
ভ্রমিলাম চতুর্দ্দশ বর্ষ বহু ক্লেশে।
হেন যুক্তি কর, যেন ঝাট যাই দেশে ॥
বিভীষণ বলে, প্রভু, পেলে বড় ক্লেশ।
একদিন মধ্যে তুমি যাবে নিজ দেশ ॥



কুবেরের রথ যে পুষ্পক তার নাম।
এক দিনে তোমারে লইবে নিজ ধাম॥
এক দান চাহি আমি, বিতর সম্প্রতি।
কিছুদিন লঙ্কাপুরে করহ বসতি॥
সকল সৈন্যের প্রভু, করিব সেবন।
লঙ্কামধ্যে ভোগ ভুঞ্জি করহ গমন॥
শ্রীরাম বলেন, প্রীত হইনু তোমাতে।
বিলম্ব না কর তুমি আমারে তুষিতে॥
আহার না করে যারা, মরণ না গণে।
হেন বানরের প্রীতি ভালবাসি মনে॥
সুগন্ধি চন্দন কপিগণে দেহ দান।
ভুঞ্জাইয়া নানা ভোগ করহ সম্মান॥
বানর-প্রসাদে তুমি লঙ্কাপুরে রাজা।
ভালমতে কর তুমি বানরের পূজা॥
পাইয়া রামের আজ্ঞা রাজা বিভীষণ।
নানা সুখে স্নান করাইল কপিগণ॥
স্বর্ণখাটে বানর বসিল সারি সারি।
স্নান-দ্রব্য লইয়া আইল বিদ্যাধরী॥
দেব-দানবের কন্যা গন্ধর্ব্ব-রূপসী।
দেখিয়া সবার মুখে নাহি ধরে হাসি॥
কঙ্কণ ঝঙ্কার আর অঙ্গের সুগন্ধ।
পাইয়া বানরগণ সকলে সানন্দ॥
দিব্য নারায়ণ-তৈল সুগন্ধি চন্দন।
হাতে হাতে মাখে সবে আনন্দে মগন॥
স্নান করি পরে সবে বিচিত্র বসন।
গলায় পুষ্পের মালা, নানা আভরণ॥
লঙ্কার সামগ্রী যত ভুবনের সার।
রাজার আজ্ঞায় দ্রব্য আনে ভারে-ভার॥
অপূর্ব্ব সে ভক্ষ দ্রব্য, দিব্য নারী তায়।
স্বর্ণথালে পরিবেষে বানরেরা খায়॥
ক্ষীর লাড়ু, পাঁপড় মোদক রাশি রাশি।
পাকা কাঁঠালের কোষ খায় সবে চুষি॥
মধু পিয়ে কপিগণ ভরি স্বর্ণগাড়ু।
গাল ভরি কপিগণ খায় ঝাল-লাড়ু॥

ঝাল-লাড়ু খাইতে চক্ষেতে পড়ে লোহ।
বাপ মা মরিলে যেন পাইলেক মোহ॥
গলা আঁচড়ায় কেহ করে খো খো।
বুড়া বুড়া কপি বলে, হাত বাড়িয়ে খো॥
সোনার ডাবরে তারা করে আচমন।
রতন-বাটায় করে তাম্বুল ভক্ষণ॥
রত্ন-সিংহাসনে তারা করিল শয়ন।
পদসেবা করিতে আইল কন্যাগণ॥
স্বর্ণখাটে শুইল বানর শয্যা মেলে।
দশ দশ দিব্য নারী প্রত্যেকের কোলে॥
রাবণ হরিয়াছিল যতেক নাগরী।
কালবশে তারা শেষে বানরের নারী॥
সুখেতে বঞ্চিল নিশা নিশাচর-পুরে।
নিশা না প্রভাত হয়, ভাবিছে অন্তরে॥
সে আশায় নিরাশ হইল কপিগণ।
পূর্ব্বদিকে চেয়ে দেখে উদিত তপন॥
আইল বানরগণ শ্রীরাম-গোচর।
প্রণাম করিয়া কহে, শুন রঘুবর॥
তুমি হেন ঠাকুর হইও যুগে যুগে।
সদা সেবা করি যেন তব পদযুগে॥
যে সুখে ছিলাম কল্য, করি নিবেদন।
বড় প্রীত করাইল রাজা বিভীষণ॥
কন্যাগুলি লয়ে করি দেশেতে গমন।
এই আজ্ঞা কর প্রভু কমললোচন॥
আদেশ কর, লঙ্কায় থাকি দুই মাস।
বানরের কৌতুকেতে শ্রীরামের হাস॥
শ্রীরাম বলেন, শুন মিত্র বিভীষণ।
কন্যাদান করি তুমি তোষ কপিগণ॥
বানরের প্রসাদে লঙ্কায় হৈলা রাজা।
ভালমতে কর তুমি বানরের পূজা॥
পাইয়া রামের আজ্ঞা রাজা বিভীষণ।
দিল নানা রত্ন গজ-মুকুতাকাঞ্চন॥
বসন ভূষণ কত দিলেক মাণিক।
কুবেরের ধন বুঝি না হবে অধিক॥




নানা দ্রব্যে বানরের করিল সম্মান।
সমান-বয়স-বেশ কন্যা করে দান॥
অন্য দানে নাহি গণে আনন্দ তেমন।
কন্যাদানে যথা হয় হৃষ্ট কপিগণ॥
একৈক বানরে পেয়ে দশ দশ নারী।
নিবেদন করে, প্রভু, দেশে যাত্রা করি॥

● শ্রীরামচন্দ্রের অযোধ্যা যাত্রা ●

আনিল পুষ্পক রথ দেব-অধিষ্ঠান।
তদুপরি আছে যে কুঠরি স্থানে স্থান॥
রথ দশ যোজন থাকয়ে সর্ব্বক্ষণ।
বাড়িতে চাহিলে হয় সে কোটি-যোজন॥
পুষ্পক রথেতে বহু রাজহংস যোড়ে।
চক্ষুর নিমেষে রথ যোজনেক পড়ে॥
চড়েন পুষ্পকে রাম-সীতা কুতূহলে।
মুখ ঢাকিলেন সীতা নেত্রের অঞ্চলে॥
সুমিত্রানন্দন বীর চড়িলেন তাতে।
একপাশে রহিলেন ধনুর্ব্বাণ হাতে॥
রথোপরি শ্রীরাম ভূমিতে সৈন্যগণ।
প্রসন্নবদনে রাম কহেন বচন॥
সুগ্রীবের শক্তি আর বানরের হানি।
গুণে বিভীষণের দুর্জ্জয় লঙ্কা জিনি॥
সর্ব্ব সেনাপতির করিব গুণগান।
সর্ব্বকার্য্য সিদ্ধি মোর কৈল হনুমান॥
আপনার দেশে গিয়া কর অধিকার।
মেলানি মাগিনু আমি করি পরিহার॥
রাক্ষসে বানরে রাম দিলেন মেলানি।
ছল ছল করিয়া পড়িছে চক্ষে পানি॥
যোড়হাতে বলে নিশাচর কপিগণে।
শ্রীরাম হইবে রাজা, দেখিব নয়নে॥
কৌশল্যার চরণে করিব প্রণিপাত।
চারি ভাই তোমরা দেখিব একসাথ॥

এ চক্ষে না দেখিলাম তোমার সম্মান।
বিদায় করিলে নাহি যাব নিজ স্থান॥
শ্রীরাম বলেন, ইথে বড়ই আনন্দ।
অযোধ্যায় যাবে যদি চলহ স্বচ্ছন্দ॥
দেশে তোমা সবার যাইতে নাহি চিত্তে।
যে যাবে, সে চড় এসে এ পুষ্পক রথে॥
পাইয়া রামের আজ্ঞা রাক্ষস বানর।
লাফে লাফে চড়ে গিয়া রথের উপর॥
রথোপরে দিব্য দিব্য বহু বাড়ী বেড়া।
একৈক বানরে করে দশ বাড়ী যোড়া॥
যেই কপি পাইয়াছে দশ দশ নারী।
সেই কপি যোড়ে গিয়া দশ দশ বাড়ী॥
বনে ডালে বেড়াইত যারা যূথে যূথে।
দেবকন্যা লইয়া চড়িল গিয়া রথে॥
তিন কোটি রাক্ষসে চলিল বিভীষণ।
রথের কোণেতে গিয়া রহিল তখন॥
চড়িল ছত্রিশ কোটি রাক্ষস বানর।
এতেক চড়িল গিয়া রথের উপর॥
সীতা উদ্ধারিয়া রাম যান নিজ দেশে।
লঙ্কাকাণ্ড রচিল পণ্ডিত কৃত্তিবাসে॥

● লক্ষ্মণ কর্ত্তৃক সেতুভঙ্গ ●

নেত্রের কানাৎ দিয়া ঘিরিল চৌঙরি।
তার মধ্যে রহিলেন রামের সুন্দরী॥
শ্বেতবর্ণ রাজহংস পবনের গতি।
রথে আনি জুড়িলেক করি পাঁতি পাঁতি॥
লইয়া পুষ্পক-রথ রাজহংস উড়ে।
চক্ষুর নিমেষে রথ যোজনেতে পড়ে॥
পবন-গমনে রথ যায় যথা যথা।
সীতারে কহেন রাম সংগ্রামের কথা॥
উঠিল পুষ্পক রথ গগনমণ্ডল।
সীতারে দেখান রাম সংগ্রামের স্থল॥



রণস্থল সীতা, তুমি দেখ ভালমতে।
রাঙ্গা হৈল বানর ও রাক্ষস-শোণিতে॥
এইখানে কুম্ভকর্ণ হইল নিধন।
ইন্দ্রজিৎ এখানে পড়িল করি রণ॥
হেথা পড়িলাম নাগপাশের বন্ধনে।
নাগপাশে মুক্ত হৈনু গরুড়-দর্শনে॥
পড়িল লক্ষ্মণ হেথা রাবণের শেলে।
ঔষধি আনিল হনু সুষেণের বোলে॥
পড়িল রাবণ হেথা জগতের বৈরী।
এই স্থানে কান্দিল সে রাণী মন্দোদরী॥
শোন সীতা, সাগরের কল্লোল ভীষণ।
মম পূর্ব্ব-পুরুষেতে করিল খনন॥
তোমার লাগিয়া সীতা, বান্ধিনু জাঙ্গাল।
উপরে পাথর নিম্নে তমাল পিয়াল॥
জানকী বলেন, প্রভু, কমললোচন।
সাগর বান্ধিয়া দেশে করিলা গমন॥
রাবণ আনিল মোরে, ললাট-লিখন।
বিনা দোষে করিয়াছ সাগরে বন্ধন॥
জাঙ্গাল বহিয়া যে রাক্ষস হবে পার।
পৃথিবীতে না থাকিবে জীবের সঞ্চার॥
রাম-সীতা দুই জনে কহেন কাহিনী।
পাতালে থাকিয়া তা সাগর দেব শুনি॥
উঠিয়া কহেন যোড় করি নিজ হাত।
আমার বচন শুন প্রভু রঘুনাথ॥
আমারে বান্ধিয়া কৈলা সীতার উদ্ধার।
শ্রীরাম, বন্ধন কেন রহিল আমার॥
তুমি যদি না ঘুচাও আমার বন্ধন।
তিন যুগে ঘুচায় এমন কোন্ জন॥
সাগরের বোলে রাম লক্ষ্মণে নেহালে।
লক্ষ্মণ লইয়া ধনু নামিল জাঙ্গালে॥
ধনুহুলে তিনখানি পাথর খসায়।
করি দশ যোজন একৈক পথ হয়॥
জাঙ্গাল ভাঙ্গিল, জল বহে খরস্রোতে।
লাফ দিয়া লক্ষ্মণ উঠিল গিয়া রথে॥
কৃত্তিবাস পণ্ডিতের লঙ্কাকাণ্ড সার।
অনায়াসে সকলে সাগর হৈল পার॥



● শ্রীরামের শিবপূজা ও ভরদ্বাজাশ্রমে গমন ●

শ্রীরাম বলেন, শুন জানকী এখন।
শিবপূজা করি দেশে করিব গমন॥
শিবপূজা করিতে রামের হৈল মন।
বুঝিয়া পুষ্পক রথ নামিল তখন॥
গড়িয়া বালির শিব দিলেন লক্ষ্মণ।
হনুমান আনিলেক কুসুম চন্দন॥
স্নান করি বসিলেন সীতা ঠাকুরাণী।
জাঙ্গালের উপরে পূজেন শূলপাণি॥
জাঙ্গাল-উপরে শিব স্থাপিলেন রাম।
সেকারণে সেতুবন্ধ-রামেশ্বর নাম॥
পুনঃ রাম চড়িলেন রথে কুতূহলে।
রাম-সীতা দুইজনে স্বর্ণ চতুর্দ্দোলে॥
চতুর্দ্দোলে দ্বারীমাত্র রহেন লক্ষ্মণ।
রাম-সীতা দোঁহে হয় কথোপকথন॥
দৃষ্টি কর জানকী সমুদ্রতীরে হেথা।
ঘর সাজাইনু মোরা দিয়া লতা-পাতা॥
লতার বন্ধন ঘর, পাতার ছাউনি।
এক যোজনের পথ ঘর একখানি॥
এইখানে বিভীষণ-সহিত মিলন।
এইখানে সাগর দিলেন দরশন॥
কিষ্কিন্ধ্যার দেখ এই গাছের ময়ালি।
সুগ্রীব হইল মিত্র হেথা মারি বালী॥
ঋষ্যমূক পর্ব্বত যে অত্যুচ্চ শিখর।
সুগ্রীব মিতার ঘর উহার উপর॥
সীতা বলিলেন, প্রভু কমললোচন।
এ পর্ব্বতে দেখিনু বানর পঞ্চজন॥
বস্ত্র ছিঁড়ি ফেলিলাম গাত্র-আভরণ।
শ্রীরাম-লক্ষ্মণ বলি করিনু ক্রন্দন॥





লতা-পাতা ধরি আমি রহিবার মনে।
ছাড় ছাড় বলি দুষ্ট চুলে ধরি টানে ॥
শ্রীরাম বলেন, নাহি কহ সে বচন।
তোমারে হরিয়া তার হইল মরণ ॥
চৌদ্দযুগ ছিল রাবণের পরমায়ু।
তব চুল ধরিয়া সে হইল অল্পায়ু ॥
পম্পা-সরোবর সীতা, কর নিরীক্ষণ।
ছিলেন উহার কূলে মতঙ্গ-ব্রাহ্মণ ॥
স্নান-বস্ত্র রাখিলেন মুনি বৃক্ষডালে।
হইল সহস্রবর্ষ তবু নাহি গলে ॥
মরিল কবন্ধ হেথা ঘোর-দরশন।
যাহার একৈক হাত একৈক যোজন ॥
জটায়ু পক্ষীর স্থান দেখহ জানকী।
তোমা লাগি যুদ্ধ করি প্রাণ দিল পাখী ॥
প্রমোদিয়া ঘর দেখ করিল লক্ষ্মণ।
এই ঘর হৈতে তোমা হরিল রাবণ ॥
তোমা হারাইয়া মোর হইল হুতাশ।
এই ঘরে করিলাম দুই উপবাস ॥
ওই আর রণস্থলী দেখহ সুন্দরী।
সহস্র রাক্ষস খর-দূষণেরে মারি ॥
অগস্ত্য মুনির স্থান দেখ পঞ্চবটী।
যথা সূর্পণখার নাসিকা কান কাটি ॥
ওই দেখ মুনিপাড়া শরভঙ্গ ঘর।
যথা ধনুর্ব্বাণ মোরে দিলা পুরন্দর ॥
অত্রিমুনি গৃহ সীতা, নহে বহু দূর।
যেখানে পরিলা তুমি সুন্দর সিন্দুর ॥
কুম্ভ-নদী-তীর এই কর প্রণিধান।
করিলাম যেখানে পিতার পিণ্ডদান ॥
হাতে পিণ্ড নিতে পিতা এলেন গোচরে।
শাস্ত্রমত থুইলাম কুশের উপরে ॥
চিত্রকূট গিরি সীতা, ওই দেখা যায়।
ভরত আইল যথা লইতে আমায় ॥
নারদ বশিষ্ঠ এল কুলপুরোহিত।
ভরত বিনয় করিলেক যথোচিত ॥

শুনিলে ভরতবাক্য পিতৃসত্য নড়ে।
কার্য্যসিদ্ধি হইলে সকল মনে পড়ে ॥
শৃঙ্গবের পুরে দেখ গাছেরময়াল।
যাহে আছে মিত্র মোর গুহক চণ্ডাল ॥
নন্দীগ্রামে দেখ সীতা, গাছের ময়ালি।
যেখানে ভরত ভাই আছে মহাবলী ॥
নন্দীগ্রাম নাম শুনি বানর কৌতুকী।
রথে থাকি দেখে তারা দিয়া উঁকিঝুঁকি ॥
নন্দীগ্রাম নামে সবে হরিষ বিশেষ।
সবে বলে, প্রভু, আজি বুঝি যাব দেশ ॥
শ্রীরাম বলেন, হেথা মুনি ভরদ্বাজ।
তাঁর সহ সম্ভাষিতে হইবেক ব্যাজ ॥
বন্দিতে মুনির পদ শ্রীরামের মন।
বুঝিয়া আপনি রথ নামিল তখন ॥
মুনি-তপোবনে রাম করিয়া প্রবেশ।
দেখিলেন সর্ব্বত্র সকল সন্নিবেশ ॥
মুনির চরণে রাম করি নমস্কার।
জিজ্ঞাসেন, কহ মুনি শুভ সমাচার ॥
বহুকাল বনবাসী, না জানি কুশল।
কহ আগে ভরতের রাজ্য বলাবল ॥
মাতা কি বিমাতা কি পিতার যত রাণী।
কে কেমন আছেন, তা কিছু নাহি জানি ॥
মুনি বলে, রাম তুমি না হও উতরোল।
সকলে আছেন ভাল, আসি দেহ কোল ॥
মাতা কি বিমাতা তব কেহ নাহি মরে।
দেশে গিয়া সবারে দেখিবে ঘরে ঘরে ॥
রাজকার্য্যে ভরতের অপূর্ব্ব কাহিনী।
চারিযুগে ত্রিভুবনে কোথাও না শুনি ॥
চতুর্দ্দোল সিংহাসন ছাড়ি খাট পাট।
হস্তী ঘোড়া আছে তবু ভূমে বহে বাট ॥
গাছের বাকল পরে, জটা ধরে শিরে।
অগুরু চন্দন চুয়া না মাখে শরীরে ॥
ভরত হইয়া রাজা নহে রাজভোগী।
মুনি ব্যবহার করে, যেন মহাযোগী ॥



রত্ন সিংহাসনেতে নেতের বস্ত্র পাতি।
তোমার পাদুকা থুয়ে ধরে দণ্ড ছাতি ॥
পাদুকার হেঁটে বৈসে কৃষ্ণসার চর্ম্মে।
বশিষ্ঠ নারদ ল'য়ে থাকে রাজকর্ম্মে ॥
দেওয়ান ছাড়িয়া ভরত ঘরে যবে যায়।
তব পাদুকার ঠাঁই মাগয়ে বিদায় ॥
শুনিয়া মুনির কথা রামের উল্লাস।
আগ্রহ হইল তাঁর করিতে সম্ভাষ ॥
মুনি বলে, শ্রীরাম, আইলা নিকেতন।
তব দরশনে মম সফল জীবন ॥
মুনিগণ যজ্ঞ করে বিষ্ণু-প্রীতিফলে।
সেই বিষ্ণু আসিয়াছ কি তপের বলে ॥
রামরূপে শ্রীহরি আইলা মম পাশ।
কি করিব প্রার্থনা হেথাই স্বর্গবাস ॥
যত দুঃখ পেলে রাম দণ্ডককাননে।
ততোধিক দুঃখ তব সীতার হরণে ॥
পাইলা বিস্তর দুঃখ রাক্ষসের রণে।
সর্ব্ব দুঃখ পাসরিলা মারিয়া রাবণে ॥
তুমি রাম, উদ্ধারিলা পৃথিবীর ভার।
যে কর্ম্মের কারণে তোমার অবতার ॥
সে সকল জানিযাছি রাম আমি ধ্যানে।
এক ভিক্ষা দেহ রাম, চাহি তব স্থানে ॥
যদি আসিয়াছ রাম আমার আগারে।
ভুঞ্জাইব সবাকারে অতিথি-আচারে ॥
তোমার প্রসাদে দুঃখী নহে এই মুনি।
আজ্ঞা কর, ভুঞ্জাব সত্তর অক্ষৌহিণী ॥
দিব্য আওয়াস দিব, দিব দিব্য বাসা।
ভালমতে করিব যে সৈন্যেরে সম্ভাষা ॥
আলাপে তোমার সঙ্গে বঞ্চিব রজনী।
রজনী-প্রভাতে দিব তোমারে মেলানি ॥
শ্রীরাম বলেন, তব অলঙ্ঘ্য বচন।
আজি হেথা থাকি, কালি দেশেতে গমন ॥
বানরের ভক্ষ্যবস্তু ফল সে কেবল।
তপোবৃক্ষে তোমার ফলয়ে নানা ফল ॥
এই দেশে আছে যত কাঁঠাল রসাল।
অকালে ধরুক ফল-ফুল ডালে-ডাল ॥
শুষ্ক বৃক্ষ মুঞ্জরুক ফল-ফুল-পাতে।
লাগুক মধুর চাক ডালে চারিভিতে ॥
নন্দীগ্রাম ছাড়িয়া যাইতে অযোধ্যায়।
পথে যেন বানরেরা ফল খেতে পায় ॥
যত বর চান রাম, তত দেন ঋষি।
আলাপে দোঁহার মন দুইজনে তুষি ॥
যজ্ঞশালে ভরদ্বাজ করিলেন ধ্যান।
সর্ব্ব-আগে বিশ্বকর্ম্মা হন আগুয়ান ॥
বিশ্বকর্ম্মা নির্ম্মাইল সোনার চৌউরি।
স্বর্ণ-ঘাট বান্ধিলেক দীঘল পুখরী ॥
আশী-যোজনের পথ করি আয়তন।
দ্বিতীয় অমরাবতী করিলা গঠন ॥
সংসার আনিতে মুনি পারেন ধেয়ানে।
দেবকন্যাগণে মুনি আনিলা সেখানে ॥
ঠাঁই ঠাঁই বিচিত্র সোনার নাট্যশালা।
দেবতা-গন্ধর্ব্ব-বিদ্যাধরাদির মেলা ॥
মুনির তপের ফলে ত্রিভুবন মোহে।
জাহ্নবী যমুনা নদী সেইখানে বহে ॥
আরবার ভরদ্বাজ যুড়িলেন ধ্যান।
আপনি কমলাদেবী কৈলা অধিষ্ঠান ॥
লক্ষ্মীদেবী যজ্ঞে গিযা করেন রন্ধন।
দেবকন্যাগণে করে সে পরিবেশণ ॥
স্বর্ণথাল সোনার ডাবর ঝারি পীঁড়ি।
আশী যোজনের পথ বসে সারি সারি ॥
স্বর্ণথালে পরিবেষে, সবে বসি খায়।
কেবা অন্ন দিয়া যায়, দেখিতে না পায় ॥
কি কব অন্নের কথা কোমল মধুর।
খাইলে মনেতে হয়, কি রস মধুর ॥
কি মনোরঞ্জন সে ব্যঞ্জন নানাবিধ।
চর্ব্ব চূষ্য লেহ্য পেয় ভক্ষ্য চতুর্ব্বিধ ॥
যথেষ্ট মিষ্টান্ন সে প্রচুর মতিচুর।
যাহা নিরখিব মাত্র হয় মতি চুর ॥





নিখুঁত নিখুঁত মণ্ডা আর রসকরা।
দৃষ্টিমাত্র মনোহরা দিব্য মনোহরা ॥
সরুচাকলির রাশি লবণ-ঠিকরি।
গুড়পিঠা রুটি লুচি খুরমা কচুরি ॥
ক্ষীর ক্ষীরলাড়ু আর মুগের সাউলি।
অমৃতা চিতই পুলি নারিকেল-পুলি ॥
কলাবড়া তালবড়া আর ছানাবড়া।
ছানাভাজা খাজা গজা জিলাপি পাঁপড়া ॥
সুগন্ধি কোমল অন্ন পায়স পিষ্টক।
ভোজন করিল সুখে রামের কটক ॥
দেবযোগ্য ভক্ষ্য ভোগ রসাল সুমৃদু।
যত পায় তত খায়, খাইতে সুস্বাদু ॥
আকণ্ঠ পূরিয়া খায় যত ধরে পেটে।
নড়িতে চড়িতে নারে, পেট পাছে ফাটে ॥
উলটিয়া ডাবরে করিল আচমন।
স্বর্ণখাটে শুয়ে করে তাম্বূল ভক্ষণ ॥
উর্দ্ধদৃষ্টে রহে সবে, নাহি চায় হেঁটে।
কোনরূপে চিত হ'য়ে শুইলেক খাটে ॥
দেবকন্যা কোলে করি নিদ্রা যায় সুখে।
সুখে রাত্রি বঞ্চে সবে মনের কৌতুকে ॥
শ্রীরাম লক্ষ্মণ সীতা করেন আহার।
ভরদ্বাজ মুনির যে ফল তপস্যার ॥
নানাসুখে হইল নিশার অবসান।
শ্রীরাম স্মরিয়া সবে করে গাত্রোত্থান ॥

## • শ্রীরামচন্দ্রের স্বদেশে প্রত্যাগমন •

হনূমানে শ্রীরাম করেন আজ্ঞা দান।
ভরতেরে সমাচার দেহ হনূমান ॥
নন্দীগ্রামে যাহ হনূ ভরত-উদ্দেশে।
কহিবে সকল কথা অশেষ-বিশেষে ॥
শৃঙ্গবের-পুরে তুমি যাবে আগুয়ান।
চণ্ডাল মিতারে মম জানাবে কল্যাণ ॥
চক্ষুর নিমিষে হনূ উঠিল গগন।
ভরত-সম্ভাষে যায় ত্বরিতগমন ॥
মনে মনে চিন্তে বীর পবননন্দন।
কি রূপ ধরিয়া গুহে দিব দরশন ॥
স্বভাবে চণ্ডাল জাতি, বড়ই চঞ্চল।
বানর দেখিয়া মোরে করিবেক বল ॥
ভেটিব মনুষ্যরূপে তার বিদ্যমান।
এই যুক্তি মনে মনে করে হনূমান ॥
চক্ষুর নিমিষে গেল শৃঙ্গবের-পুরে।
নিজ রূপ ত্যজিয়া মনুষ্যরূপ ধ'রে ॥
গজমুখী ঘর সে ছাউনি সব নাড়া।
হনূমান ভাবে এই চণ্ডালের পাড়া ॥
বসিয়াছে গুহক সে আপন দেয়ানে।
নররূপে হনূমান গেল বিদ্যমানে ॥
গুহক চণ্ডাল, তার গলে পুষ্পমাল।
হনূমান কহে বার্ত্তা, শুন হে চণ্ডাল ॥
জান ইলা রামচন্দ্র তোমারে কল্যাণ।
মিত্র-সম্ভাষণে চল, ত্যজিয়া দেয়ান ॥
হরিষে চণ্ডাল বলে গদ্‌গদ্-ভাষে।
শ্রীরাম লক্ষ্মণ সীতা কতদূরে আসে ॥
হনূ কহে, রাম ছিলা ভরদ্বাজপুরে।
পথে দেখা পাবে তাঁর, চলহ সত্বরে ॥
শ্রীরাম আইসে দেশে প'ড়ে গেল সাড়া।
ঝাঁগুড় গুড় বাদ্য বাজে নাচে চণ্ডাল-পাড়া ॥
উভ করি ঝুঁটি বান্ধে, টানি পরে ধড়া।
নানা অস্ত্রে সাজে জাঠি শেল ও ঝকড়া ॥
চতুর্দ্দিকে হাত তুলি বাজায় চামুচে।
উফড় ধাফড় করি চণ্ডালেরা নাচে ॥
নাচয়ে চণ্ডাল সব আনন্দ করিয়ে।
দেখিয়া আনন্দে নাচে চণ্ডালের মেয়ে ॥
গুহ বলে, ধনা মনা দাসী যে সকল।
মিত্র সম্ভাষণে লবে শালুকের ফল ॥
ওড়া ভরি মৎস্য লবে কৈ ও উৎপল।
পদ্মের মৃণাল লবে, আর পানিফল ॥



চলিল গুহের ফৌজ দগড়ে দিয়া শাণ।
সাত কোটি চণ্ডাল হইল আগুয়ান॥
একৈক চণ্ডাল যায় দেখিতে পর্ব্বত।
যুড়িয়া চলিল সাত প্রহরের পথ॥
নানা দ্রব্য গুহক রামের কাছে এড়ে।
রামের ইঙ্গিত পেযে বানরেরা নড়ে॥
শ্রীরাম বলেন, মিত্র, আছত কুশলে।
গুহ বলে, রাম, তুই এলি ভালে ভালে॥
শুনিয়া গুহের কথা রামের সন্তোষ।
ভক্তিমাত্র লন রাম, নাহি লন দোষ॥
শ্রীরাম গুহের মনস্তুষ্টির কারণ।
রথ হৈতে নামিয়া দিলেন আলিঙ্গন॥
শ্রীরামের জগতে এমন ঠাকুরালি।
চণ্ডালে বানরে আর রাক্ষসে মিতালি॥
সাতকোটি চণ্ডাল দেখিল রামরূপ।
অনায়াসে উত্তীর্ণ হইল ভবকূপ॥
রামসহ সম্ভাষণে লভি দিব্যজ্ঞান।
সর্ব্ব লোক স্বর্গে গেল চড়িয়া বিমান॥
রাম রাম বলিয়া পরাণ যায় যার।
চরমে সে স্বর্গে যায়, জন্ম নাহি তার॥
নিজ রূপে হনূমান উঠিল গগনে।
ভরত-সমীপে চলে ত্বরিতগমনে॥
নানা তীর্থ এড়াইল, নদী নানা স্থানী।
হইল গোমতী পার পরম সন্ধানী॥
হেঁটে শালগাছ এড়ে ত্রিংশৎ যোজন।
নন্দীগ্রামে উত্তরিল পবননন্দন॥
গগনমণ্ডলে বীর রহে অন্তরীক্ষে।
তথায় থাকিয়া বীর নন্দীগ্রাম দেখে॥
গড়ের প্রাচীর দেখে পর্ব্বতের সার।
হস্তী ঘোড়া দেখে বীর পর্ব্বত-আকার॥
সিংহাসনে পাদুকা-বেষ্টিত শুভ্র নেতে।
শ্বেত-চামরের বায়ু পড়ে চারিভিতে॥
ত্রিযোজন প্রশস্ত প্রাচীর সুনির্ম্মাণ।
সিংহদ্বার শোভা করে বিচিত্র বিধান॥

পৃথিবীতে রাজা আছে অযুত অযুত।
অষ্টআশী কোটি রাজা দ্বারেতে মজুত॥
বিচিত্র নির্ম্মাণ ঘর বিচিত্র আবাস।
অত্যুচ্চ একৈক ঘর ঠেকেছে আকাশ॥
মরকত-স্তম্ভে শোভে মাণিক রতন।
হাতী ঘোড়া সংখ্যা নাই, কে করে গণন॥
ঠাঁই ঠাঁই বিচিত্র সোনার নাট্যশালা।
দেব দৈত্য গন্ধর্ব্ব আদির যত মেলা॥
রত্ন-সিংহাসনোপরি নেতবস্ত্র পাতি।
তদুপরি পাদুকা রাখিয়া ধরে ছাতি॥
ভরত তাহার নীচে কৃষ্ণসার চর্ম্মে।
বশিষ্ঠ নারদে লয়ে থাকে রাজকর্ম্মে॥
ভরত সাক্ষাৎ হন বিষ্ণু অধিষ্ঠান।
অনুমানে ভরতে চিনিল হনূমান॥
নামিয়া তথায় বীর করিল প্রণাম।
যোড়হাত করি বলে আপনার নাম॥
হনূমান নাম মোর, জাতিতে বানর।
সুগ্রীবের পাত্র আমি পবনকোঙর॥
স্বয়ং বিষ্ণু রঘুনাথ, আমি তাঁর দাস।
এই পুণ্যে পাইলাম তোমার সম্ভাষ॥
রঘুবংশে ভরত আপনি নারায়ণ।
তোমা-দরশনে হয় পাপ-বিমোচন॥
কেকয় রাজের কন্যা তোমার জননী।
দশরথ-ভূপতির মধ্যমা গৃহিণী॥
রাজার মহিষী তিনি, রাজার নন্দিনী।
সৌভাগ্যে তাঁহার সমা নহে অন্য রাণী॥
করিলা রাজার সেবা প্রধানা মহিষী।
জন্মিলা যাঁহার গর্ভে তুমি পূর্ণশশী॥
বর মাগিলেন তিনি অতি সে অনার্য্য।
শ্রীরামের বনবাস, ভরতের রাজ্য॥
সে দুর্নাম গেল তাঁর তোমা-পুত্রগুণে।
তোমার চরিত্রে চমৎকৃত ত্রিভুবনে॥
হস্তী ঘোড়া রথ এড়ি ভূমে বাট বহ।
রাজা হ'য়ে ভ্রাতৃ-ভক্ত হেন নহে কেহ॥




ভরত, ভূপাল হ'য়ে নহ রাজ্যভোগী।
মুনি-ব্যবহার কর, যেন মহাযোগী ॥
যাঁহারে আনিতে গেলে ল'য়ে রাজ্যখণ্ড।
যাঁহার পাদুকাপরি ধর ছত্রদণ্ড ॥
বহুকাল দুঃখী আছ যাঁহার আশ্বাসে।
সেই রাম পাঠালেন তোমার উদ্দেশে ॥
শুভ বার্ত্তা কহে যদি পবননন্দন।
উঠিয়া ভরত তারে দেন আলিঙ্গন ॥
হনুমানে কোল দিয়া ছাড়িবারে নারে।
মুক্তার গাঁথনি যেন চক্ষে জল ঝরে ॥
ভরতের নেত্রজলে হনুমান তিতে।
ভরত প্রসাদ দিতে ভাবিছেন চিতে ॥
তিনশত গাভী দিল বাছি ভাল ভাল।
দুইশত গাছ দিল রসাল কাঁঠাল ॥
অগ্নিবর্ণ স্বর্ণ দিল আশীলক্ষ তোলা।
মণি মুক্তা দিল কত মধ্যে গাঁথা পলা ॥
রূপে গুণে কুলে শীলে যাহার বাখান।
এমন এগার শত কন্যা দিল দান ॥
কন্যাগণে দেখি হাসে পবননন্দন।
পশু আমি, কন্যায় কি মোর প্রয়োজন ॥
ভরত, যে দান দেহ, কিছুই না মানি।
রামের মঙ্গল যাহে, তাহা আমি গণি ॥
এত যদি হনুমান কহিল বচন।
পুনশ্চ ভরত তারে দিলা আলিঙ্গন ॥
বহুদিনে শুনিলাম অপূর্ব্ব কাহিনী।
তুমি নহ বানর, দেবের মধ্যে গণি ॥
ভরত বলেন, বীর, জিজ্ঞাসি তোমায়।
কি কার্য্যে বানরগণ রামের সহায় ॥
কোন্ কোন্ সেনাপতি, কি তার বাখান।
দেশে এলে সবাকার করিব সম্মান ॥
এত যদি পূর্ব্বকথা জিজ্ঞাসে ভরত।
যথাক্রমে হনুমান কহিছে তাবৎ ॥
রাজ্য ছাড়ি গেলা রাম পঞ্চবটী বন।
শূর্পণখা নাক-কাণ-কাটিলা লক্ষ্মণ ॥
মারিলেন তথা খর ত্রিশিরা দূষণ।
মায়ামৃগ ছলে সীতা হরিল রাবণ ॥
সুগ্রীবের সহ সখ্য সীতা-অন্বেষণ।
বালীরে মারিয়া রাজ্য সুগ্রীবে অর্পণ ॥
সমস্ত বানর জড় সুগ্রীব আদেশে।
সীতা অন্বেষিতে সবে যাই দেশে দেশে ॥
একমাস-মধ্যে রাজা করিল নিশ্চয়।
মাসের অধিক হৈলে প্রাণের সংশয় ॥
পাতালে প্রবেশ করি মহা অন্ধকার।
মারিব বানর-সৈন্য, যুক্তি করি সার ॥
অন্ধকার পাতালেতে করিনু প্রবেশ।
চাহিয়া পাতাল সপ্ত না পাই উদ্দেশ ॥
বিন্ধ্যাচলে সম্পাতির সহ হয় দেখা।
রাম নাম বলিতে উঠিল তার পাখা ॥
জটায়ুর জ্যেষ্ঠ পক্ষিশ্রেষ্ঠ সে সম্পাতি।
তার বাক্যে ভরত, ডিঙ্গাই সরিৎপতি ॥
সাগরের কূলে গেনু সকল বানর।
একাকী ভরত আমি ডিঙ্গাই সাগর ॥
একাকী লঙ্কার মধ্যে করিনু প্রবেশ।
অন্তঃপুরে সীতার না পাইনু উদ্দেশ ॥
গৃহে গৃহে চাহি আমি, সীতা নাহি দেখি।
প্রাচীরে বসিয়া কান্দি হ'য়ে বড় দুঃখী ॥
দু'প্রহর রাত্রি গেল, তৃতীয় প্রহরে।
সীতা দেখি অশোকের কানন ভিতরে ॥
কোথা হৈতে আইলে জিজ্ঞাসেন বৈদেহী।
রামের বৃত্তান্ত যত, তাহা আমি কহি ॥
রামের অঙ্গুরী যে দিলাম নিদর্শন।
অঙ্গুরী পাইয়া সীতা করিল ক্রন্দন ॥
দিলেন রামের তরে মস্তকের মণি।
কহিলেন জানাইতে শ্রীরামে কাহিনী ॥
সে মণি-আনিয়া দিনু রাম-বিদ্যমানে।
মণি পেয়ে কান্দিলেন ভাই দুইজনে ॥
বানরের সহায়েতে করি সেতুবন্ধ।
মারিলেন শ্রীরাম সবংশে দশস্কন্ধ ॥



প্রহস্ত মরিল নীল বানরের তেজে।
নাগপাশে মুক্ত করিলেন পক্ষিরাজে ॥
ইন্দ্রজিতে অতিকায়ে মারেন লক্ষ্মণ।
শ্রীরামের হাতে হত হইল রাবণ ॥
শত্রুক্ষয় করিলেন রাম বাহুবলে।
শ্রীরাম লক্ষ্মণ সীতা আসেন কুশলে ॥
আসিলেন সুগ্রীব রাক্ষস বিভীষণে।
পাত্রমিত্র লয়ে চল রাম-সম্ভাষণে ॥
ছিলেন শ্রীরাম কল্য ভরদ্বাজ-ঘরে।
পথেতে পাইবে দেখা, চলহ সত্বরে ॥
শুভবার্ত্তা কহে যদি বীর হনূমান।
শত্রুঘ্নেরে ভরত ডাকেন সন্নিধান ॥
সুদিন হইল ভাই দুঃখ অবশেষ।
বহু দিবসেতে রাম আইলেন দেশ ॥
প্রস্তর প্রতিমা যত আছে স্থানে স্থান।
সুগন্ধি চন্দনে করাও সে সবাকারে স্নান ॥
দেবতার স্থানে বাদ্য বাজা'ক বাইতি।
দেহ ধূপ নৈবেদ্য ঘৃতের জ্বাল বাতি ॥
ফল মূল নৈবেদ্য ভরিয়া দেহ ডালা।
সুগন্ধি চন্দনকাষ্ঠে জ্বালহ পাঁজালা ॥
উচ্চ নীচ স্থান কর, একই সোসর।
পথ পরিষ্কার কর, বাছহ কঙ্কর ॥
প্রতিপুরে দ্বারে দ্বারে পোত বৃক্ষকলা।
গাছে গাছে পতাকা বান্ধহ পুষ্পমালা ॥
আলগোছে টাঙ্গা বান্ধ নেতের উয়াড়ে।
পুরনারী দেখে যেন থাকি তার আড়ে ॥
রামের চরণ যে করিবে নিরীক্ষণ।
কোটি-কোটি জন্মপাপ হইবে মোচন ॥
যা বলিল ভরত, করিল শত্রুঘন।
নন্দীগ্রাম হৈল যেন অমর-ভুবন ॥
রামের পাদুকা শিরে করিয়া ভরত।
চলিলেন সামন্ত সহিত শত শত ॥
পাদুকার উপরে ধরিল ছত্রদণ্ড।
চামর ঢুলায় তায় আনন্দ অখণ্ড ॥
প্রতিপদক্ষেপেতে করেন নমস্কার।
ভরত আনিতে রামে সানন্দ অপার ॥
নারদ বশিষ্ঠ চলে কুল-পুরোহিত।
সংসারের লোক চলে হ'য়ে আনন্দিত ॥
আবৃত হইল দোলা নেতের উয়াড়ে।
সাতশত সতীনে কৌশল্যাদেবী নড়ে ॥
ব্রাহ্মণ ক্ষত্রিয় বৈশ্য শূদ্র চারি বর্ণ।
শ্রীরামে দেখিতে লোক চলিল অগণ্য ॥
ঊর্দ্ধশ্বাসে ধাইয়া চলিল গর্ভবতী।
লজ্জা ভয় ত্যজি যায় কুলের যুবতী ॥
কাণা খোঁড়া শিশু বুড়া ল'য়ে অন্ধজনে।
অন্ধজন চক্ষু পায় শ্রীরাম-দর্শনে ॥
অনেক ব্রাহ্মণ চলে, অনেক ব্রাহ্মণী।
তাহাদের ঘরে নাহি রহে এক প্রাণী ॥
অবধূত সন্ন্যাসী চলিল ঊর্দ্ধমুখে।
নপুংসক চলিল যে অন্তঃপুর রাখে ॥
গাছে পক্ষী না রহে না রহে পশু বনে।
স্থাবর জঙ্গম কীট চলিল সঘনে ॥
ভূত প্রেত পিশাচ যে থাকে অন্তরীক্ষে।
রামেরে দেখিতে যায়, কেহ নাহি থাকে ॥
তের শত বৃহন্দে বাহির হৈল পথে।
ভরত শ্রীরামচন্দ্রে না পান দেখিতে ॥
ভরত বলেন হে চঞ্চল হনূমান।
যত কিছু বলিলা হইল সব আন ॥
হনূমান বলেন না হও উতরোল।
গোমতীর পারে শুন কটকের রোল ॥
ভরদ্বাজ মুনির বরেতে বিদ্যমান।
শুষ্কগাছে ফল-মূল, লহ এই দান ॥
ওই দেখ রথখান আসিছে আকাশে।
ব্রহ্মার সৃজিত রথ বহে রাজহংসে ॥
কি ক'ব রথের কথা, অপূর্ব্ব কাহিনী।
উহার উপরে সৈন্য সত্তর অক্ষৌহিণী ॥
তিন কোটি রাক্ষস সহিত বিভীষণ।
এক কোণে রথের রয়েছে ভুক্টমন ॥





রথখান দেখ সবে ঢাকিছে গগন।
ঢাকিল সূর্য্যের তেজ রথের কিরণ ॥
এমত উভয়ে হয় কথোপকথন।
হেনকালে রথ ল'য়ে আসিল পবন ॥
ভরতে দেখিয়া রাম হলেন কাতর।
অস্থি-চর্ম্ম-সার অতি ক্ষীণ কলেবর ॥
চলিয়া আসিতে পদ উছটিয়া পড়ে।
হনুমান কোলে করি রথে গিয়া চড়ে ॥
রথোপরি চারি ভায়ে হৈল দরশন।
চতুর্দ্দশ বৎসরান্তে দেন আলিঙ্গন ॥
প্রেমে পূর্ণ আনন্দে বহিছে অশ্রুধার।
শ্রীরামেরে ভরত করেন নমস্কার ॥
জানকীরে প্রণিপাত করেন ভরত।
আশীর্ব্বাদ জানকী করেন শত শত ॥
জ্যেষ্ঠজ্ঞানে ভরত লক্ষ্মণে নাহি বন্দে।
পরস্পর কোলাকুলি পরম আনন্দে ॥
তিনের অনুজ বটে বীর শত্রুঘন।
চারি ভাই একবারে কৈলা আলিঙ্গন ॥
এক বিষ্ণু চারি অংশ মায়ার কারণ।
দেবগণ বলে পাছে হয় বা মিলন ॥
এক ঠাঁই চারি ভায়ে হইল মিলন।
আনন্দে অমর করে পুষ্প-বরিষণ ॥
শ্রীরাম বশিষ্ঠ গুরু করেন বন্দন।
সবারে বন্দেন রাম কুলের ব্রাহ্মণ ॥
পুত্রশোকে কৌশল্যার অস্থিচর্ম্মসার।
রাম রাম বিনা তাঁর মুখে নাহি আর ॥
সুমিত্রার নেত্রে বারি ঝরে ঝর-ঝর।
সর্ব্বদা কাঁন্দিছে বলি রাম-রঘুবর ॥
হেনকালে সীতা-সহ শ্রীরাম-লক্ষ্মণ।
রথ হৈতে নামি এল জননী-সদন ॥
মাতা বিমাতারে রাম করেন প্রণাম।
আশীর্ব্বাদ করে, চিরজীবী হও রাম ॥
অন্ধের নয়ন যেন হয় পুনর্ব্বার।
সেইরূপ আনন্দ সতিনী দু'জনার ॥
পুলকে পূর্ণিত হ'য়ে কান্দে দুই রাণী।
দুইজনে প্রণমিলা সীতা ঠাকুরাণী ॥
কান্দেন সুমিত্রা রাণী সীতা ল'য়ে কোলে।
তিনজনে তিতিলেক নয়নের জলে ॥
সুমিত্রার আগে রাম যোড়হাতে কন।
এই লহ মাতা, তব প্রাণের লক্ষ্মণ ॥
বনেতে গমন আমি কৈনু যেইকালে।
হাতে হাতে লক্ষ্মণেরে সঁপি দিয়াছিলে ॥
প্রাণের দোসর মম লক্ষ্মণ যে ভাই।
লক্ষ্মণের গুণে বনে দুঃখ জানি নাই ॥
পিতৃসত্য পালিয়া আইনু দেশে ফিরে।
তোমার লক্ষ্মণে আনি দিলাম তোমারে ॥
সুমিত্রা বলেন রাম কত কহ আর।
আমার লক্ষ্মণ নহে, জানিও তোমার ॥
এক কথা রাম, আমি জিজ্ঞাসি তোমাকে।
কেন এ শেলের চিহ্ন লক্ষ্মণের বুকে ॥
শ্রীরাম বলেন মাতা করি নিবেদন।
লঙ্কাপুরী মধ্যে হয়েছিল মহারণ ॥
রাবণের পুত্র ইন্দ্রজিৎ নাম ধরে।
মহাধনুর্দ্ধর সেই ভুবন ভিতরে ॥
তাহারে লক্ষ্মণ ভাই করে বিনাশন।
মহাক্রোধে সমরে আইল দশানন ॥
মহারণে লক্ষ্মণেরে শক্তি প্রহারিল।
সেই শক্তি লক্ষ্মণের বুকেতে বাজিল ॥
অচেতন হ'য়ে ভাই পড়ে রণস্থলে।
হইয়া ব্যাকুল আমি করিলাম কোলে ॥
হনুমান ঔষধ আনিয়া তদন্তর।
লক্ষ্মণের প্রাণদান কৈল বীরবর ॥
অতএব এই চিহ্ন শক্তির প্রহার।
সে সব কহিতে দুঃখ বাড়য়ে অপার ॥
সুমিত্রা বলেন, রাম, শুনহ বচন।
শেল চিহ্নোপরে কেন না দিলে চরণ ॥
যে পদ-স্পর্শনে স্বর্ণ হৈল কাষ্ঠ তরি।
লক্ষ্মণের বুকে কেন নাহি দিলে হরি ॥



লক্ষ্মণের বর্ণে স্বর্ণ হইত মিলন।
তবে শেলচিহ্ন না থাকিত কদাচন ॥
হেঁটমুখে রহে রাম হইয়া লজ্জিত।
ভরত পাদুকা আনি যোগায় ত্বরিত ॥
সম্মুখেতে রাখিল পাদুকা দুই পাট।
রথ ত্যজি রঘুনাথ ভূমে বহে বাট ॥
ভরত বলেন, গোসাঁই, করি নিবেদন।
মহাব্রত করেছিনু পাদুকা সেবন ॥
ব্রত সাঙ্গ হৈল মম তব-আগমনে।
বারেক পাদুকা দেহ ও রাঙ্গা-চরণে ॥
প্রজারা নোঙায় মাথা পাদুকা দেখিয়ে।
পাদুকা দিলেন পায় হরষিত হ'য়ে ॥
রাজ্যখণ্ডে যান রাম পরম হরিষে।
লঙ্কাকাণ্ডে গাইল পণ্ডিত কৃত্তিবাসে ॥



● শ্রীরামের কৈকেয়ী-সম্ভাষণ ●

আইল দেশেতে রাম আনন্দ সবার।
শুনিল কৈকেয়ী রাণী শুভ সমাচার ॥
অভিমানে কৈকেয়ীর বারিপূর্ণ আঁখি।
কথা কি কবেন রাম মা বলিয়া ডাকি ॥
যদি রাম পূর্ব্বমত করে সম্ভাষণ।
রাখিব এ দেহ, নহে ত্যজিব জীবন ॥
এতেক ভাবিয়া রাণী হৈল অধোমুখ।
করেতে রাখিল এক বিষের লড্ডুক ॥
যদি রাম মা বলিয়া না ডাকে আমারে।
ত্যজিব এ পাপ-প্রাণ বিষপান ক'রে ॥
এত বলি অভিমানে রহিলেন রাণী।
অন্তরে জানিল তাহা রাম-রঘুমণি ॥
ব্যথিত হইল প্রাণ বিমাতার তরে।
অগ্রেতে চলিলা রাম কৈকেয়ীর ঘরে ॥
ধূলায় বসিয়া রাণী বিরস-বদন।
হেনকালে গিয়া রাম বন্দিলা চরণ ॥

কৈকেয়ীরে শ্রীরাম কহেন যোড় করে।
দেশেতে আইনু মাতা চৌদ্দবর্ষ পরে ॥
অরণ্যেতে পড়েছিনু অনেক প্রমাদে।
উদ্ধার হ'য়েছি সবে তব আশীর্ব্বাদে ॥
লজ্জায় কৈকেয়ী কহিছেন রঘুনাথে।
কোন্ দোষে দোষী আমি তোমার অগ্রেতে ॥
বনে গেলে দেবতার কার্য্যসিদ্ধি লাগি।
আমারে করিলে কেন নিমিত্তের ভাগী ॥
তুমি গোলোকের পতি জানে এ সংসার।
অবতার হ'য়েছ হরিতে ক্ষিতি-ভার ॥
সংসারের সার তুমি, কে চিনিতে পারে।
সূর্য্যবংশ পবিত্র তোমার অবতারে ॥
অরি মারি দেবতার বাঞ্ছা পূরাইলি।
আমার মাথায় দিয়ে কলঙ্কের ডালি ॥
বাছা রাম, বলি তোরে আর এক কথা।
এত যে দিতেছ দুঃখ জানিয়া বিমাতা ॥
চিরকাল ভরত-অধিক স্নেহ করি।
কু-কথা বলিনু মুখে, তোমার চাতুরী ॥
সর্ব্বঘটে স্বামী তুমি, সুখ-দুঃখদাতা।
এতেক দুর্গতি কৈলে জানিয়া বিমাতা ॥
লজ্জিত হইয়া রাম হেঁট কৈল মাথা।
যোড়হাত করি রাম কহিছেন কথা ॥
কৈকেয়ীরে তোষে রাম বিনয়বচনে।
তব দোষ নাহি মাতা, দৈব বিড়ম্বনে ॥
কালেতে সকলি হয় বিধির নির্ব্বন্ধ।
তোমার প্রসাদে বধিলাম দশস্কন্ধ ॥
তোমা হৈতে পাইলাম সুগ্রীব সুমিত।
সঙ্কটেতে সুগ্রীব করিল বড় হিত ॥
তোমার প্রসাদে করি সাগর-বন্ধন।
রাবণে মারিয়া তুষিলাম দেবগণ ॥
জানিলাম লক্ষ্মণের যতেক ভকতি।
জানিলাম সীতাদেবী পতিব্রতা সতী ॥
তোমা হৈতে ধর্ম্মাধর্ম্ম জানিলাম মাতা।
ছলবাক্যে কৈকেয়ী দ্বিগুণ পায় ব্যথা ॥





সবার আনন্দ হৈল রাম-দরশনে।
আনন্দে রহিলা রাম মাতার ভবনে ॥
কেহ নাচে কেহ গায় মনের হরিষে।
লঙ্কাকাণ্ড গাইল পণ্ডিত কৃত্তিবাসে ॥



## ● শ্রীরাম দর্শনে পুরবাসীর আগমন ●

বাহির চৌতারে রাম করেন দেয়ান।
কোটি কোটি সেনাপতি দাণ্ডায় প্রধান ॥
সবাকারে আসন যোগায় শীঘ্রগতি।
বসিল ছত্রিশ কোটি শ্রেষ্ঠ সেনাপতি ॥
ভরতে করান রাম সৈন্য-পরিচয়।
দেখহ সুগ্রীব রাজা সূর্য্যের তনয় ॥
যুবরাজ অঙ্গদ যে বালির কুমার।
সুগ্রীব দিলেন যারে সর্ব্ব-অধিকার ॥
দেখহ গবাক্ষ গয় সে গন্ধমাদন।
মহেন্দ্র দেবেন্দ্র দেখ সুষেণ নন্দন ॥
ঋষভ কুমুদ দেখ পনস সম্পাতি।
নল নীল দেখ এই মুখ্য সেনাপতি ॥
ঐ দেখ সুষেণ আর মন্ত্রী জাম্বুবান।
ঔষধে আর মন্ত্রণাতে দোঁহে সাবধান ॥
এই দেখ হনুমান পবননন্দন।
যাহার বিক্রমে মারিলাম দশানন ॥
ইহার গুণের কথা কি কব বিশেষ।
হনূমান করিয়াছে সীতার উদ্দেশ ॥
হনূমান আমার সকল কার্য্যে দড়।
চারি ভাই হৈতে মম হনূমান বড় ॥
ওই দেখ লঙ্কেশ্বর মিত্র বিভীষণ।
যাহার মন্ত্রণা-গুণে মরিল রাবণ ॥
কহিলেন রঘুনাথ যার যত গুণ।
সর্ব্বলোক তার পানে চাহে পুনঃ পুনঃ ॥
রাক্ষস বানর সব ধরে নানা মায়া।
রামের ইঙ্গিতে তারা ধরে নর কায়া ॥

ভরত বলেন, সাক্ষী হও সর্ব্বজন।
প্রভুর চরণে আমি করি নিবেদন ॥
ভরত প্রণাম করি রামের চরণে।
যোড়হাতে বলেন সবার বিদ্যমানে ॥
স্থাপ্যধন মম ঠাঁই আছে পিতৃরাজ্য।
তোমার আজ্ঞাতে করিয়াছি রাজকার্য্য ॥
আজ্ঞা কর, রাজ্য লহ, বৈস সিংহাসনে।
সেবা করি থাকি রাম-সীতার চরণে ॥
মহারাজ্য রাখিতে আমার শক্তি নহে।
কেশরীর বিক্রম শৃগালে কোথা বহে ॥
সবলের বোঝা কি দুর্ব্বলে নিতে পারে।
মহারাজ্য মহাবীর পারে রাখিবারে ॥
অদ্য হৈতে রাজ্যভার আমারে না লাগে।
ক্রমাগত রাজ্য রাম ভুঞ্জ যুগে যুগে ॥
ভরতের কথা শুনি শ্রীরাম হাসিয়া।
ভরতে করেন কোলে বাহু প্রসারিয়া ॥
ভরত বলেন পুনঃ বিনয় বচন।
ভরতের প্রতি রাম কহেন তখন ॥
তব ব্যবহারে ভাই হইলাম বশ।
পৃথিবী যুড়িয়া তব ঘুষিবেক যশ ॥
জানাইল গণকে উত্তম তিথি বার।
কাটিতে মাথার জটা হইল সবার ॥
চারিভাই বসিলেন কাঞ্চনের খাটে।
শুভক্ষণে নাপিত শিরের জটা কাটে ॥
জটাজূট মুণ্ডন করিয়া সুবিধান।
সুবাসিত গঙ্গাজলে করাইল স্নান ॥
অতঃপর করিয়া বল্কল বিসর্জ্জন।
পরিধান করিলেন বিচিত্র বসন ॥
জানকীরে স্নান করাইল যত রাণী।
বৈকুণ্ঠ হইতে লক্ষ্মী আইলা আপনি ॥
করেছিলা রামচন্দ্র যেমত আচার।
বল্কল পরিয়া সব আছিল সংসার ॥
অযোধ্যার মনুষ্য তপস্বিবেশধারী।
পরিল বসন সে বল্কল পরিহরি ॥



শ্রীরামের দুঃখে লোক ছিল সব দুঃখী।
তাঁহার সুখেতে লোক হইলেক সুখী॥
আনন্দে কৌশল্যা দেবী করিল রন্ধন।
চারি ভাই করিলেন অমৃত-ভোজন॥
যজ্ঞস্থানে সীতাদেবী গেলেন আপনি।
ভোজন করিল সৈন্য সত্তর অক্ষৌহিণী॥
সুখে গেল বিভাবরী, হইল প্রভাত।
আইল সকল লোক রামের সাক্ষাৎ॥
শ্রীরাম ভূপতি হন গিয়া অযোধ্যায়।
বাসনা করিয়া সবে চলিল তথায়॥
চলিল রামের সঙ্গে হাতী ঘোড়া চড়ি।
দেখিবারে স্ত্রী-পুরুষ এল রড়ারড়ি॥
যে যেমন ভাবে ছিল সেই ভাবে ধায়।
বৃদ্ধ কাণা খোঁড়া শিশু কেহ নাহি রয়॥
কাণা খোঁড়া ধরিয়া ত আনে অন্য জনে।
সর্ব্বদুঃখ ঘুচে তার রাম-দরশনে॥
ঊর্দ্ধশ্বাসে ধাইয়া আইসে গর্ভবতী।
লজ্জা ভয় পরিহরি আইসে যুবতী॥
কি করিবে স্বামী, কি করিবে জনে-জনে।
সর্ব্বপাপ ঘুচিবেক রাম-দরশনে॥
চল সবে দেখি গিয়া রামের বদন।
জুড়াইবে নয়ন সুতৃপ্ত হবে মন॥
মাতঙ্গ ছত্রিশ কোটি আইল দন্তাল।
বানর ছত্রিশ কোটি বিক্রমে বিশাল॥
হাতী ঘোড়া চড়ি সবে অযোধ্যায় যায়।
শুষ্কগাছে ফল ফুল ছিঁড়ি সবে খায়॥
সুমন্ত্র যোগায় রথ জয় জয় নাদে।
রথোপরি চারি ভাই দিব্য পরিচ্ছদে॥
ধরেন ভরত তবে অশ্ব কড়িয়ালী।
চামর ঢুলান শ্রীলক্ষ্মণ মহাবলী॥
শত্রুঘ্ন রামের গাত্রে করেন ব্যজন।
চারি অংশে বিরাজিত রথে নারায়ণ॥
দুই দিকে সর্ব্বলোক রাম-পানে চাহে।
শ্রীরামের যত গুণ শত মুখে কহে॥

বহুপুণ্যে পাই প্রভু, তোমা হেন রাজা।
জন্মে জন্মে রঘুনাথ করি তব পূজা॥
সর্ব্বলোক মুগ্ধ হয় করি দরশন।
সর্ব্বক্ষণ দেখি যেন তব চন্দ্রানন॥
দেখিয়া রামের মুখ ভুবনমোহন।
পুর-বনিতার মন মজিল নয়ন॥
শ্রীরামের মন নহে, অন্যের যেমন।
যে মন সীতার প্রতি, কে পায় সে মন॥
যথা রাম তথা সীতা শোভে দুই জন।
অন্যপানে শ্রীরাম না চান কদাচন॥
সীতার সৌভাগ্য, তারা বলিয়া অন্তরে।
আপনা নিন্দিয়া সবে গেল ঘরে ঘরে॥
ঘরে গিয়া স্ত্রীলোকের প্রাণ নহে স্থির।
অযোধ্যায় প্রবেশ করেন রঘুবীর॥
ভরতের প্রতি রাম করেন আদেশ।
কটক রহিতে স্থান করহ উদ্দেশ॥
পাইয়া রামের আজ্ঞা ভরত সত্বর।
করিলেন নির্দ্দিষ্ট ছত্রিশ কোটি ঘর॥
একবৃন্দ আবাস সে দেখিতে রূপস।
চালে শোভা করিতেছে রত্নের কলস॥
রত্নময় ঘরখান ধরে নানা জ্যোতি।
এই ঘরে রহুক সুগ্রীব নরপতি॥
আর যে আবাস দেখ নির্ম্মল কাঞ্চন।
তিন কোটি রাক্ষসে রহুক বিভীষণ॥
দেখ এই ঘরে মণি-মাণিক্য প্রস্তর।
রহুক সৈন্যের সহ বালির কোঙর॥
আর যে আবাস দেখ মুকুতা-গঠনি।
এইখানে হনুমান থাকুক আপনি॥
সিন্ধুনদতীরে আর সরযূর তীরে।
এত দূর চাপি বৈসে রাক্ষস-বানরে॥
সিন্ধুনদ সরযূতে চল্লিশ যোজন।
এতদূর ব্যাপিয়া রহিল সৈন্যগণ॥
স্বর্ণখাটে শুইল বানর শয্যাতলে।
দেবকন্যা লইয়া বঞ্চিল কুতূহলে॥





**• শ্রীরামের রাজ্যাভিষেক •**

কহেন ভরত গিয়া সুগ্রীবের ঘর।
কালি ছত্রদণ্ড ধরিবেন রঘুবর ॥
পুনর্ব্বসু নক্ষত্র ও পূর্ণ চৈত্রমাস।
শ্রীরাম হবেন রাজা, আজি অধিবাস ॥
অন্য দ্রব্য আনিব সে কোন কার্য্য গণি।
আনিতে নারিব চারি সাগরের পানি ॥
দিলাম চারিটি রত্ন-নির্ম্মিত কলসী।
চারি সিন্ধু জল আন কিষ্কিন্ধ্যার বাসী ॥
সাত শত নদী আছে পৃথিবী-মণ্ডলে।
শ্রীরামের অভিষেক হবে সেই জলে ॥
সাত শত স্বর্ণকুম্ভ এই তব ঠাঁই।
সকল নদীর জল যেন কাল পাই ॥
সুগ্রীব বানর পানে চাহে কটাক্ষেতে।
ধাইয়া বানর-সৈন্য কুম্ভ নিল হাতে ॥
রাজা বলে, সাগরের জলে চিহ্ন আছে।
নালিজুলি জল আনি ভাণ্ডাও যে পাছে ॥
পাঠাইলা সুগ্রীব বানর চতুর্ভিত।
অধিবাস রামের করেন পুরোহিত ॥
বশিষ্ঠ নারদ মুনি করে বেদধ্বনি।
অখিল ভুবনে রামজয় শব্দ শুনি ॥
রাম-সীতা উপবাসে রহেন দু'জনে।
পুরীশুদ্ধ সকলে রহিল জাগরণে ॥
রাম-সীতা দুই জনে কহেন কাহিনী।
আর এক দিন প্রভু, ছিলাম এমনি ॥
শুনিয়া সীতার কথা শ্রীরামের হাস।
মধুরবচনে তাঁরে করেন সম্ভাষ ॥
পূর্ব্বদিনে রামসীতা ছিলেন সংযত।
পরদিন রাম রাজা হন শাস্ত্রমত ॥
প্রভাত হইল, পূর্ব্বদিকের প্রকাশ।
বানর কলসী হাতে উঠিল আকাশ ॥
অগ্নি-হেন উড়ি যায় নীল যে বানর।
চক্ষুর নিমিষে গেল সে পূর্ব্বসাগর ॥
অযোধ্যা সাগরপূর্ব্ব চারি-শ যোজন।
রাম-তেজে নীলবীর গেল ততক্ষণ ॥
কলসী ভরিয়া রাখে সাগরের ঘাটে।
চিহ্ন চাহি নীল-বীর ভ্রমে তার তটে ॥
রক্তচন্দনের ডাল দিলেক ঢাকনি।
সুগ্রীবের কাছে রাখে প্রভাত-রজনী ॥
জাম্বুবান তার বাক্যে তেজে করি ভর।
চক্ষুর নিমেষে গেল পশ্চিম সাগর ॥
অযোধ্যা পশ্চিম-সিন্ধু আটশ যোজন।
শ্রীরামের তেজেতে সে গেল ততক্ষণ ॥
রাখিল কলসী ভরি সাগরের পাড়ে।
চিহ্ন অন্বেষিয়া বুড়া ভ্রমে উভরড়ে ॥
দেবদারু ডাল ভাঙ্গি আচ্ছাদিল পানি।
রাখিল সুগ্রীব কাছে প্রভাত-রজনী ॥
দক্ষিণ সাগরে গেল নল মহাবীর।
যেখানে সে বান্ধিয়াছে সমুদ্রে গভীর ॥
দক্ষিণ সাগর পাঁচশত যে যোজন।
শ্রীরামের তেজে নল গেল ততক্ষণ ॥
নল দেখি সাগরের উড়িল জীবন।
আরবার নলবীর এল কি কারণ ॥
সাগরের ত্রাস দেখি নলে হৈল হাস।
হাসিয়া সাগর-প্রতি করিছে আশ্বাস ॥
ছিলাম রামের সঙ্গে, তেঁই মম বল।
কার শক্তি বান্ধিবারে পারে তব জল ॥
শ্রীরাম হবেন রাজা অযোধ্যানগরে।
জল হেতু আসিয়াছি তোমার সাগরে ॥
মনে তোলাপাড়া করে নল মহাবল।
রত্নকুম্ভে ভরিলেক সাগরের জল ॥
কলসী ভরিয়া রাখে সেতুর উপরে।
চিহ্ন চাহি নলবীর ভ্রমে তীরে তীরে ॥
সম্মুখে দেখিল গাছ ধবল চন্দন।
ডাল ভাঙ্গি জলোপরি দিল আচ্ছাদন ॥



শ্বেতচন্দনের ডালে আচ্ছাদিল পানি।
সুগ্রীবের কাছে রাখে প্রভাত-রজনী ॥
উত্তর সাগর পথ হাজার যোজন।
কোন্ বীর যাইবে ভাবিছে মনে মন ॥
শ্রীরাম সুগ্রীব দোঁহে করে অনুমান।
হাতে কুম্ভ আকাশে উঠিল হনুমান ॥
শোঁ শোঁ শব্দে যায় বীর বায়ু করি ভর।
উপাড়ে লেজের টানে পাদপ পাথর ॥
আকাশে থাকিয়া গাছ জলে স্থলে পড়ে।
বজ্র অনুবর্জ্জি যেন বান্ধব বাহুড়ে ॥
পবনগমনে যায় পবন-নন্দন।
মুহূর্ত্তের মধ্যে গেল হাজার যোজন ॥
কলসী ভরিয়া রাখে সাগরের পাড়ে।
চিহ্ন চাহি হনূমান ভ্রমে উভরড়ে ॥
চন্দনের ডাল তাহে দিলেক ঢাকনি।
সুগ্রীবের কাছে রাখে প্রভাত-রজনী ॥
সবাকার পাছে গেল বীর হনূমান।
আইল লইয়া জল সর্ব্ব-আগুয়ান ॥
গবাক্ষ শরভ গয় ও গন্ধমাদন।
কেশরী কুমুদ আর সুষেণ-নন্দন ॥
মহেন্দ্র দেবেন্দ্র আর বানর পনস।
আনিল তীর্থের জল হাজার কলস ॥
সীতাসহ শ্রীরাম বৈসেন সিংহাসনে।
অভিষেক করিল সুগ্রীব-বিভীষণে ॥
স্বর্গ মর্ত্ত্য পাতালেতে দু'রাজা সঞ্চারে।
দুই রাজা ছত্র ধরে রামের উপরে ॥
পৃথিবীতে যত রাজা আছে চতুর্ভিত।
শ্রীরামের অভিষেকে দ্বারে উপস্থিত ॥
স্বর্গলোক মর্ত্ত্যলোক আইল পাতাল।
অযোধ্যায় ত্রিভুবন হইল মিশাল ॥
রহিবার স্থান নাহি, সৈন্য কলকলি।
নানা শব্দে বাদ্য বাজে আর করতালি ॥
চারিভিতে চামর ঢুলায় রাজগণ।
রামের সম্মুখে স্থিত ভাই তিন জন ॥

বিরিঞ্চি বলেন, নাহি যাব রামস্থান।
দেব-কন্যাগণ গিয়া করুন কল্যাণ ॥
দেবতা তেত্রিশ কোটি রহে অন্তরীক্ষে।
দেবকন্যাগণ গেল রামের সম্মুখে ॥
কৃত্তিবাস কবির কবিত্ব সুধাভাণ্ড।
রাজরাজা গাইলেন গীত লঙ্কাকাণ্ড ॥



**● শ্রীরামের অভিষেকে দেবকন্যাগণের আশীর্ব্বচন ●**

রতি, সতী হৈমবতী, লীলাবতী ভানুমতী,
ইত্যাদি অনেক দেবরামা।
আইলেন অযোধ্যায়, দাসদাসী সঙ্গে যায়,
বসনে ভূষণে নিরুপমা ॥
হাতে লয়ে দূর্ব্বাধান, রামের সম্মুখে যান,
শ্রীরামের করিতে কল্যাণ।
জয় জয় রঘুবীর, পতি হও পৃথিবীর,
পৃথিবীতে তব গুণগান ॥
পৃথিবীতে জন্ম নিলা, নরলীলা প্রকাশিলা,
তুমি লক্ষ্মীপতি নারায়ণ।
কি করিব আশীর্ব্বাদ, পূরিল মনের সাধ,
করিলাম তব দরশন ॥
আসিয়া কিন্নরীগণে, অভিষেক-নিমন্ত্রণে,
করিল রামের গুণগান।
বিদ্যাধর বিদ্যাধরী, আসিয়া অযোধ্যাপুরী,
নৃত্য গীত বাদ্যের বিধান ॥
যত রাজা প্রজাগণ, সকলি সানন্দ মন,
শ্রীরামের অভিষেক-দিনে।
নানা অর্থ-বিতরণে, সন্তুষ্ট ব্রাহ্মণগণে,
কৃত্তিবাস অভিষেক ভণে ॥







**● সীতা ও শ্রীরামচন্দ্র কর্ত্তৃক বানরগণের পুরস্কার ●**

ফেলিয়া দিলেন ব্রহ্মা স্বর্ণ পদ্মমালা।
অলক্ষ্যে করিল শোভা শ্রীরামের গলা॥
স্বর্ণ মণি মাণিক্য নির্ম্মিত দিব্য হার।
ইন্দ্র পাঠাইয়া দিল আরো অলঙ্কার॥
নানাবিধ মণিমুক্তা পরশ পাথর।
কুবেরের হার শোভে কণ্ঠের উপর॥
দেবতার ভূষণেতে হ'য়ে বিভূষিত।
রাম রাজা হইলেন জগতে পূজিত॥
শ্রীরামের অভিষেক শুনে যেই নরে।
ঐহিক সম্পদ্ বাড়ে পরলোকে তরে॥
কোটি কোটি দ্বিজ যায় শ্রীরামের স্থান।
যাহার যে অভিলাষ তাহা পায় দান॥
গ্রাম ভূমি স্বর্ণদান করেন শ্রীরাম।
বিমুখ না হয় কেহ, সবে পূর্ণকাম॥
পূর্ণ চৈত্রমাস, পুনর্ব্বসু যে নক্ষত্র।
শুভক্ষণে শ্রীরাম ধরেন দণ্ডছত্র॥
স্বর্ণ-পদ্মমালা গলে সূর্য্য সম জ্বলে।
সে মালা দিলেন রাম সুগ্রীবের গলে॥
অঙ্গদের কাছে রাম ছিলেন লজ্জিত।
অপূর্ব্ব ভূষণে তারে করেন ভূষিত॥
ছত্রিশ কোটি সেনা রামের পায় দান।
অভিমানে নীরব রহিলা হনূমান॥
শ্রীরামের দানেতে সকলে হৈল সুখী।
হনূমান কেবল মুদিল দুই আঁখি॥
অপরাধ কি করিনু প্রভুর চরণে।
সবারে তোষেণ মোরে না তোষেণ কেনে॥
বাহির করেন সীতা আপনার হার।
কি কব তাহার মূল্য ভুবনের সার॥
সে হার দেখিয়া সবে চাহে পরস্পর।
নানা রত্ন মণি তাহে পরশ পাথর॥
বড় বড় সেনাপতি পরস্পর চায়।
না জানি সীতার হার কোন্ জন পায়॥
হাতে হার করি সীতা রাম-পানে চান।
অভিপ্রায় মনে, ইহা কারে দেন দান॥
বুঝিয়া শ্রীরাম তার করেন বিধান।
যারে তব ইচ্ছা যায় তারে কর দান॥
অম্বুদেশ সময়েতে উদ্দেশ যে করে।
মরেছিনু সবে প্রাণ দিল বারে বারে॥
এমত বুঝিয়া সীতা, তার কর দান।
কোন জন না করিবে এতে অভিমান॥
জানকী হনূর পানে চান বারে বার।
ধেয়ে গিয়া হনূমান গলে পরে হার॥
মারুতির গলে শোভে জানকীর হার।
প্রণমিল হনূমান চরণে সীতার॥
সীতা বলে, যতকাল থাকিবে পৃথিবী।
রোগ-শোকহীন তুমি হও চিরজীবী॥
যাবৎ থাকিবে চন্দ্র সূর্য্যের প্রচার।
যাবৎ রামের নাম ঘুষিবে সংসার॥
ততকাল হও তুমি অক্ষয় অমর।
হনূমান তোমারে দিলাম এই বর॥
রাম নাম প্রসঙ্গ হইবে যেই স্থানে।
যথা তথা থাক তুমি আসিবে সেখানে॥

**● হনূমানের নিজ বক্ষোমধ্যে রামনাম প্রদর্শন ●**

হাসিতে হাসিতে হনু হার লয়ে হাতে।
ছিন্নভিন্ন করে হার চিবাইয়া দাঁতে॥
দেখিয়া হনুর কর্ম্ম হাসেন লক্ষ্মণ।
কুপিত রহস্যভাবে বলেন তখন॥
লক্ষ্মণ বলেন, প্রভু, করি নিবেদন।
মারুতির গলে হার দিলা কি কারণ॥
সহজে বানর গণ্য পশুর মিশালে।
রত্নহার দিলে কেন বানরের গলে॥



শ্রীরাম বলেন, শুন প্রাণের লক্ষ্মণ।
কি হেতু ছিঁড়িল হার পবননন্দন ॥
ইহার বৃত্তান্ত হনূমান ভাল জানে।
জিজ্ঞাসহ হনূমানে সভা-বিদ্যমানে ॥
হনূমান বলে শুন ঠাকুর লক্ষ্মণ।
বহুমূল্য বলি হার করিনু গ্রহণ ॥
দেখিলাম বিচার করিয়া তার পরে।
রামনাম নাহি এই হারের ভিতরে ॥
রামনাম-হীন যাহা এমন যে ধন।
পরিত্যাগ করা ভাল, নাহি প্রয়োজন ॥
লক্ষ্মণ বলেন, শুন পবনকুমার।
রামনাম চিহ্ন নাহি দেখেছে তোমার ॥
তবে কেন মিথ্যা দেহ করেছ ধারণ।
কলেবর ত্যাগ কর পবননন্দন ॥
এতেক শুনিয়া তবে পবনকুমার।
নখে চিরি বক্ষঃস্থল করিল বিদার ॥
সভামধ্যে দেখাইল বিদারিয়া বক্ষ।
অস্থিময় রামনাম লেখা [illegible]
দেখিয়া সভার লোক হৈল চমকিত।
অধোমুখে রহিলেন লক্ষ্মণ লজ্জিত ॥
লক্ষ্মণ বলেন, শুন বীর হনুমান।
শ্রীরামের ভক্ত নাহি তোমার সমান ॥
তোমারে জানেন রাম, রামে জান তুমি।
তব মহিমার সীমা কি জানিব আমি ॥
হনূমান বলে, আমি বনের বানর।
রামের দাসানুদাস তোমার নফর ॥
শুনিয়া হনুর কথা শ্রীরামের হাস।
লঙ্কাকাণ্ডে গাইল পণ্ডিত কৃত্তিবাস ॥

● হনুমানের ভোজন ও বিভীষণাদির বিদায় ●

বিভীষণে কন রাম করিয়া আদর।
আজি হৈতে তুমি মম ভাই সহোদর ॥
চারি ভাই ছিনু মোরা, হই পঞ্চজন।
পঞ্চজন মিলি রাজ্য করিব পালন ॥
দান ভিক্ষা দিয়া সবে কর পরিতার।
দানে শূন্য কৈল যত রামের ভাণ্ডার ॥
সীতা-ঠাকুরাণী গিয়া করিলা রন্ধন।
চারি ভাই এক ঠাঁই করিলা ভোজন ॥
হনূমানে অন্ন দেন সীতা ঠাকুরাণী।
কপিগণে অন্ন দেন যতেক রমণী ॥
অন্ন দিয়া যান সীতা আনিতে ব্যঞ্জন।
শুধু অন্ন খায় সব পবননন্দন ॥
শূন্যপাত্রে ব্যঞ্জন কেমনে দিবে পাতে।
ব্যঞ্জন লইয়া ফিরে যান দেবী সীতে ॥
পুনর্ব্বার দেন অন্ন আনিয়া হনুকে।
ব্যঞ্জন আনিতে অন্ন খেয়ে ব'সে থাকে ॥
এইরূপে যাতায়াত তিন চারিবার।
দেখিয়া সীতার মনে লাগে চমৎকার ॥
সীতা বলে, আমি কিছু বুঝিতে না পারি।
বিশ্বের পালনে অন্নপূর্ণা নাম ধরি ॥
দুষ্টে সৃষ্টি পূর্ণ করি নানা উপহারে।
অন্ন দিতে হারিলাম বনের বানরে ॥
বুঝিতে না পারি আমি এই কোন জন।
স্বর্ণথাল ফেলি কৈল হস্ত-প্রক্ষালন ॥
ধ্যানযোগে মা জানকী দেখিলা সত্বর।
বানর-রূপেতে অবতীর্ণ গঙ্গাধর ॥
কপিরূপে ব'সেছেন কৈলাসের পতি।
উদর পূরাতে পারে কাহার শকতি ॥
ঊর্দ্ধমুখে অন্ন-বিনা নাহি পূরে উদর।
এতেক ভাবিয়া সীতা চলিল সত্বর ॥
গে পনেতে গিয়া মাতা হনূর পশ্চাতে।
নমঃ শিবায় বলি অন্ন দিলেন মাথে ॥
হাসিয়া সম্মুখে আসি কহেন বচন।
কত অন্ন হনুমান করিলা ভোজন ॥
মস্তক ফুটিয়া অন্ন উপরে উঠিল।
হনূমান বলে, মাতা, পরিপূর্ণ হৈল ॥





আচমন কৈল গিয়া পবনকুমার।
সীতার চরণে হনূ কৈল পরিহার ॥
আমি কি জানিব মাতা, তোমার মহিমা।
ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর নাহি জানে সীমা ॥
তোমার মহিমা আমি কি বলিতে জানি।
বিষ্ণুর প্রকৃতি তুমি লক্ষ্মী-ঠাকুরাণী ॥
এতেক শুনিয়া সীতা হরষিত-মন।
সবারে বিদায় রাম দিলেন তখন ॥
রাক্ষস-বানরে রাম দিলেন মেলানি।
গাহিয়া রামের গুণ চলিল তখনি ॥
লতা-পাতা খেত কপি পরিত কাছটি।
শ্রীরামের প্রসাদে কোঁচার পরিপাটী ॥
কেমনে রামের সব গুণ পাসরিব।
আর কবে শ্রীরামের চরণ হেরিব ॥
এইরূপ সর্ব্বত্র করিয়া সুবিহিত।
চারিভাই রাজ্য করে জগতে পূজিত ॥
করেন অযুত বর্ষ লোকের পালন।
জ্যেষ্ঠ-সত্ত্বে কনিষ্ঠের নাহিক মরণ ॥
রামরাজ্যে কেহ কারে নাহি করে হিংসা।
যত রাজগণ করে রামের প্রশংসা ॥
রামরাজ্যে শোক নাহি জানে কোন জনা ॥
'রামরাজ্য' বলি লোকে হইল ঘোষণা ॥
পাত্রমিত্র সহ রাম যুক্তি অনুমানি।
পুষ্পক রথেরে তবে দিলেন মেলানি ॥
কুবেরের রথ তুমি জানে সর্ব্বজন।
কুবেরে জিনিয়া তোমা দিলেন রাবণ ॥
তাহাকে মারিয়া তোমা করিনু উদ্ধার।
কুবেরে জানাও গিয়া এই পরিহার ॥
চলিল সে রথখান শ্রীরাম-আদেশে।
চক্ষুর নিমিষে গেল পর্ব্বত-কৈলাসে ॥
কুবের বলেন, রথ কে দিল বিদায়।
রাবণ লইল তোমা জিনিয়া আমায় ॥
শুন বলি রথ তোমা নিল লঙ্কেশ্বর।
করিল কুকর্ম্ম কত তোমার উপর ॥
রবে রাম একাদশ সহস্র বৎসর।
রামের সেবায় কর শুদ্ধ কলেবর ॥
শ্রীরাম করিবে যবে বৈকুণ্ঠে গমন।
ফিরিয়া আমার কাছে আসিও তখন ॥
রথখান চলিল সে কুবের-আদেশে;
আইল রামের কাছে চক্ষুর নিমিষে ॥
রথ বলে, রঘুনাথ, কর অবধান।
কিছুকাল চরণ-নিকটে দেহ স্থান ॥
রামের আজ্ঞায় রথ রহিল তথায়।
সর্ব্বক্ষণ শ্রীরামের দরশন পায় ॥
যে দুঃখ পাইয়াছিল রাম গেলে বনে।
প্রজালোক পাসরিল সদা দরশনে ॥
এইরূপে শ্রীরাম হইয়া আনন্দিত।
রাজত্ব করেন তিন ভ্রাতার সহিত ॥
কৃত্তিবাস কবির কবিত্ব সুধাভাণ্ড।
এতদূরে সমাপ্ত হইল লঙ্কাকাণ্ড ॥



**লঙ্কাকাণ্ড সমাপ্ত**



# উত্তরকাণ্ড

উত্তরকাণ্ডের কাহিনী মূলতঃ দুটি ভাগে বিভক্ত। এক অংশকে বলা যায় পৌরাণিক পূর্বকথার বিবরণ, অন্য অংশটি রাম কথার উপসংহার।

রামচন্দ্র অভিষিক্ত হয়েছেন অযোধ্যার রাজধানীতে। তাঁকে দেখতে আসছেন ভারতের নানাপ্রান্ত থেকে মুণিঋষিরা। এঁদের ভেতরেই আছেন দাক্ষিণাত্যের আর্যঋষি অগস্ত্য। তিনি ঐ অঞ্চলের সামগ্রিক ইতিহাস জানেন। রামচন্দ্রের অতুলকীর্তি রাবণবধের প্রসংগে এসে পড়ে সেই রাবণ ও রাক্ষসবংশের ইতিকথা।

রাবণ বিশ্রবামুনিদের দানব ত্রাস। সে যেমন শক্তিমান, দুর্ধর্ষ, পরশ্রীকাতর, তেমনি পরস্ত্রীলোলুপ। সে ইতিহাস যেমন ভয়াবহ তেমনি রোমহর্ষক। রাবণের জিগীষা ও লালসার ব্যাপকতা ও কদর্যতা অগস্ত্যের বর্ণনায় ফুটে উঠেছে।

অযোধ্যায় রামচন্দ্রের শাসন-প্রণালীর কথাও বর্ণিত হয়েছে এই অংশে। সে শাসন প্রণালীর প্রথম কথা প্রজানুরঞ্জন। কিন্তু রাজার এ আদর্শ নয় সহজ নয়। প্রজাকুল বড় আশ্চর্য চিত্ত। এই রামগান করতে করতেই তারা রামছিদ্রান্বেষণে মেতে ওঠে এবং সীতার অপবাদে মেতে ওঠে। রাক্ষসকুলতিলক রাবণ যাকে জোর করে অপহরণ করেছে, নিজ আবাসে রেখেছে দশ-মাসেরও বেশি কাল, তার সতীত্বের সাক্ষ্য কী? এমন স্ত্রীকে রাজা বলেই রামচন্দ্র গ্রহণ করতে পারেন। কিন্তু সেটা তো সকলে পারে না। রামচন্দ্র না হয় স্ত্রীর প্রতি বিশেষ করুণা পরবশ হতে পারেন। রাজার সব সাজে।

এ সব কথার সত্যতা যাচাই করতে রামচন্দ্র সভায় কথা তুললেন। ভদ্র নামে এক পারিষদ দুর্মুখ এসব কথা শোনাল রামচন্দ্রকে। একদিন স্নান করতে গিয়ে দুই রজকের মধ্যে নিজেকে নিয়ে তীব্র ব্যঙ্গ করতে শুনলেন রামচন্দ্র। এই অর্থহীন অপবাদ কিভাবে দূর করবেন তিনি?

অবশেষে স্থির হ'ল সীতা নির্বাসন। কোথায় কিভাবে নির্বাসন দেওয়া হবে? ইতঃমধ্যে জানা গেছে সীতাদেবী সন্তান সম্ভবা। রামচন্দ্র এ দুঃসংবাদ সীতাদেবীকে মৌখিক জানালেন না। লক্ষ্মণকে সংগে দিয়ে সীতাকে পাঠান হ'ল বাল্মীকিমুণির তপোবন দেখতে। সানন্দে রথে আরোহণ করলেন সীতা। কিন্তু সংগী রামচন্দ্র কে?

শুধু লক্ষ্মণ কেন? চারিদিকে এত দুর্লক্ষণ কেন? সীতা আর তপোবনে যেতে চান না - ফিরে যাবেন অযোধ্যায়। তখন লক্ষ্মণ জানালেন চরম সত্যটি। সীতাদেবীর অযোধ্যায় প্রত্যাবর্তনের পথ বন্ধ। তিনি নির্বাসিতা।

বেদনায় কণ্ঠ রুদ্ধ। নয়ন অবরুদ্ধ করে সুমন্ত্রের রথে অযোধ্যায় ফিরে গেলেন লক্ষ্মণ। কিন্তু সীতাদেবী কি করবেন বিজন অরণ্যে? তাই বা কি করে সম্ভব? তিনি যে বহন করছেন সূর্যবংশের আগামীদিনের অধিকারীকে! তবে?

এমন সময় বাল্মীকিমুণির সংগে সাক্ষাৎ হয় তাঁর। বাল্মীকি সস্নেহে সীতাকে নিয়ে যান আশ্রমে। সেখানেই সীতার যমজ-সন্তান ভূমিষ্ঠ হয়। বাল্মীকি তাঁদের নামকরণ করেন লব আর কুশ। মুণি নিজে তাঁদের সর্ববিদ্যা পারদর্শী করে তোলেন। অধিকন্তু তাঁদের শেখান রামায়ণ গাইতে। পুত্রদের দিকে তাকিয়ে সীতাদেবী এই নির্বাসনেও আনন্দ পান।

ওদিকে সীতাকে নির্বাসনে পাঠিয়ে আত্মনিগ্রহে কাতর হন রামচন্দ্র। রাজার পুনর্দার-গ্রহণ নিষিদ্ধ নয়। তাঁর পিতারই তিন স্ত্রী ছিল। কিন্তু রামচন্দ্র বহু অনুরোধেও আর বিবাহে রাজী হন না। তিনি বিশ্বকর্মাকে আদেশ দেন স্বর্ণসীতা তৈরি করতে।

অপূর্ব সে কারুশিল্প। আসল-নকলে ভেদ করা যায় না। এখুনি বুঝি পা বাড়াবে সে মূর্তি! রামচন্দ্র আত্মবিস্মৃত হয়ে 'সীতা সীতা' করে চিৎকার করে ওঠেন।

মানসিক স্থৈর্য পেতে রামচন্দ্র ঘুরে বেড়ান তীর্থে তীর্থে। কিন্তু মন তো মানে না! বশিষ্ট ঋষি তাঁকে অশ্বমেধ যজ্ঞ করতে উপদেশ দেন।

অশ্বমেধ যজ্ঞ শুরু হ'ল। যজ্ঞের ঘোড়া ছেড়ে দেওয়া হ'ল। অশ্বরক্ষক হয়ে ফেরেন শত্রুঘ্ন। রাজ্যের পর রাজ্য পার হয় ঘোড়া। রাজারা এসে রামচন্দ্রকে নতি জানিয়ে যান। সংবাদ যায় অযোধ্যায়। সব শুভ। কিন্তু হঠাৎই একদিন দুই কিশোর ধরে বসল যজ্ঞ-অশ্ব। শত্রুঘ্ন বোঝালেন। অবশেষে যুদ্ধ। কিন্তু কি দুর্বিপাক। পরাজয় ঘটল শত্রুঘ্নের। এলেন ভরত। তাঁরও পরাজয় ঘটল। লক্ষ্মণ এলেন, অবশেষে কপি-সেনা নিয়ে এলেন রামচন্দ্র। তাঁদেরও পরাজয় ও পতন ঘটল সেই দুই কিশোরের হাতে। জাম্বুবান আর হনুমান হ'ল বন্দী।

বন্দীদের টেনে এনে কুটিরে ঢোকাতে পারল না কিশোররা। বাইরে ফেলে রেখে ছুটে গিয়ে মাকে জানায় সব সংবাদ। মা ছুটে আসেন বাইরে। বন্দীদের দেখে আতংকে চিৎকার করে ওঠেন। তবে কি তোমরা পিতৃ হত্যা করেছ! এরা যে তোমাদের ভাই জাম্বুবান আর হনুমান। আর ঐ রাজপুত্রেরা তোমাদেরই পিতা ও পিতৃব্য!

কিশোর লব-কুশ আর তাদের মা সীতাদেবী একত্রে অগ্নিতে আত্মাহুতি দিতে প্রস্তুত হন। ছুটে আসেন বাল্মীকি। তিনি তাঁদের নিবৃত্ত করেন। পুনর্জীবিত করেন সভ্রাতা সসৈন্য রামচন্দ্রকে। সীতার অনুরোধে রামচন্দ্রকে লব-কুশের পরিচয় জানান না বাল্মীকি। শুধু যজ্ঞ অশ্ব নিয়ে ফিরে যান তাঁরা।

মহাসমারোহে অশ্বমেধ যজ্ঞ সুসম্পন্ন হয়। সেখানে লব-কুশের কণ্ঠে রামায়ণ গান শুনে বিমুগ্ধ হ'ন সকলে। কিন্তু রাম-সদৃশ কারা ঐ দুই কিশোর? বাল্মীকি অবশেষে তাদের পরিচয় ব্যক্ত করেন। রামচন্দ্র বুকে জড়িয়ে ধরেন তাদের।

সীতাদেবীকে ফিরিয়ে আনা হয় অযোধ্যায়।
কিন্তু লোকাপবাদের অবসান হবে কিসে?
আবার অগ্নিপরীক্ষা!

আয়োজন সম্পূর্ণ। উঠে দাঁড়ান সীতাদেবী। বলেন, বার বার অগ্নিপরীক্ষা! এ অপমান তো আর সহ্য হয় না। মা বসুমতী, এবার তোমার কন্যাকে বক্ষে ধারণ কর।

দ্বিধা বিভক্ত হয়ে যায় পৃথিবী। সীতা তার ভেতরে নেমে যান। মাটি আবার জুড়ে যায়। রামচন্দ্র বুকফাটা আর্তনাদে লুটিয়ে পড়েন।

* * *

বৃদ্ধ হয়েছেন রামচন্দ্র। পুত্রেরা অভিষিক্ত হয়েছে। এ সময় আর এক প্রতিজ্ঞা রাখতে লক্ষ্মণকেও নির্বাসনে পাঠাতে বাধ্য হন রামচন্দ্র। লক্ষ্মণ নদীতে ঝাঁপিয়ে পড়ে আত্মহত্যা করলেন। রামচন্দ্র শোকে মূহ্যমান হয়ে প্রাণত্যাগ করলেন সরযুর জলে। ভরত-শত্রুঘ্নও তাঁর পদাঙ্ক অনুসরণ করলেন।

রামকথা শেষ হ'ল।

কেকী গ্রীবাভনীলং সুরবর বিলসদ্বিপ্রপাদাব্জচিহ্নং ।
শোভাঢ্যং পীতবস্ত্রং সরসীজনয়নং সর্ব্বদা সুপ্রসন্নম্ ॥
পাণৌ নারাচচাপং কপিনিকরযুতং বন্ধুনা সেব্যমানং ।
নৌমীড্যং জানকীশং রঘুবরমনিশং পুষ্পকারূঢ়রামম্ ॥
কোশলেন্দ্রপদকঞ্জমঞ্জুলৌ কমলৌবিধিমহেশ বন্দিতৌ ।
জানকীকরসরোজলালিতৌ চিন্তকস্য হৃদয়ালিসঙ্গিনৌ
কুন্দেন্দুদরগৌর সুন্দরং অম্বিকাপতিমভীষ্টসিদ্ধিদম্ ।
কারুণিক কলকঞ্জ লোচনং নৌমি শঙ্করমনঙ্গমোচনম্

---

## ● শ্রীরামের সভায় মুনিগণের আগমন ●

আজি কালিকার যেন বৈকুণ্ঠনগরী ।
শঙ্খ-চক্র-গদা-পদ্ম-দিব্য-শার্ঙ্গধারী ॥
নীলপদ্ম সমান শ্যামল কলেবর ।
পীতাম্বর সতড়িত যেন জলধর ॥
বনমালা গলে দোলে আর হেমহার ।
কপালে লম্বিত মণি, শোভা কত তার ॥
মকর-কুণ্ডল ভাল শ্রবণেতে দোলে ।
তাহার উজ্জ্বল আভা লেগেছে কপালে ॥
আজানুলম্বিত বাহু, নাভি সুগভীর ।
চন্দনে চর্চ্চিত অতি সুঠাম শরীর ॥
শ্রীবৎসলাঞ্ছিত বক্ষঃ অতি মনোহর ।
গগন-উপরে যেন শোভে শশধর ॥
চরণে নূপুর বাজে, রুণু রুণু শুনি ।
নীলপদ্ম-কোলে যেন হংস করে ধ্বনি ॥
অঙ্গদ সহিত রাম মন্ত্রী বন্ধুজন ।
ভরত শত্রুঘ্ন আর যত মুনিগণ ॥
নারদাদি গান করে সনক প্রভৃতি ।
বিভীষণ হনূমান সুগ্রীব সংহতি ॥

কি কব রামের গুণ, কহিতে অপার ।
রাক্ষস বনের পশু গুণে বদ্ধ যাঁর ॥
ত্রিভুবনে নাহি দেখি রামের উপমা ।
চতুর্ম্মুখ চতুর্ম্মুখে দিতে নারে সীমা ॥
হেন রামে দেখি সবে আনন্দিত-চিত ।
স্বয়ং নারায়ণ রাম সংসারে পূজিত ॥
লক্ষ্মী সরস্বতী সদা করে আরাধন ।
অযোধ্যায় অবতীর্ণ বৈকুণ্ঠের ধন ॥
চারিভিতে স্তুতি করে বহু পারিষদ ।
সনক ও সনাতন বাল্মীকি নারদ ॥
ব্রহ্মা আদি করিয়া যতেক দেবগণ ।
কুবের বরুণ উনপঞ্চাশ পবন ॥
গরুড় উপরে যেন বসি নারায়ণ ।
বিষ্ণুরূপী শ্রীরামে দেখিল মুনিগণ ॥
মুনি সকলের ছিল যতেক বাসনা ।
সেইরূপ শ্রীরামে দেখিল সর্ব্বজনা ॥
বৈকুণ্ঠ সম্পদ রাম দশরথ-ঘরে ।
জন্মিলেন রাবণ বধার্থ এ সংসারে ॥





সেইরূপ সকলে দেখিল চক্রপাণি।
বিশ্বরূপ দেখি ত্রাস পায় সব মুনি॥
আপনার মূর্ত্তি রাম জানেন আপনি।
বিষ্ণু-অবতার রাম, জানে সব মুনি॥
মুনিগণে আগত দেখিয়া নিজ ধাম।
গাত্রোত্থান করিলেন তখনি শ্রীরাম॥
কৃতাঞ্জলি হইয়া দিলেন অর্ঘ্য জল।
জিজ্ঞাসেন মুনিগণে সবার কুশল॥
মুনিগণ বলে, রাম সকল কুশল।
আপনার কুশল অগ্রে তুমি বল॥
তুমি আর লক্ষ্মণ জানকী ঠাকুরাণী।
কুশলে আইলে দেশে বড় ভাগ্য মানি॥
রাক্ষস দুর্জ্জয় বড় বিধাতার বরে।
রাক্ষস মায়ায় রাম কোন্ জন তরে॥
ইন্দ্রজিৎ দুর্জ্জয় সে ত্রিভুবনে জানি।
লক্ষ্মণ মারেন তারে অপূর্ব্ব কাহিনী॥
মারিলে ত্রিশিরা খর দূষণ কবন্ধ।
মারীচেরে বিনাশিলে মায়ার প্রবন্ধ॥
দেবান্তক নরান্তক অতিকায় বীর।
মারিলে নিকুম্ভ কুম্ভ দুর্জ্জয় শরীর॥
কুম্ভকর্ণে বিনাশিলে বড়ই ভীষণ।
পলায় যাহার নামে আপনি শমন॥
রাবণের সহ রণ কে করিতে পারে।
দেবগণে কৈলে ত্রাণ মারিয়া তাহারে॥
মারিলে এ সব বীর, তাহা নাহি গণি।
ইন্দ্রজিতে যে মারিল, তাহারে বাখানি॥
মায়াধারী ইন্দ্রজিৎ যুঝে অন্তরীক্ষে।
না দেখেন দেবরাজ সহস্রেক চক্ষে॥
ইন্দ্রে বান্ধি ল'য়েছিল লঙ্কার ভিতরে।
আনিলেন মাগিয়া বিরিঞ্চি পুরন্দরে॥
সেই ইন্দ্রজিতে ধ্বংস করি এলে ঘর।
শুনিয়া এ সব কথা বিস্মিত অন্তর॥
মারিলে যে সব বীর যুদ্ধে যমদূত।
মারিল লক্ষ্মণ ইন্দ্রজিতে সে অদ্ভুত॥

শ্রীরাম বলেন, রাক্ষসের কি বিক্রম।
এক এক রাক্ষস সাক্ষাৎ যেন যম॥
রাবণের সেনাপতি কেবা কারে চিনে।
রণে প্রবেশিলে তারা যম-ইন্দ্রে জিনে॥
রাবণ-ভ্রাতার ডরে কেহ নহে স্থির।
ত্রিভুবন জিনি কুম্ভকর্ণের শরীর॥
কাটিলে না মরে সে, না ধরে কেহ টান।
কুম্ভকর্ণে এড়ি ইন্দ্রজিতের বাখান॥
দশ মুণ্ড কাটিয়া পাইয়াছিল বর।
তারে ছাড়ি বাখান কি তাহার কোঙর॥
অগস্ত্য নামেতে মুনি দক্ষিণেতে বাস।
রাক্ষসের সকল জানেন ইতিহাস॥
রাক্ষসের বৃত্তান্ত কহেন মহামুনি।
শ্রীরাম কহেন, মুনি, কহ তাহা শুনি॥
কৃত্তিবাস পণ্ডিতের মধুর পাঁচালি।
গাহিল উত্তরকাণ্ডে প্রথম শিকলি॥



## লক্ষ্মণের চতুর্দ্দশবর্ষ ব্রহ্মচর্য্য, নিদ্রাজয় ও উপবাস বৃত্তান্ত

মহামুনি অগস্ত্য সে বৈসেন দক্ষিণে।
রাক্ষসের বৃত্তান্ত-সকল-মুনি জানে॥
রাক্ষসের কথা কহে সে অগস্ত্য মুনি।
সভাখণ্ড সহ শুনিছেন রঘুমণি॥
অগস্ত্য বলেন রাম, জিজ্ঞাসি তোমারে।
কিরূপে করিলে যুদ্ধ লঙ্কার ভিতরে॥
ধনুর্দ্ধারী তুমি আর ঠাকুর লক্ষ্মণ।
কোন্ কোন্ বীরে বধ কৈলে কোন্ জন॥
শ্রীরাম বলেন, মুনি, নিবেদি চরণে।
করিলাম বহু যুদ্ধ ভাই দুইজনে॥
বধেছি রাক্ষস কত না যায় গণন।
শমন-সমান-পরাক্রম সর্ব্বজন॥
রাবণ কুম্ভকর্ণে আমি করেছি নিধন।
অতিকায় ইন্দ্রজিতে বধেছে লক্ষ্মণ॥



মুনি বলে, শুন রাম, নিবেদি তোমারে।
ইন্দ্রজিৎ বড় বীর লঙ্কার ভিতরে ॥
ইন্দ্রে বান্ধি এনেছিল লঙ্কার ভিতরে।
ব্রহ্মা আসি মাগিয়া লইল পুরন্দরে ॥
থাকিয়া মেঘের আড়ে যুঝে অন্তরীক্ষে।
মেঘনাদ সমান বাণের নাহি শিক্ষে ॥
তাহারে করেন বধ ঠাকুর লক্ষ্মণে।
লক্ষ্মণ-সমান বীর নাহি ত্রিভুবনে ॥
রাম কন, কি কহিলে মুনি মহাশয়।
মহাবীর কুম্ভকর্ণ, রাবণ দুর্জ্জয় ॥
দেবতা গন্ধর্ব্ব রণে নাহি ধরে টান।
হেন রাবণ ছাড়ি ইন্দ্রজিতে বাখান ॥
মুনি বলে, রঘুনাথ, কহি তব ঠাঁই।
ইন্দ্রজিৎ সম বীর ত্রিভুবনে নাই ॥
চৌদ্দবর্ষ নিদ্রা নাহি যায় যেইজন।
চৌদ্দবর্ষ স্ত্রীমুখ না করে দরশন ॥
চৌদ্দবর্ষ যেই বীর থাকে অনাহারে।
ইন্দ্রজিতে বধিবারে সেই জন পারে ॥
শ্রীরাম বলেন মুনি, কি কহিলে তুমি।
চৌদ্দবর্ষ লক্ষ্মণেরে ফল দিছি আমি ॥
সীতা সঙ্গে চৌদ্দবর্ষ ক'রেছে ভ্রমণ।
কেমনে সীতার মুখ না দেখে লক্ষ্মণ ॥
কুটীরেতে বঞ্চিলাম সীতার সহিতে।
থাকিত লক্ষ্মণ ভাই ভিন্ন কুটীরেতে ॥
চৌদ্দবর্ষ কিরূপেতে নিদ্রা নাহি যায়।
কেমনে এমন কথা করিব প্রত্যয় ॥
মুনি বলে, সভামধ্যে আনহ লক্ষ্মণ।
হয় নয় জিজ্ঞাসা করহ নারায়ণ ॥
রাম বলে, শীঘ্র যাহ সুমন্ত্র সারথি।
সভামধ্যে লক্ষ্মণেরে আন শীঘ্রগতি ॥
চলিলা সুমন্ত্র তবে শ্রীরামের বোলে।
লক্ষ্মণ বসিয়া আছে সুমিত্রার কোলে ॥
সুমন্ত্র সারথি গিয়া নোয়াইল মাথা।
জোড়হাত করি বলে শ্রীরামের কথা ॥

সুমন্ত্রের কথা শুনি কহেন লক্ষ্মণ।
বন-দুঃখ বুঝি সুধাবেন নারায়ণ ॥
আগেতে লক্ষ্মণ, পিছে সুমন্ত্র সারথি।
প্রণাম করিল গিয়া যথা রঘুপতি ॥
লক্ষ্মণে বলেন রাম, মোর দিব্য লাগে।
যে কথা জিজ্ঞাসি আমি কহ সভা-আগে ॥
চৌদ্দবর্ষ একত্র ছিলাম তিন জন।
কেমনে সীতার মুখ না দেখ লক্ষ্মণ ॥
তুমি ফল আনিতে রাখিয়া মোরে ঘরে।
ফল দিয়া আপনি কি ছিলে অনাহারে ॥
বনমধ্যে তুমি ভিন্ন-কুটীরেতে ছিলে।
চৌদ্দবর্ষ কিরূপেতে নিদ্রা নাহি গেলে ॥
লক্ষ্মণ বলেন, শুন রাজীবলোচন।
পাপিষ্ঠ রাবণ সীতা হরিল যখন ॥
দুই জন ভ্রমি বনে করিয়া রোদন।
ঋষ্যমূকে মা সীতার পাই আভরণ ॥
সুগ্রীবের অগ্রে তুমি সুধালে যখন।
সীতা-আভরণ কি না, চিনহ লক্ষ্মণ ॥
আমি না চিনিনু প্রভু, হার কি কেয়ূর।
সবে মাত্র চিনিলাম চরণ-নূপুর ॥
সত্য প্রভু, একত্র ছিলাম তিন জন।
শ্রীচরণ বিনা তাঁর না দেখি বদন ॥
চতুর্দ্দশবর্ষ নিদ্রা না যাই কেমনে।
শুন শুন রঘুনাথ, কহি তব স্থানে ॥
তুমি আর মা জানকী কুটীরে থাকিতে।
আমি দ্বার রাখিতাম ধনুঃশর হাতে ॥
আচ্ছন্ন করিল নিদ্রা আমার নয়নে।
ক্রোধ করি নিদ্রারে বিন্ধিনু এক বাণে ॥
কহি শুন নিদ্রাদেবী আমার উত্তর।
না এসো আমার কাছে এ চৌদ্দবৎসর ॥
রাম যবে রাজা হবে অযোধ্যাপুরেতে।
বসিবেন মা জানকী রামের বামেতে ॥
ছত্রদণ্ড ধরি আমি দাঁড়াব দক্ষিণে।
সেইকালে এস নিদ্রা আমার নয়নে ॥





তাহার প্রমাণ প্রভু কহি তব স্থানে।
তব বামে মা জানকী বৈসে সিংহাসনে ॥
আমি দাণ্ডাইনু ছত্র করিয়া ধারণ।
হাত হৈতে টলি ছত্র পড়িল তখন ॥
সেই কালে নিদ্রা আসি করিল ব্যাপিত।
ঈষৎ হাসিয়া আমি হইনু লজ্জিত ॥
অনাহারে চতুর্দ্দশ বর্ষ ছিনু বনে।
তাহার প্রমাণ প্রভু কহি তব স্থানে ॥
আমি গিয়া কাননেতে আনিতাম ফল।
তুমি প্রভু, তিন অংশ করিতে সকল ॥
পড়ে কি না পড়ে মনে রাজীবলোচন।
আমারে কহিতে, ফল ধররে লক্ষ্মণ ॥
আমি ধরে রাখিতাম কুটীরেতে আনি।
খাইতে কখন নাহি বল রঘুমণি ॥
আজ্ঞা বিনা কেমনেতে করিব আহার।
চৌদ্দ বৎসরের ফল আছয়ে তোমার ॥
শ্রীরাম বলেন ফল রেখেছ কেমন।
সভামধ্যে আনি দেহ প্রাণের লক্ষ্মণ ॥
হনূমানে আদেশিলা ঠাকুর লক্ষ্মণ।
বন হৈতে ফল আন পবননন্দন ॥
হনূমান গিয়া তবে দেখিল কাননে।
চৌদ্দ বৎসরের ফল আছে পূর্ণ তূণে ॥
দেখিয়া ফলের তূণ হনূমান বলে।
এই কোন্ কার্য্যহেতু আমারে পাঠালে ॥
ক্ষুদ্র এক বানরেতে লয়ে যেতে পারে।
আমারে পাঠালে প্রভু অবিচার করে ॥
এত যদি হনূর হইল অহঙ্কার।
হইল ফলের তূণ লক্ষগুণ ভার ॥
নাড়িতে না পারে তূণ পবননন্দন।
সভামধ্যে উত্তরিল বিরস বদন ॥
হনূ বলে, প্রভু, আমি না পারি বুঝিতে।
না পারি নাড়িতে তূণ আমার শক্তিতে ॥
লক্ষ্মণের পানে চাহি রাজীবলোচন।
হাসিয়া বলেন, তূণ আনহ লক্ষ্মণ ॥

নিমিষে লক্ষ্মণ গিয়া ধরি বামহাতে।
আনিয়া রাখিল তূণ সবার সাক্ষাতে ॥
শ্রীরাম বলেন, শুন প্রাণের লক্ষ্মণ।
চৌদ্দ বৎসরের ফল করহ গণন ॥
একে একে লক্ষ্মণ সে গণিল সকল।
কেবল না মিলিল সপ্তদিনের ফল ॥
শ্রীরাম বলেন, শুন প্রাণের লক্ষ্মণ।
সপ্তদিন ফল তুমি ক'রেছ ভক্ষণ ॥
লক্ষ্মণ বলেন, শুন দেব নারায়ণ।
সপ্তদিন ফল কে ক'রেছে আহরণ ॥
যেই দিন পিতার বিয়োগ সমাচারে।
বিশ্বামিত্র আশ্রমে ছিলাম অনাহারে ॥
সেই দিন ফল নাহি করি আহরণ।
ছয়-দিন কথা আর শুন নারায়ণ ॥
যে দিন হরিল সীতা পাপিষ্ঠ রাবণ।
শোকেতে আকুল ফল আনে কোন্ জন ॥
ইন্দ্রজিৎ যে দিন বান্ধিল নাগপাশে।
অচৈতন্যে গেল দিন ফল না আইসে ॥
চতুর্থ দিনের কথা নিবেদি চরণে।
ইন্দ্রজিৎ মায়াসীতা কাটিল যে দিনে ॥
সেই দিন শোকানলে দগ্ধ দুই ভাই।
মনে করে দেখ প্রভু ফল আনি নাই ॥
আর এক দিন প্রভু পড়ে কি না মনে।
পাতালে মহীর ঘরে বন্দী দুই জনে ॥
জিজ্ঞাসহ সাক্ষী তার পবননন্দন।
সেই দিন ফল নাহি করি আহরণ ॥
শক্তিশেল যে দিন মারিল দশানন।
অধীর হইলা মম শোকে নারায়ণ ॥
নিত্য আনিতাম ফল আমি যে গোঁসাই।
নফর পড়িল, ফল আনা হলো নাই ॥
সপ্তমদিনের কথা কি কহিব আর।
যে দিন রাবণ-বধ আনন্দ অপার ॥
আনন্দে উৎসবে সব হইল চঞ্চল।
পুলকেতে পাসরিনু আনিবারে ফল ॥



বিচার করিয়া দেখ জগৎ গোসাঁই ।
চতুর্দ্দশ বর্ষ আমি কিছু নাহি খাই ॥
তব মনে নিত্য ফল খাইত লক্ষ্মণ ।
পূর্ব্ব কথা কেন প্রভু হ'লে বিস্মরণ ॥
বিশ্বামিত্র স্থানে মন্ত্র পাই দুই জনে ।
তুমি ভুলিয়াছ প্রভু আছে মোর মনে ॥
উপদেশ দিয়াছেন বিশ্বামিত্র ঋষি ।
একারণে চতুর্দ্দশবর্ষ উপবাসী ॥
পালিয়া মুনির আজ্ঞা ভ্রমিতাম বনে ।
এই হেতু ইন্দ্রজিৎ পড়ে মম বাণে ॥
এত যদি বলিলেন ঠাকুর লক্ষ্মণ ।
লক্ষ্মণেরে কোলে করি রামের ক্রন্দন ॥

### • লক্ষ্মণ-ভোজন •

এইরূপে সবাকারে বিদায় করিয়া ।
অন্তঃপুরে গেলা রাম তিন ভায়ে লৈয়া ॥
রামের অন্দরে গিয়া চারি ভাই বসি ।
বনবাস-দুঃখ রাম কন হাসি-হাসি ॥
জনক-নন্দিনী বৈসে প্রভু-মুখ হেরি ।
আসিলা কৌশল্যাদেবী রাম অন্তঃপুরী ॥
কোথায় আমার বাছা কমল-লোচন ।
চাঁদ-মুখ হেরি তার, জুড়াক্ জীবন ॥
এই কথা বলি মাতা বসিলা আসনে ।
প্রণমিলা চারি ভাই মায়ের চরণে ॥
তখন জানকীদেবী বাহির হইয়া ।
প্রণাম করিলা আসি ক্ষিতি লোটাইয়া ॥
বিচিত্র আসন আনি আঙ্গিনাতে দিলা ।
চারি ভাই সীতা সঙ্গে কৌশল্যা বসিলা ॥
চাহিয়া রামের পানে কৌশল্যা জননী ।
কি কথা কহিলে বাপ রাম রঘুমণি ॥
রাম কন, চৌদ্দ-বর্ষ বনবাস-কথা ।
ভরত-শত্রুঘ্নে কহিতেছিলাম মাতা ॥

কৌশল্যা বলেন, বাছা, এ কথা না শুনি ।
শুনিলে বনের নাম কাটয়ে পরাণী ॥
শ্রীরাম বলেন, মাতা, কর অবধান ।
ভক্ষণ-সামগ্রী যত করহ বিধান ॥
গা তোল জননি মোর, ত্যজ অন্য কথা ।
চৌদ্দ-বৎসরের অন্ন আজি দেহ মাতা ॥
শুনেছ কি লক্ষ্মণের প্রতিজ্ঞা-কাহিনী ।
অনাহারে চৌদ্দ-বর্ষ আছে গুণমণি ॥
ইন্দ্রজিৎ অতিকায় রাবণ-কোঙর ।
করিল কঠোর তপ, ব্রহ্মা দিল বর ॥
যেই বীর চৌদ্দ-বর্ষ নিদ্রা নাহি যাবে ।
অন্ন-জল ফল-মূল কিছুই না খাবে ॥
নিদ্রাত্যাগী, নারীমুখ যেবা না দেখিবে ।
তোমা দোঁহাকারে রণে সেই নিপাতিবে ॥
সে সব বিধান ভাই লক্ষ্মণ পূরিল ।
তেঁই সে দুরন্ত দোঁহে সমরে মারিল ॥
ফল-মূল খেয়ে আমি পোহাইনু নিশি ।
চৌদ্দ-বর্ষ লক্ষ্মণ সে আছে উপবাসী ॥
চমৎকৃতা কৌশল্যা সে শুনি রাম-কথা ।
লক্ষ্মণে করিলা কোলে চুম্বি তার মাথা ॥
তোমার এহেন গুণ বাছা রে লক্ষ্মণ ।
সাগরে কামনা করি পেয়েছি রতন ॥
চৌদ্দ-বর্ষ আছি আমি লোচন-বিহীন ।
পোহাইল কাল-রাত্রি, হৈল শুভদিন ॥
আজি মোর সুপ্রভাত, সফল জীবন ।
লক্ষ্মী করিবেন পাক অন্ন ও ব্যঞ্জন ॥
একথা কহিয়া মাতা চলিলা অন্দরে ।
রামের বচন গিয়া জানান সবারে ॥
শুনি যত রাণীগণ সানন্দ অন্তর ।
সবে মিলি আসিলেন রামের অন্দর ॥
সাত শত-উনপঞ্চাশ দশরথের রাণী ।
নানাবিধ ভক্ষ্য দ্রব্য নানারঙ্গে আনি ॥
প্রজালোক আসে যত, সংখ্যা কিবা তার ।
অযোধ্যা-নগরে কেবা জানে ভাবে ভাব ॥





পাত্রমিত্র রড়ারড়ি কত দ্রব্য আনে।
পুঞ্জ-পুঞ্জ রাশি-রাশি ভূরি-ভূরি মানে ॥
রাণীগণ দিল নানা আয়োজন আনি।
লক্ষ্মী-বধূ রান্ধিবেন জনক-নন্দিনী ॥
বিশাখা রেবতী আর সীতার যত দাসী।
গন্ধ আমলকী আনি সীতার গায়ে ঘসি ॥
সুবর্ণ পাটালী আনি দূর কৈল মলি।
রূপবতী সীতাদেবী হাসিলা বিজলী ॥
দামিনী জিনিয়া হৈল সীতার সুবেশ।
সোনার চিরুণী দিয়া আঁচড়িল কেশ ॥
সীতাকুণ্ডে স্নান কৈলা সীতা ঠাকুরাণী।
পরিলা অমূল্য বস্ত্র, মূল্য নাহি-জানি ॥
করিবর-গতি জিনি সীতার গমন।
হিঙ্গুল-জড়িত যেন দু'খানি চরণ ॥
কৌশল্যা বলেন, শুন যত রাণীগণ।
লক্ষ্মী-বধূ সীতা মোর করিবে রন্ধন ॥
শাশুড়ীর পদে সীতা প্রণাম করিয়া।
রন্ধনের হেতু শীঘ্র বসিলেন গিয়া ॥
বসিলেন বিধুমুখী রসুই-শালেতে।
শাক-সূপ-আদি যত লাগিলা রাঁধিতে ॥
তখন শ্রীরামচন্দ্র ভরতেরে কন।
পাত্র-মিত্র পুরজনে কর নিমন্ত্রণ ॥
চৌদ্দ-বর্ষ আছে মোর ভাই অনাহারে।
প্রথম ভোজন ভাই, করাও বিপ্রেরে ॥
অযোধ্যায় বাস করে যতেক ব্রাহ্মণ।
সবাকার বাসে বাসে দেহ আয়োজন ॥
দেব-দ্বিজে সন্তুষ্ট করহ আগে ভাই।
পশ্চাতে ভোজন মোরা করিব সবাই ॥
আজ্ঞামাত্র ভরত চলিলা দ্রুতগতি।
বিলাইল বহু ধন ব্রাহ্মণের প্রতি ॥
ঘরে ঘরে বিস্তর সামগ্রী আনি দিল।
রাম নারায়ণ জানি সবাই লইল ॥
ধ্যানে জানে মুনিগণ রামনারায়ণ।
এ হেতু সামগ্রী সব করিলা গ্রহণ ॥
অপর যতেক ছিল ক্ষত্রী আদি করি।
সবাকারে নিমন্ত্রণ দিল ত্বরাত্বরি ॥
সুগ্রীব অঙ্গদ বিভীষণ আদি ক'রে।
সবাই গমন কৈলা রামের মন্দিরে ॥
কটাক্ষে রাঁধেন লক্ষ্মী পঞ্চাশ ব্যঞ্জন।
ভাজা-তোলা-আদি যত না যায় গণন ॥
পিষ্টক-পায়স রান্ধি সমাপন কৈলা।
রন্ধন প্রস্তুত বলি রামে জানাইলা ॥
রাম কন, ভরত, ডাকহ সর্ব্বজনে।
স্নান করি পঙ্‌ক্তি-ক্রমে বসাও অঙ্গনে ॥
ভরত ভাষেণ রামে যুড়ি দুই হাত।
আসিতে অপেক্ষা মাত্র প্রভু রঘুনাথ ॥
করিলেন আজ্ঞা রাম তবে বসিবারে।
ভবনে থাকিয়া ব্রহ্মা জানিলা অন্তরে ॥
মনে চিন্তি শিব-প্রতি কন প্রজাপতি।
রসুই করেন সীতা, শুন পশুপতি ॥
তোমায় আমায় চল প্রসাদ পাইব।
লক্ষ্মীর রসুই অন্ন পূর্ণ করি খাব ॥
ইহা শুনি মহেশ্বর সানন্দ হইলা।
প্রেমভাব দেখি ব্রহ্মা শিবে কোল দিলা ॥
এক যুক্তি করি দোঁহে করিলা গমন।
মুহূর্ত্তেকে অযোধ্যায় আইলা দুইজন ॥
ছল করি দুই দেব হইলা ব্রাহ্মণ।
মহল-নিকটে গিয়া দিলা দরশন ॥
মহল নিকটে এক রম্য-স্থান ছিল।
তাহার নিকটে গিয়া দু'-জনে বসিল ॥
এখানে সকল লোক বৈসে সারি সারি।
রাক্ষস বানর বৈসে চণ্ডালাদি করি ॥
দেখ ভাই, শ্রীরামের লীলা অসম্ভব।
রাক্ষসে না করে শঙ্কা দেখিয়া মানব ॥
হাসি হাসি হনূমানে বলেন শ্রীরাম।
দ্বারী হ'য়ে দ্বার রাখ বাপু হনূমান ॥
পশ্চাতে প্রসাদ পাবে ভোজনান্তে মোর।
সরম ভরম হনূ সব বাছা তোর ॥



যে আজ্ঞা বলিয়া দ্বারে রহে হনুমান।
অহো ভাগ্য, প্রসাদ দিলেন প্রভু রাম॥
অন্তর্য্যামী রামচন্দ্র জানেন সকল।
শিব ব্রহ্মা দুইজনে আইলা মহীতল॥
আপনি অনন্তদেব সুমিত্রা-নন্দন।
ব্রহ্মা শিব বসি দ্বারে, জানিলা তখন॥
কৃতাঞ্জলি হ'য়ে তবে রাম প্রতি কন।
অতিথি থাকিতে মোর না হবে ভোজন॥
অপূর্ব্ব অতিথি যদি পার আনিবারে।
তবে ত খাইব অন্ন, কহিনু তোমারে॥
তখন ডাকিলা রাম পবনের সুতে।
অপূর্ব্ব অতিথি এক আনহ ত্বরিতে॥
বিনা তিথি লক্ষ্মণের ভোজন না হয়।
ত্বরায় আনহ বাপু পবন-তনয়॥
এত শুনি হনুমান করিল গমন।
চৌতারায় আসি দেখে দুইটি ব্রাহ্মণ॥
হনুমান বলে, কেবা তোমা দুইজন।
ব্রহ্মা বলিলেন, মোরা অতিথি ব্রাহ্মণ॥
হনূ বলে, একজন চল মোর সাথে।
ভোজন করিবা গিয়া রামের অতিথে॥
বিপ্র বলে, হনুমান, একা নাহি যাব।
দু'-জনে যাইয়া মোরা প্রসাদ পাইব॥
হনূ বলে, আজ্ঞা নাহি যেতে দুইজনে।
একজন চল গিয়া জানাব শ্রীরামে॥
শ্রীরাম কহিলে পুনঃ অন্যজন যাবে।
আজ্ঞা ল'য়ে আসি আমি ল'য়ে যাব তবে॥
এত বলি হনুমান ধরে দ্বিজ-হাতে।
উঠ উঠ দ্বিজবর, ডাকে বিধিমতে॥
শিব-হস্ত ধরি টানে পবন-কোঙর।
উঠাতে না পারে হনূ, কাঁপে থর থর॥
ক্রোধ করি হনুমান ধরিলা ব্রাহ্মণে।
টানাটানি হুড়াহুড়ি করে দুইজনে॥
ঠেলাঠেলি পেলাপেলি করে দুই বীর।
শেষে দু'জনের ধূলি-ভূষিত শরীর॥
ব্রহ্মা কন, হনুমান, দ্বন্দ্ব কর কেনে।
দুইজনে যাব মোরা জানাও শ্রীরামে॥
একজনে ল'য়ে যেতে নারিবে নিশ্চয়।
শ্রীরামে জানাও গিয়া এই সমুদয়॥
বলিলে যাইব, নহে ফিরে যাব ঘরে।
এত শুনি হনুমান চলে ধীরে ধীরে॥
ব্রাহ্মণের বিবরণ রাঘবে কহিলা।
শুনিয়া হনুর সঙ্গে হরি গা তুলিলা॥
ব্রাহ্মণেরা যথা রন, তথা গেল রাম।
বিপ্রপ্রিয় বিপ্রে দেখি করিলা প্রণাম॥
মনে মনে শিব ব্রহ্মা প্রণমিলা রামে।
দূর্ব্বাদল-শ্যাম দেখি তুষ্ট হৈলা মনে॥
রাম কন, দুইজন গা তোল সত্বরে।
আমার অতিথি হৈলা, চল মোর ঘরে॥
শুনিয়া রামের কথা উঠে দুইজন।
দুই বিপ্র ল'য়ে রাম করিলা গমন॥
হনুমান অনুমান করে মনে মনে।
বিষম দরিদ্র এই দ্বিজ দুইজনে॥
খাইবে সকল অন্ন অনুমানে পাই।
শেষকালে মোর ভাগ্যে দেখি অন্ন নাই॥
ব্রাহ্মণে লইয়া রাম স্নান করাইলা।
সুবর্ণের পিঁড়ি আনি দোঁহে বসাইলা॥
বসিল যতেক লোক যথাযোগ্য স্থানে।
বসিবার রোল উঠে ভেদিয়া গগনে॥
রসুই-শালায় রাম গিয়া দাণ্ডাইলা।
ভরত-শত্রুঘ্ন ভায়ে কহিতে লাগিলা॥
দুই-ভায়ে অন্ন দেহ, কহিলেন হরি।
জানকী কহেন রামে জোড়হাত করি॥
অনুমতি দেহ যদি অনাথ-বান্ধব।
সবাকারে দিই আমি অন্ন-আদি সব॥
'ভাল ভাল' বলি রাম দিলা তাহে সায়।
সবে ল'য়ে ভোজনে বসিলা রঘুরায়॥
দুই দ্বিজে বসাইলা মহা-সমাদরে।
তিন-ভায়ে বসিলেন রামের গোচরে॥





অন্ন-থালা ল'য়ে হাতে আসিলেন সীতা।
আগে দুই দ্বিজে দেন জনক-দুহিতা॥
পরে দিলা রাম-আদি ভাই চারিজনে।
তখন অপরে অন্ন দেন ক্রমে-ক্রমে॥
ক্ষণমাত্রে সবাকারে অন্ন দিলা মাতা।
সবে কন মানুষ নয়, স্বয়ং লক্ষ্মী সীতা॥
ব'সেছে অনেক লোক পাত্র-মিত্র-যতি।
বানর রাক্ষস বিভীষণ মহামতি॥
সবাকারে দেন অন্ন-শাক-সূপ-আদি।
শিব ব্রহ্মা বসিলেন লক্ষ্মণ অবধি॥
লক্ষ্মণে কহেন রাম, অন্ন খাও ভাই।
মোর দিব্য আছে, অন্ন ধ'রে রেখ নাই॥
লক্ষ্মণ যে আজ্ঞা বলি পাতিলেন হাত।
প্রসাদান্ন তাহারে দিলেন রঘুনাথ॥
এ-চৌদ্দ-বৎসর পরে ঠাকুর লক্ষ্মণ।
রাম প্রসাদান্ন পেয়ে করিলা ভক্ষণ॥
জয় জয় প্রসাদ বলি সকলে বসিল।
আন আন, দাও দাও, এই শব্দ হৈল॥
প্রথমেতে শাক দিয়া আরম্ভে ভোজন।
তারপরে সূপ-আদি দিলেন তখন॥
ভাজা-ঝোল-আদি করি পঞ্চাশ ব্যঞ্জন।
ক্রমে-ক্রমে সবাকারে কৈলা বিতরণ॥
শেষে অম্বলান্ত হ'লে ব্যঞ্জন সমাপ্ত।
পরে দধি পরমান্ন পিষ্টকাদি যত॥
লক্ষ্মীর হাতের অন্ন সুধার সমান।
এ হেন অমৃত তাঁরা কভু নাহি খান॥
সবে কয়, এ আশ্চর্য্য কভু দেখি নাই।
একা সীতা সবাকারে অন্ন দিলা ভাই॥
এতজনে পরষিতে একা কেবা পারে।
কমলা কৃতার্থ কৈলা আমা-সবাকারে॥
রাম নারায়ণ, সীতা লক্ষ্মী চন্দ্রমুখী।
মোরা অতি ভাগ্যবান রাম-সীতা দেখি॥
শিব-ব্রহ্মা আপনাকে মেনেছেন ধন্য।
পবিত্র হইনু মোরা, বাঞ্ছা হৈল পূর্ণ॥

এরূপে ভোজন যেই সমাপ্ত হইল।
হেনকালে হনূমান তথায় আইল॥
হনূমানে কন রাম, বৈস মোর থালে।
রেখেছি প্রসাদ বাপু, খাও যথাকালে॥
'যে আজ্ঞা' বলিয়া হনূ পেতে দিল হাত।
'হাতে কেন' বলি জিজ্ঞাসিলা রঘুনাথ॥
হনূ কয়, অন্ন-প্রসাদ আছে প্রভু-পাতে।
করে দাও, খেয়ে হাত মুছিব মাথাতে॥
কাজ নাই সীতানাথ, কাঞ্চন থালাতে।
তোমার প্রসাদ-সুধা দেহ মোর হাতে॥
হনূর কথায় রাম কহিলেন হাসি।
যত খাবে, তত দিব, খাও তুমি বসি॥
জানকী দিবেন অন্ন, অভাব কিসের।
বসিয়া প্রসাদ খাও, পাবে বাপু, ঢের॥
হনূ কয়, খানকত পত্র আনি তবে।
সুবর্ণে ভোজন মোর কদাপি না হবে॥
এত বলি চলে হনূ হাতে ল'য়ে ছুরি।
কদলী-বাগানে বীর গেল শীঘ্র করি॥
ভাল ভাল পত্র লয় দীঘল-দীঘল।
শ-দুই আ'কুটের বোঝা বান্ধে মহাবল॥
পত্র-বোঝা হাতে করি হাসি হাসি এল।
পাকশালা-নিকটে উঠানে ব'সে গেল॥
সারি সারি সকল বিছাল আড়ে-আড়ে।
একেক আকুট মেলে, কাঠা যুড়ি পড়ে॥
একুনেতে বিঘা-পাঁচ যুড়ি গেল পাতে।
বলে, মাতা, অন্ন দেহ ঢালিয়া ইহাতে॥
পূর্ণ ক'রে পত্র পূরে অন্ন দেহ মাতা।
শুনি অল্প-অল্প হাসি গা তুলিলা সীতা॥
থালে থালে অন্ন সীতা বহিলা বিস্তর।
প্রফুল্ল হইয়া গেল হনূর অন্তর॥
দৃষ্টিমাত্র পূরে পত্র, অন্ন হৈল রাশি।
তাহা দেখি হনূমান মনে বড় খুসি॥
ভাজা-ঝোল-আদি যত ব্যঞ্জন আছিল।
চৌদিকে বেষ্টন করি সীতা-মাতা দিল॥



শ্রীরামে চাহিয়া তবে কহে হনূমান।
আজ্ঞা পেলে ভোজনে বসিব ভগবান॥
'বস বস' বলি রাম দিলেন সম্মতি।
লক্ষ্মণ ভরত তাহে দিলা অনুমতি॥
প্রসাদের থালা হনূ মাথে করি নিল।
অন্নরাশি-উপরেতে প্রসাদ ঢালিল॥
'জয় জয় প্রসাদ' বলি তুলি নিল হাতে।
গ্রাস-দুই খেয়ে ভাত হাত তুলে মাথে॥
গ্রাস-কত খাইতেই অন্ন ফুরাইল।
দেখি একদৃষ্টে সবে চাহিয়া রহিল॥
একরাশি অন্ন দেখ পর্ব্বতের প্রায়।
দণ্ডেকের মধ্যে হনূ সারা কৈল তায়॥
আনিয়া প্রচুর অন্ন পুনঃ দেন মাতা।
খাও বাছা হনূমান, কহিলেন সীতা॥
ডাকিয়া কহেন রাম হনূমানে চেয়ে।
লজ্জা ত্যজি খাও বাপু, উদর ভরিয়ে॥
হনূ কহে, হেন আজ্ঞা না কর গোসাঁই।
পূরিতে উদর মোর বহু অন্ন চাই॥
হেঁটমাথা হৈলা সীতা হেন বাক্য শুনি।
আন তবে জননি গো, অন্ন কতগুণি॥
আহ্লাদিতা হ'য়ে সীতা অন্ন দেন আনি।
হেঁটমাথে খায় হনূ রাম-বাক্য শুনি॥
পুনঃ পুনঃ দেন সীতা অন্ন ও ব্যঞ্জন।
যত দেন তত খায় পবন-নন্দন॥
পুনঃ পরষেন সীতা, কটি করে ব্যথা।
ভোজন সংবর হনূ, সীতার মনঃকথা॥
চিনি নবাত দধি দুগ্ধ ভুঞ্জে সুধাখণ্ডে।
ছলে ভাত দিলা সীতা হনূমান-মুণ্ডে॥
সীতা বলে, দধি দুগ্ধ খাও চিনি নবাত।
অন্ন না খাইও, মাথা ফুটি এল ভাত॥
সীতা বলে, হনূমান, মাথায় বুলাও হাত।
লজ্জিত হইল হনূ মাথায় দেখি ভাত॥
দেখিয়া মাথায় ভাত পবন-নন্দন।
ভোজন সংবরি বীর কৈল আচমন॥

আচমন করি সবে বসিয়া আসনে।
কর্পূর তাম্বুল নিল মুখের শোধনে॥
প্রসাদ পাইয়া মহানন্দ হৈলা হর।
প্রেমভরে সদাশিব হৈলা দিগম্বর॥
প্রসাদ পাইয়া ব্রহ্মা মনে আনন্দিত।
শিবের ডম্বুরে গায় রাম-নাম-গীত॥
সম্মুখে দেখেন রাম ব্রহ্মা-ত্রিলোচন।
দুই-হাতে আলিঙ্গিলা কমল-লোচন॥
ব্রহ্মা বলে, বিষ্ণু-প্রসাদ পরম পবিত্র।
দর্শন করিয়া রামে পূত হইল নেত্র॥
প্রেমভরে তিন ভাই কৈলা আলিঙ্গন।
বিদায় হইয়া গেলা ব্রহ্মা-ত্রিলোচন॥
বানর-রাক্ষস বাসে গেল সর্ব্বজন।
পাত্র-মিত্র-প্রজাগণ আপন-ভবন॥
লক্ষ্মণ-ভোজনে চৌদ্দ-ভুবনে উল্লাস।
লক্ষ্মণ-ভোজন বিরচিল কৃত্তিবাস॥

• [illegible] বিবাহ •

অগস্ত্যে জিজ্ঞাসে রাম কমললোচন।
কা'র তরে কৈল ব্রহ্মা লঙ্কার সৃজন॥
মুনি বলিলেন শুন পুরাণ উত্তর।
লঙ্কার সৃজন-হেতু শুন রঘুবর॥
সুমেরু পবনে বাদ অযুত বৎসর।
পবন লঙ্ঘিতে নারে সুমেরু শিখর॥
তিন শৃঙ্গে পর্ব্বত সে জুড়িল গগন।
সুমেরুতে চন্দ্র সূর্য্যের নাহিক গমন॥
সকল পর্ব্বত জিনি উভেতে প্রবীণ।
নিত্য নিত্য সূর্য্য যান করি প্রদক্ষিণ॥
হিমালয় নন্দিনী সে জন্মিলা পার্ব্বতী।
তাঁহাকে করিতে বিভা গেলা পশুপতি॥
শিব আরাধিয়া তপ কৈল তপোবনে।
শিব পার্ব্বতীর হৈল শুভ দরশনে॥





কাহার দুহিতা তুমি, কাহার বা নারী।
এ বিষম স্থানে তুমি কেন একেশ্বরী॥
হস্তী সিংহ ব্যাঘ্র আর মহিষ শূকর।
হেন স্থানে কেন তুমি এলে একেশ্বর॥
শঙ্করের কথা শুনি কন ততক্ষণ।
নিবেদন করি কথা, শুন দিয়া মন॥
হিমালয়-কন্যা আমি, শুন মহাশয়।
হর লাগি তপ করি, কারে মোর ভয়॥
হাসেন বচন শুনি দেব শূলপাণি।
মিলিল শঙ্কর-বর, শুনহ ভামিনি॥
অধিষ্ঠিত হ'য়ে বর নিজে দিলা হর।
শিব গেলা নিজ পুরে, দেবী এল ঘর॥
ব্রহ্মারে কহিলা শিব এসব উত্তর।
মোর কাজে যাহ তুমি হিমালয়-ঘর॥
ব্রহ্মা বিষ্ণু কুবের ও বরুণ পবন।
অষ্ট ঋষি চলে আর যত দেবগণ॥
একত্র হইয়া গেলা হিমালয়-ঘর।
বাহিরিলা হিমালয় হরিষ-অন্তর॥
বসিতে আসন দিল পাদ্য অর্ঘ্য জল।
জোড় হাতে দেবগণে পুছেন কুশল॥
বলেন, কি হেতু তোমা সবা-আগমন।
বড় ভাগ্য মানি আজি, সফল জীবন॥
ব্রহ্মারে বলেন গিরি এতেক উত্তর।
শুনিয়া হইলা ব্রহ্মা সানন্দ-অন্তর॥
ব্রহ্মা বলে শুন মোর কথার প্রবন্ধ।
মোর ভাই শিবে কর কন্যার সম্বন্ধ॥
বিলম্ব না কর, দেখ বেলা শুভক্ষণ।
অঙ্গীকারে তুষ্ট হোক্ যত দেবগণ॥
হিমালয় বলে, মোর জীবন সফল।
মহাদেবে কন্যা দিব বড়ই মঙ্গল॥
বিনয় বচনে গিরি করে পরিহার।
শিবে কন্যা দিব আমি, কৈনু অঙ্গীকার॥
রবি সোম কুজ আর বুধ বৃহস্পতি।
শুক্র শনি রাহু কেতু নবগ্রহ-পতি॥
যবে গৌরী তপস্যা করিল তপোবনে।
ভবানী শঙ্কর বিভা জানে গ্রহগণে॥
শুভক্ষণে গ্রহগণ হৈয়া সমবায়।
কেহ বিঘ্ন না করিব গৌরীর বিভায়॥
এত বাক্য হিমালয় কৈলা দেবপাশে।
বর এলে বিভা দিব, লগ্ন তার কিসে॥
অঙ্গীকার কৈলা গিরি আপনার মুখে।
দেবগণ গেলা ঘর নিজ মনঃ সুখে॥
কন্যা দেখি দেবগণ কৈলা আগুসার।
ত্রিভুবনে হরিধ্বনি জয় জয়কার॥
সব কথা কহে গিয়া শঙ্করের ঠাঁই।
বিবাহের আয়োজন করহ শিবাই॥
কালি বিভা হবে তব, আজি অধিবাস।
শঙ্করের সম্বন্ধ যে গায় কৃত্তিবাস॥

• শিব বিবাহের অধিবাস দ্রব্য প্রেরণ •

অধিবাস-দ্রব্য সব পাঠান শঙ্কর।
নারদের সঙ্গে দিলা ভীমা যে নফর॥
অধিবাস-দ্রব্য দিলা কত শত ভার।
রসাল কাঁটাল গুড় নারিকেল আর॥
খদি দধি কলা দিলা পাট-পাটাম্বর।
লেখাজোখা নাই, দ্রব্য চলিল বিস্তর॥
অধিবাস-দ্রব্য পাঠান নারদেরে দিয়া।
সব দ্রব্য নিয়োজে ভীমারে আজ্ঞা দিয়া॥
হিমালয়-ঘরে নারদ যায় আগু হয়ে।
পাছে পাছে যায় ভীমা সব দ্রব্য লয়ে॥
আগু হ'য়ে গেলা নারদ হিমালয়-ঘর।
বাহিরিলা হিমালয় সানন্দ অন্তর॥
ভারীর সঙ্গেতে যায় শিবের নফর।
ভীমা পাছু পাছু যায় যত অনুচর॥
সন্দেশ কদলী দেখি আনন্দিত মন।
মুদ্রা ভাঙ্গি ভাল দ্রব্য করিল ভক্ষণ॥



অনেক সন্দেশ কলা করিল আহার।
খাইল কাঁঠাল আম্র সহস্রেক ভার॥
খাইতে খাইতে পথে যায় হর্ষ হৈয়া।
অৰ্দ্ধ-অৰ্দ্ধি খেয়ে হাণ্ডী পূরে বালি দিয়া॥
নদী বক্ষে দেখে যত নিরমল বালি।
শুখনা বালিতে সব পূরিল পাতিলী॥
শুখনা বালিতে সব পাতিল পূরিয়া।
ভার পাছু পাছু ভীমা আইলা ধাইয়া॥
নারদ বলেন, কেন দেরী এতক্ষণ।
ভীমা বলে, মাঠে পাই ঝড়-বরিষণ॥
বহু দুঃখ পেনু আমি ঝড়-বরিষণে।
পলাল আমারে এড়ি যত ভারিগণে॥
তপোবন মধ্যে আমি প্রবেশি ধাইয়া।
সব ভারী পলাইল ভার ফেলাইয়া॥
নারদ বলেন কার্য্যে নার উপেক্ষণ।
যাহাতে শিবের কার্য্য হয় সুশোভন॥
নারদ-বচনে গিরি-রাজে নাহি হেলা।
আঙ্গিনাতে টানাইল পাটের ছাঙ্‌লা॥
চাঁদোয়া টাঙ্গাল, তাহে মুকুতা ঝালর।
আঙ্গিনার থামে বান্ধা সোনার চাদর॥
মধ্যখানে ঘট তার করিল স্থাপন।
অধিবাস-দ্রব্য সব আনাল তখন॥
শুক্ল ধুতি শুক্ল পাটা অতি পরিপাটি।
হাতে কুশ বৈসে গিরি লয়ে তাম্র বাটি॥
হেমন্ত সঙ্কল্প করে বেলা শুভক্ষণ।
বেদধ্বনি করে তবে যত মুনিগণ॥
ততক্ষণে বাহিরিল গৌরী চন্দ্রমুখী।
দেবীকে দেখিয়া সব দেব হৈল সুখী॥
হাতে পুষ্প কৈলা দেবী পূজা দেবতার।
গন্ধ দিয়া কৈলা মুনি জয় জয়কার॥
মঙ্গল উচ্চারি গন্ধ দিলা কন্যামাথে।
মঙ্গল-বিহিত কর্ম্ম সূত্র বান্ধে হাতে॥
তবে শঙ্খ পরাইলা চারু রূপ দেখি।
কন্যাকে উঠাতে তবে এল সব সখী॥
মঙ্গলদ্রব্য লৈয়া আসে সখিগণ মিলি।
কন্যা-অধিবাস করে দিয়া হুলাহুলি॥
অধিবাস সাঙ্গ হৈল, সিদ্ধ সব কাজ।
হেমন্ত মেলানি মাগি চলে মুনিরাজ॥
এযোগণে মিষ্টি দিতে ভাঙ্গিল পাতিলী।
পাতিল-ভিতরে তবে দেখে সব বালি॥
হাঁড়ীর ভিতরে বালি সর্ব্বলোক হাসে।
পার্ব্বতীর অধিবাস গায় কৃত্তিবাসে॥

● বরাগমন ●

প্রভাত হইল, রাত্রি প্রত্যূষ বিহানে।
দেশে দেশে পাঠাইল কুটুম্ব জানানে॥
চারিদিকে গিরিগণে দিলা আমন্ত্রণ।
আনন্দিত দেবগণ এ তিন ভুবন॥
আজি যাবে কালি এস, না কর বিলম্ব।
চারি দিকে ধেয়ে আন সকল কুটুম্ব॥
সবাকে জানান স্নেহ গৃহ-ব্যবহার।
আমন্ত্রণ পেলে সবে হবে আগুসার॥
উদয় ও অস্তগিরি এল দুইজন।
নীল গিরি ময়ভঙ্গ এল নারায়ণ॥
আসিল অজয়-মুখ কলিঙ্গ কেশরী।
রুইদাস ধর্ম্মদাস মহীদাস গিরি॥
বিন্দু মেঘ এল আর কৈলাস শিখর।
শরাসন ও অঞ্জন পর্ব্বত শ্রীধর॥
বৰ্দ্ধমান কুমুদ্বান্ সে গন্ধমাদন।
ঋষ্যমূক-গিরি আর মলয় চন্দন॥
ত্রিকূট পর্ব্বত এল আর হেমকূট।
চন্দ্রকূট বজ্রকূট এল সূর্য্যকূট॥
ধবল ও গোবৰ্দ্ধন বরাহ বাসত।
বসন্ত শ্রীমন্ত এল মৈনাক-পর্ব্বত॥
ত্রিভুবনের গিরিগণ হৈল আগুসার।
পর্ব্বত চলিতে হৈল সংসার আঁধার॥





আইল পর্ব্বত সব পরম হরিষে।
বুঝিয়া আপন কার্য্য সুমেরু না আসে ॥
নড়িলা মেনকা আর হেমন্ত নন্দন।
সুমেরুকে আনে গিয়া করিয়া যতন ॥
সুমেরু হেমন্ত পদে কৈল নমস্কার।
বসিতে আসন দিল, কৈল পুরস্কার ॥
মনোগামী গিরিগণ ধরি মুনিবেশ।
বিচিত্র নগরে ঘরে করিল প্রবেশ ॥
বসিতে আসন দিল পাদ্য অর্ঘ্য জল।
স্নান পান করি সবে হইল শীতল ॥
নাট্যগীত দেখি শুনি অতি কুতূহল।
কেহ বেদ পড়ে, কেহ পড়য়ে মঙ্গল ॥
নানা শুভ নাট্যগীত হিমালয়-ঘরে।
পরম আনন্দে লোক আপনা পাসরে ॥
গিরিরাজ-ঘরে বাজে যতেক বাজন।
হোথা মহারঙ্গে আছে যত দেবগণ ॥
গঙ্গারে আনিতে গেলা সুমন্তের ঘরে।
রন্ধন করিলে গঙ্গা, দেবে ভোজন করে ॥
গঙ্গারে লইয়া যাবে যতন করিয়া।
রন্ধন করিলে গঙ্গা রাখিহ আনিয়া ॥
দেবের বচন আমি নাহি করি আন।
গঙ্গাকে থাকিতে বেলা আন মোর স্থান ॥
এতেক শুনিয়া হর বলেন বচন।
রন্ধন করিলে গঙ্গা দেবের ভোজন ॥
রন্ধন ভোজনে বেলা হৈল অবসান।
করুণা-আধার হর গঙ্গা ল'য়ে যান ॥
সুমন্ত ক্রোধিত দেখি বেলা অবসান।
গঙ্গা ল'য়ে গেলা হর সুমন্তের স্থান ॥
গঙ্গা দেখি সুমন্ত রহেন কোপ মনে।
এতেক বিলম্ব তোর হৈল কি কারণে ॥
তোর রূপ দেখে যত দেবের সমাজ।
দেবের রান্ধুনী হৈতে না বাসিলি লাজ ॥
কিমতে দেবতাদের করিলি রন্ধন।
তোর রূপ যৌবন দেখিল দেবগণ ॥
কেহ বা দেখিল তোর সুন্দর বদন।
কেহ বা দেখিল তোর যুগল নয়ন ॥
অন্ন দিতে গেলি তুই যার যার পাশ।
সেই সব দেবে করে তোরে অভিলাষ ॥
অপবিত্রা তুই কেন এলি মোর স্থান।
স্বগৌরবে যাহ, নহে পাবি অপমান ॥
কোপে মুনি করিল সে গঙ্গারে বর্জ্জন।
হাসিয়া গঙ্গারে শিরে ধরে ত্রিলোচন ॥
মহাদেব-শিরে রহে গঙ্গা গোঁসাইনী।
গঙ্গারে ধরিয়া শিরে হাসে শূলপাণি ॥
সর্ব্বাঙ্গে বিভূতি শোভে গঙ্গা শোভে শিরে।
গলাতে বাসুকী নাগ, ভালে শশধরে ॥
কখনো থাকেন গঙ্গা মহাদেব-শিরে।
কখনো বা ব্রহ্মা-কমণ্ডলুর ভিতরে ॥
স্বর্গ হৈতে গঙ্গা সে আইলা মর্ত্ত্য লোকে।
গঙ্গার মহিমা লোক জানে দুঃখ শোকে ॥
যত কিছু পাপ লোক করে মহীতলে।
সর্ব্ব পাপ হরে স্নান কৈলে গঙ্গাজলে ॥
মহাদেব অধিবাস করায় দেবগণ।
ব্রহ্মার বচনে বৈসে দেব নারায়ণ ॥
প্রাতঃকালে দেবলোকে আমন্ত্রণ করি।
স্নান-সন্ধ্যা-নান্দীমুখ কৈলা ত্রিপুরারি ॥
স্নান করি প্রবেশিলা রন্ধনশালাতে।
দেবগণ এক ঠাঁই বৈসে ভোজনেতে ॥
মধুর অমৃত তুল্য গঙ্গার রন্ধন।
মহাসুখে দেবলোক করিলা ভোজন ॥
নানাছন্দে বাজে সেথা বিবিধ বাজন।
নানাবেশে নাচে তথা যত দেবগণ ॥
করেন শিবের বেশ নিজে নারায়ণ।
সুবর্ণ-কিরীট শিরে বাহুতে কঙ্কণ ॥
ললাটে শোভিত চন্দ্র শিরে সুরেশ্বরী।
বৃষপৃষ্ঠে চাপি তবে চলে ত্রিপুরারি ॥
রাজহংস রথে চাপি চলে প্রজাপতি।
ঐরাবতে চাপিয়া চলিলা সুরপতি ॥



মকরে বরুণ চড়ে, মহিষে শমন।
ছাগলে চড়েন অগ্নি হরিণে পবন ॥
গরুড়ে চড়িয়া চলে নিজে নারায়ণ।
যে যার বাহনে চড়ি চলে দেবগণ ॥
সন্ন্যাসী তপস্বী তাঁরা সিদ্ধ যোগবলে।
ব্রহ্মচারী নিরাহারী চলিলা সকলে ॥
সর্ব্বাগ্রে নারদ যান কলহ লইয়া।
কন্দলি ধোকড়ি সাত কাঁখেতে করিয়া ॥
নারদে দেখিয়া হরষিত হিমাচল।
হরিষ বদনে পুছে তাঁহার কুশল ॥
আগু আসে নারদের কন্দলি ধোকড়ি।
যথা আছে শঙ্করের শ্বশুর শ্বাশুড়ি ॥
দেখিয়া তোমার কন্যা লাগে বড় ব্যথা।
সাবধান হ'য়ে শুন জামাতার কথা ॥
ঘরে ভাত নাহি তার, চালে নাহি খড়।
শুইতে নাহিক শয্যা, পরিতে কাপড় ॥
অমঙ্গল চিতাভস্ম লেপে সর্ব্ব গায়।
গলেতে হাড়ের মালা, [illegible] ॥
ত্রিনয়নে অগ্নি জ্বলে শিরে শোভে গাঙ্গ।
উলঙ্গ উন্মত্ত, খায় ধুতুরা ও ভাঙ্গ ॥
ঘরের নফর নন্দী, কাল ভীমা ভায়া।
ঘরে ঘরে ঘুরে তারা ভাতের লাগিয়া ॥
ঘরে ঘরে মাগি কেবা আনয়ে তণ্ডুল।
রন্ধনের কালে সব হয়ত আকুল ॥
বলদে রাখিয়া ঘরে যবে ভীমা আসে।
অর্দ্ধেক তণ্ডুল সেই নিজে খেয়ে বসে ॥
এত শুনি মেনকা স্বামীকে পাড়ে গালি।
কোপে গিরিরাজ ধরে মেনকার চুলি ॥
সাত পাঁচ দশ বিশ করে মারামারি।
কেবা কারে মারে, নারদ দেয় টিট্‌কারী ॥
নারদ বলেন, কেন কর মারামারি।
এ তিন ভুবনে রাজা দেব ত্রিপুরারি ॥
কোন্‌-জনা বুঝে বল মহাদেব-কাজ।
মহাধনী মহাদেব দেবের সমাজ ॥

কন্দলি ঘুচায়ে নারদ গেলা দেব-পাশ।
রচিলা উত্তরকাণ্ড কবি কৃত্তিবাস ॥



● হর-গৌরীর বিবাহ বন্ধন ●

সমস্ত দেবতা গেলা হিমালয়-ঘর।
বাহিরিলা গিরিরাজ দেখিয়া অমর ॥
বড় বেড়ি রহিলা যতেক দেবগণ।
বসিতে আসন দিল করিয়া বরণ ॥
দধি দুগ্ধ গঙ্গাজল অগুরু চন্দন।
গুয়া নারিকেল দিল উত্তম বসন ॥
বরের বরণ কৈল বেলা শুভক্ষণে।
চারিদিকে বেদধ্বনি শুনি ঘনে-ঘনে ॥
বরেরে বরিয়া হিমালয় গেলা ঘর।
আইলা কন্যার মাতা দেখিবারে বর ॥
বরপাশে গেলা সে মঙ্গল সজ্জা লৈয়া।
মোহিত হইলা রাণী বরেরে দেখিয়া ॥
পায়ে দধি দিল আর শিরে দূর্ব্বা ধান।
মাথায় নিছিয়া ফেলে শত শত পান ॥
দুই চক্ষু ঢাকে রাণী হেঁটমাথা করি।
তখন নারদ-মুনি দিলা টিট্‌কারী ॥
লাজে পলায় গিরির ঝিয়ারী বৌয়ারি।
হুড়াহুড়ি করি যায় হাতে করি ঝারি ॥
এতেক দেখিয়া তবে কোপে নারায়ণ।
ঝাট কন্যা আন বহি যায় শুভক্ষণ ॥
করেন বরের বেশ যত দেবগণ।
আপনার মুর্ত্তি ধরে দেব ত্রিলোচন ॥
ত্রিভুবন মোহিলেন দেব-ত্রিপুরারি।
পার্ব্বতীর বেশ করে দেবতার নারী ॥
ত্রিভুবন মোহিলেন, রূপে বিদ্যাধরী।
রূপে আলোকিত কৈল সকল নগরী ॥
বদন তাঁহার জিনি পূর্ণ-চন্দ্রকলা।
পার্ব্বতী বাহির হৈলা হাতে পুষ্পমালা ॥

৬৬





জটাতে লুকাল দেবী গঙ্গা গোসাইনী।
মুকুট উপর শোভে কাল ভুজঙ্গিনী॥
ললাটেতে শোভে চন্দ্র ভস্ম সর্ব্ব গায়।
হৃদয়েতে হাড়মালা নাগিনী ফোঁপায়॥
ত্রাসে লুকাইল সাপ, নিভিল আগুনি।
হরের নিকটে গেলা আপনি ভবানী॥
শিরে পারিজাত মালা মধু-পিয়ে অলি।
বিশ্বকর্ম্মা যোগাইল অশোকের ডালি॥
সপ্ত সাগরের জল যোগাইল আনি।
শুভক্ষণে হৈল হরগৌরীর মিলনি॥
দুন্দুভির বাদ্য বাজে মধু তাল শুনি।
সুবেশে নাচয়ে তথা ইন্দ্রের নাচুনি॥
কন্যা লুকাইল গিয়া অন্ধকার ঘরে।
কন্যারে আনিতে হর দাঁড়াল দুয়ারে॥
ডানি হাতে করে দেবী কঙ্কণের ধ্বনি।
হাতে ধরি কন্যা আনে দেবশূলপাণি॥
কন্যা ল'য়ে বৈসে হর মণ্ডপেতে আসি।
চারিদিকে বেড়িল সকল দেব ঋষি॥
চারিদিকে বৈসে দেব ছাড়িয়া বিমান।
নানাদান দিয়া গিরি কৈল কন্যা দান॥
মুনি সব বেদ পড়ে প্রফুল্ল বদন।
গন্ধপুষ্প অর্ঘ্য দিল আর যে কাঞ্চন॥
মন্ত্র পড়ি করে গিরি কন্যা সমর্পণ।
সর্ব্বকাল ক'রো কন্যা-রক্ষণ-পোষণ॥
জোড় হাতে বলি শুন যত দেবগণ।
আমার কন্যায় রক্ষা ক'রো সর্ব্বক্ষণ॥
এ বোল শুনিয়া হাসে ব্রহ্মা-নারায়ণ।
তব ঝিকে বল সবে করিতে পালন॥
কুশণ্ডিকা লাজ হোম কৈল সাবধানে॥
নানাদান করে সব দেববিদ্যমানে॥
শ্বশুরশাশুড়ী দোঁহে করি অনুমান।
বিবিধ পকান্ন দিল আর গুয়াপান॥
নানারঙ্গে দেখে লোক নৃত্য আর গীত।
গাইল উত্তরকাণ্ড ফুলিয়া-পণ্ডিত॥

• ভীমার ভোজন •

মহাদেবী বলে, রাজা, তুমি আগে যাহ।
ঝি-জামাতা ভোখে মরে ভোজন করাহ॥
জামাতা লজ্জিত হয় শাশুড়ী দেখিয়া।
একবারে দেহ ভাত-ব্যঞ্জন আনিয়া॥
স্বর্ণথাল ঘুচাহ পরস-পাত পাত।
পায়স-পিষ্টকসহ তাহে দেহ ভাত॥
দধি দুগ্ধ ঘৃত দিতে না করিহ হেলা।
ঘনাবর্ত্ত দুগ্ধ দেহ মর্ত্তমান কলা॥
জল লয়ে দুই জনে কৈল পঞ্চগ্রাসী।
হরের নিকটে তবে বৈসে দেব-ঋষি॥
ভোজন করেন দেবঋষি ত্রিপুরারি।
হরের নিকটে বসিলেন দেবী গৌরী॥
হেঁটে দেয় গোময় উপরে আল্পনা।
দুই পাশে করিল সে সূতার মেলনা॥
কতেক ভোজন কৈলা দেব ত্রিলোচন।
নারদ বলে, ছোঁয়া গেছো, না কর ভোজন॥
আল্পনা দেখায়ে ভীমা দিল নখরেখ।
সূতাগাছ দেখায়ে বলে, দেখ পরতেখ।
দেব-দেবী ছোঁয়া পড়ি কৈলা আচমন।
পাতে যাহা ছিল ভীমা করিল ভোজন॥
একস্থান হৈল দোঁহে করি আচমন।
মহাসুখে ভীমা তবে করিল ভোজন॥
সব ভাত খেয়ে ভীমা পেটে দেয় হাত।
হাসি ভীমা বলে আন পিঠা আর ভাত॥
রাণী বলে, তোর পেটে লাগিল আগুনি।
ভীমার পাতে আনি দিল হাঁড়ির ফেলানি॥
পোড়াভাত দিল, আর দিল খুদকুঁড়া।
কেহ আসি ভীমাকে মারে ঝাঁটার মুড়া॥
শুনিয়া ভীমার কথা সভাখণ্ড হাসে।
গাইল উত্তরকাণ্ড কবি কৃত্তিবাসে॥



### • হরগৌরীর কৈলাস যাত্রা •

পুষ্পশয্যা করিলেক গন্ধে মনোহর ।
সোনার চৌখণ্ডী তাহে নির্ম্মাল বাসর ॥
পাড়িল সোনার খাটে নেতের যে তূলী ।
এয়ো সব মিলি দিল শুভ হুলাহুলি ॥
চারিদিকে রত্নদীপ নারীগণ-মেলা ।
বরের মোহনরূপ রাণী নেহারিলা ॥
শুইল সোনার খাটে দেবপশুপতি ।
সোনার প্রদীপে জ্বলে ঘৃতপূর্ণ-বাতি ॥
স্নান সন্ধ্যা কৈলা হর প্রত্যূষ-বিহানে ।
দেবগণে ল'য়ে হর বসিল দেয়ানে ॥
ব্রহ্মা বলে, গিরিরাজ দেহত মেলানি ।
ছায়ামণ্ডপেতে গিয়া বৈসে শূলপাণি ॥
নানারত্ন নানাধন দিলা ব্যবহার ।
দেবগণ-অগ্রে গিরি মাগে পরিহার ॥
নড়িলা সকল দেব পরম আনন্দে ।
গৌরীকে করিয়া কোলে রাজরাণী কান্দে ॥
বৃষেতে চাপিয়া তবে চলে শূলপাণি ।
সিংহ চড়ি চলে দেবী আপনি ভবানী ॥
পরম হরিষে চলে যত দেবগণ ।
আপন বাহনে চড়ি চলে সর্ব্বজন ॥
ব্রহ্মা-বিষ্ণু চলিলেন, চলে পুরন্দর ।
মহেশে মেলানি মাগি সবে গেলা ঘর ॥
নিজগণ ল'য়ে হর গেলা নিজপুরী ।
নানারঙ্গে গেলা হর কৈলাস নগরী ॥
যত লোক ছিল সঙ্গে দিলেন মেলানি ।
ঘরের সেবক ভীমা ডাকে শূলপাণি ॥
গোসাঁই বচনে ভীমা আইল ধাইয়া ।
ক্ষুধায় শরীর দহে, খাদ্য আন গিয়া ॥
গৌরীকে লইয়া হর সুখে করে বাস ।
গাইল উত্তরকাণ্ড কবি কৃত্তিবাস ॥

### • লঙ্কাপুরী নির্ম্মাণ •

অগস্ত্য বলেন, রাম বাক্যে দেহ-মন ।
সবাকে বিদায় দিলা দেব-ত্রিলোচন ॥
ভবানী-সহিত গৃহে রহে পঞ্চানন ।
হাস্য-পরিহাসে সদা আনন্দে মগন ॥
হেথা শুন হেমন্তের গৃহের কাহিনী ।
বসিলা হেমন্ত গিরি ও মেনকা রাণী ॥
হেনকালে গিরিগণ মাগিল মেলানি ।
রহিতে পর্ব্বতগণে বলে প্রিয়বাণী ॥
স্নান-সন্ধ্যা করি সবে করহ ভোজন ।
তবেত তোমরা সবে করিহ গমন ॥
স্নান-সন্ধ্যা কৈল সবে ভাগীরথী জলে ।
এক ঠাঞি হৈল সবে ভোজনের কালে ॥
সুবর্ণের থালে অন্ন দিলা পরিপাটি ।
সারি দিয়া বসিলা পর্ব্বত তিন কোটি ॥
বসিলা সুমেরু মধ্যে করিতে ভোজন ।
অদূরে থাকিয়া তাহা দেখিল পবন ॥
সম্বর্ত্ত আবর্ত্ত দ্রোণ আর যে পুষ্কর ।
চারি মেঘে হাঁকারিয়া আনে পুরন্দর ॥
আগে বায়ু, মাঝে ইন্দ্র, পিছে জলেশ্বর ।
ঝড়-বরিষণ করে সুমেরু উপর ॥
সুমেরু কাঞ্চন শৃঙ্গ শতেক যোজন ।
ভাঙ্গিয়া দিলেন শৃঙ্গ দেবতা পবন ॥
পর্ব্বতের শৃঙ্গ লয়ে পবন কুমার ।
মাথায় কাঞ্চন-শৃঙ্গ সিন্ধু হৈল পার ॥
সুমেরুর শৃঙ্গ পড়ে ত্রিকূটের চূড়ে ।
দুই গিরি চূড়া ল'য়ে সাগরেতে এড়ে ॥
বিশ্বকর্ম্মা ল'য়ে গেলা দেব পুরন্দর ।
মধ্যে পুরী নির্ম্মাইল, চৌদিকে সাগর ॥
সাতটি প্রাচীর তাহে করিল গঠন ।
লোহাতে প্রাচীর গড়ে উপরে কাঞ্চন ॥





পরিখা যোজন শত লঙ্ঘিতে না পারি।
প্রসার যোজন শত বিশাল চউরী ॥
সুবর্ণে গড়িল আর অষ্টাদশ পুরী।
নাটশাল পাঠশাল বিচিত্র চউরী ॥
খাট পাট নির্ম্মাইল সোনার আবাস।
নির্ম্মাইল স্বর্ণপুরী বিরিঞ্চির হাস ॥
সুবর্ণে বান্ধিল ঘাট দীঘী ও পোখরি।
রাজগৃহ প্রজাগৃহ গড়ে সারি সারি ॥
যতন করিয়া গড়ে রাজ-অন্তপুরী।
বাহির ভিতরে সব কাঞ্চনের পুরী ॥
নির্ম্মাইল চিত্রঘর বিদ্যুতের ছটা।
অন্তঃপুর নির্ম্মাইল অযুতেক কোঠা ॥
নির্ম্মাইল শত স্তম্ভে দেয়ান চৌতারা।
নানা রত্ন খচিল মাণিক্য-মণি-হীরা ॥
ঘরের উপরে শোভে সোনার বাহরা।
চারিভিতে শোভে গজ মুকুতার ঝারা ॥
সুবর্ণের আয়তন, গড়ে সিংহাসন।
চতুর্দ্দোল হেরি যেন রবির কিরণ ॥
রত্নে নির্ম্মাইল ঘর করে ঝলমলি।
নির্ম্মাইল সুবর্ণের পাখা-পাখী-আলি ॥
বড় বড় বৃক্ষ-কাণ্ড সুবর্ণে বান্ধিল।
অযুত প্রশস্ত ঘর স্বর্ণে নিরমিল ॥
সোনার পতাকা উড়ে দেখিতে রূপস।
ঘরের উপরে শোভে সুবর্ণ কলস ॥
বান্ধিল সোনায় তবে পুকুরের ঘাট।
নির্ম্মাইল সুবর্ণেতে ঘরের কপাট ॥
সুবর্ণেতে নির্ম্মাইল স্বর্ণ লঙ্কাপুরী।
সোনায় সৃজিল যত দীঘী ও পোখরী ॥
হইল অদ্ভুত পুরী দেখিতে সুন্দর।
সপ্ত কোটি আছে তাহে ইষ্টকের ঘর ॥
নব কোটি কৈল তাহে আশ্রিত-আলয়।
চারি লক্ষ কৈল তাহে পর্ব্বত দুর্জ্জয় ॥
হেনমতে নির্ম্মাইল স্বর্ণ লঙ্কাপুরী।
দানব গন্ধর্ব্ব দেব লঙ্ঘিতে না পারি ॥
সমুদ্রের মাঝে পুরী করিল নির্ম্মাণ।
জিনিয়া অমরাবতী তাহার বাখান ॥

• রাক্ষসগণের জন্মবৃত্তান্ত বর্ণন •

শ্রীরাম বলেন, মুনি, তুমি অন্তর্যামী।
সংসারের বিবরণ সব জান তুমি ॥
রাবণের জন্মকথা কহ দেখি শুনি।
পরম আনন্দ তবে হয় মহামুনি ॥
ব্রহ্ম-অংশে জন্ম তার, সর্ব্বলোকে জানে।
রাক্ষস হইল তবে কিসের কারণে ॥
মুনি বলে রঘুনাথ কহি তব স্থানে।
রাক্ষসের জন্মকথা শুনহ এক্ষণে ॥
যেমতে রাবণ জন্মে শুন রঘুমণি।
সৃষ্টিকর্ত্তা ব্রহ্মা, আগে সৃজিলেন প্রাণী ॥
প্রাণিগণ বলে, ব্রহ্মা, করি নিবেদন।
কোন্ কার্য্যে আমা সবে করিলা সৃজন ॥
ব্রহ্মা বলে, যত প্রাণী করি যে উৎপত্তি।
তোমরা করিবে রক্ষা প্রাণের শকতি ॥
যে যে প্রাণী সৃজন করিব এ সংসারে।
তোমরা প্রধান হ'য়ে পালিবে সবারে ॥
প্রাণিগণ বলে, ব্রহ্মা, সে বড় দুষ্কর।
না চাহি প্রভুত্ব মোরা সবার উপর ॥
ব্রহ্মা শাপ দিল, বেটা হও রে রাক্ষস
হেতি নামে হইল সে রাক্ষস কর্কশ ॥
বিদ্যুৎকুমারী নামে ব্রহ্মার কুমারী।
তারে বিভা করিল রাক্ষস দুরাচারী ॥
মন্দর পর্ব্বতে দুইজনে কেলি করে।
জন্মিল সন্তান এক কত দিন পরে ॥
পর্ব্বতের উপরেতে ফেলিয়া সন্তানে।
মনের আনন্দে কেলি করে দুইজনে ॥
পিতা-মাতা-স্নেহ নাই সন্তান-উপর।
কাতর হইয়া শিশু কান্দিল বিস্তর ॥



অশ্রুজলে শ্রমজলে কলেবর ভাসে।
ক্ষুধাতে আকুল প্রাণ, ঘন বহে শ্বাসে॥
বৃষভবাহনে যান পার্ব্বতী শঙ্কর।
শূন্য হৈতে দেখিতে পাইল গঙ্গাধর॥
শঙ্কর কহেন, সতি, দেখ অতি দূরে।
একাকী কান্দিছে শিশু পর্ব্বত-উপরে॥
মহেশের দয়া হৈল সন্তান-উপর।
প্রসন্ন হইয়া শিব দিলা তারে বর॥
শিব কন, শুন ওহে অনাথ সন্তান।
মম বরে পিতৃতুল্য হও বলবান্॥
সর্ব্বশাস্ত্রে বিজ্ঞ হও, সর্ব্বাঙ্গ-সুন্দর।
আজ্ঞামাত্রে হৈল শিশু বাপের সোসর॥
বিদ্যুৎকুমারী-পুত্র সুকেশ নাম ধরে।
মহাবলবান্ হৈল ধূর্জ্জটীর বরে॥



● মালী, সুমালী ও মাল্যবানের জন্ম ●

তবে সুকেশেরে বর দিলেন পার্ব্বতী।
তাহা হৈতে যত রাক্ষস উৎপত্তি॥
পার্ব্বতীর বরে তার বাড়িল সম্মান।
তাহারে গন্ধর্ব্ব এক কন্যা দিল দান॥
স্ত্রী-পুরুষে রহিলেক পৃথিবী-ভিতরে।
তিন পুত্র হৈল তার কত দিন পরে॥
পুত্র দেখে সুকেশ পরম কুতূহলী।
নাম রাখে মাল্যবান-মালী ও সুমালী॥
তিন ভাই মিলি তপ করিল বিস্তর।
ব্রহ্মা বলে, কিবা বর চাহ নিশাচর॥
মন্ত্রণা করিয়া বর মাগে তিন জন।
স্বর্গ মর্ত্ত্য পাতাল জিনিব ত্রিভুবন॥
সংগ্রামেতে কোথাও না পাই অপমান।
এই বর দিতে ব্রহ্মা করহ বিধান॥
ব্রহ্মা কন ত্রিভুবনজয়ী হবে সবে।
সংগ্রামে বিষ্ণুর ঠাঁই পরাভব হবে॥

ব্রহ্মার বরেতে তারা ত্রিভুবন জিনে।
দেবতা গন্ধর্ব্ব ধরি বেঁধে বেঁধে আনে॥
আছিল গন্ধর্ব্ব রাজা শৈব সদাচারী।
তিন কন্যা ভূপতির পরমাসুন্দরী॥
বিভা কৈল মালী ও সুমালী মাল্যবান।
দুই নারী গর্ভে জন্মে এগার সন্তান॥
বীরবহু সূচিক সে যজ্ঞ ও কোপন।
তালজঙ্ঘ সিংহনাদ মাধব নন্দন॥
প্রহস্ত ও অকম্পন ধর্ম্মেতে বিকট।
শোণিতাক্ষ বিড়ালাক্ষ রণেতে উৎকট॥
সত্রাজিত নামে পুত্র প্রবল প্রখর।
দু-জনার পুত্র হৈল বিষম দুষ্কর॥
অবশেষে কন্যা হৈল দুষ্কর কর্কশা।
রাবণের মাতা, সেই নামটি নিকষা॥
সুমালী রাক্ষস-নারী পরম যুবতী।
চারি পুত্র হৈল তার ধর্ম্মশীল অতি॥
বীর ও অনল ভীম রাক্ষস সম্পাতি।
রহিয়াছে আসি বিভীষণের সংহতি॥
তিন ভাই-পরিবার বাড়িল বিস্তর।
নিশাচর সেই সব অবনী-ভিতর॥
সকল রাক্ষস মিলি করিল যুকতি।
এত রক্ষঃ হৈল কোথা করিব বসতি॥



● লঙ্কাপুরীতে রাক্ষস-রাজ্য স্থাপন ●

ব্রহ্মার বরেতে তারা ত্রিভুবন জিনে।
হাতে গলে বান্ধিয়া যে বিশ্বকর্ম্মে আনে॥
নিশাচর বলে, বিশ্বকর্ম্মা, লহ পান।
রাক্ষসের পুরী তুমি করহ নির্ম্মাণ॥
বিশ্বকর্ম্মা এত শুনি হইল চিন্তিত।
পূর্ব্বের বৃত্তান্ত মনে পড়ে আচম্বিত॥
গরুড়-পবনে যুদ্ধ হৈল যেইকালে।
সুমেরুর শৃঙ্গ পড়ে সমুদ্রের জলে॥





সে ত্রিকূট গিরির প্রধান দুই চূড়া।
পরিমাণ সত্তর যোজন তার গোড়া ॥
সত্তর যোজন উর্দ্ধে লেগেছে আকাশে।
সোনার প্রাচীর বেড়া ভিতর আবাসে ॥
বাহির চৌয়ারি তার অতি মনোহর।
পবনের গতি নাহি অতি ভয়ঙ্কর ॥
দেব-দৈত্য যেতে নারে লঙ্কার ভিতর।
বিশ্বকর্ম্মা নির্ম্মাইল পুরী মনোহর ॥
কত শত পুষ্পবন কত সরোবর।
কত শত বৃন্দ মহাপদ্ম কোটি ঘর ॥
সোনার কপাট খিল শোভে চারি দ্বারে।
ভয়ঙ্কর পুরী হেন নাহিক সংসারে ॥
চারিদিকে অপার সমুদ্র আছে ঘিরে।
পবনের শক্তিতে তা লঙ্ঘিতে না পারে ॥
যাইতে দেবতা যক্ষ না করে সাহস।
নেতের পতাকা উড়ে, সোনার কলস ॥
স্বর্গ মর্ত্ত্য পাতালে এমত নাহি স্থান।
একমাসে বিশ্বকর্ম্মা করিল নির্ম্মাণ ॥
পুরী দেখি রাক্ষসের হর্ষ হৈল অতি।
লঙ্কাতে রাক্ষসগণে করিল বসতি ॥
আগেতে করিল রাজ্য মালী ও সুমালী।
তার পর ভূপতি কুবের মহাবলী ॥
তাহার পশ্চাতে রাজ্য করিল রাবণ।
অবশেষে ভূপতি হইল বিভীষণ ॥
অগস্ত্যের কথা শুনি শ্রীরামের হাস।
কহ কহ বলি রাম করিলা প্রকাশ ॥

## গজ-কচ্ছপের বৃত্তান্ত

শ্রীরাম বলেন, মুনি, কহ বিবরণ।
ভাঙ্গিল সুমেরু-শৃঙ্গ কিসের কারণ ॥
কি লাগিয়া বিসংবাদ গরুড়-পবনে।
বিস্তারিয়া কহ মুনি, শুনি তব স্থানে ॥
মুনি বলে, শুন রাম, অপূর্ব্ব কথন।
গরুড়-পবনে যুদ্ধ হৈল যে-কারণ ॥
সন্তাপন নামে বিপ্র ছিল পূর্ব্বকালে।
তিন কোটি ধন রাখি স্বর্গবাসে চলে ॥
সন্তাপনের দুই পুত্র পরম সুন্দর।
সুপ্রতাপ বিভাস এ দুই-সহোদর ॥
জ্যেষ্ঠপুত্র স্থানে ধন থুয়ে গেল বাপে।
কনিষ্ঠ করয়ে দ্বন্দ্ব ধনের সন্তাপে ॥
ধনশোকে কনিষ্ঠ যে হইল দুঃখিত।
জ্যেষ্ঠেরে কহিল, ভাগ দেহ সমুচিত ॥
জ্যেষ্ঠ বলে, পিতা ভাগ না করিল ধন।
মম স্থানে ভাগ তুমি চাহ কি কারণ ॥
ধন না পাইয়া কহে বশিষ্ঠের ঠাঁই।
পিতৃধন-অংশ নাহি দেয় জ্যেষ্ঠ ভাই ॥
কত অংশ পাই আমি, বলহ এখন।
সেই মত করিয়া লইব পিতৃধন ॥
বশিষ্ঠ বলেন আছে বেদের বিহিত।
পঞ্চ অংশের দু-অংশ তোমার উচিত ॥
কনিষ্ঠ কহিল গিয়া জ্যেষ্ঠ বিদ্যমান।
পিতৃধন দুই-অংশ করহ প্রদান ॥
আমি গিয়াছিনু ভাই বশিষ্ঠের স্থানে।
বশিষ্ঠ বলিল, ভাগ নাহি দেয় কেনে ॥
জ্যেষ্ঠ বলে, কনিষ্ঠ করিলে হেন কেনে।
জাতিনাশ করিলে কহিয়া অন্য স্থানে ॥
হীনজন জ্ঞান বুঝি কৈল মুনিবর।
ধনের লাগিয়া এত হইলে কাতর ॥
বারে বারে নিষেধিনু না শুনিলে কাণে।
গজ হ'য়ে পাপিষ্ঠ প্রবেশ কর বনে ॥
কনিষ্ঠ দিলেন শাপ জ্যেষ্ঠের উপরে।
কচ্ছপ হইয়া তুমি থাক সরোবরে ॥
দুয়ের শাপেতে জন্তু হয় দুইজন।
কনিষ্ঠ গজের দেহ করিল ধারণ ॥
দশ যোজন গজ-দেহ কনিষ্ঠ ধরিল।
গজের গর্জ্জনে গিয়া বনে প্রবেশিল ॥



কচ্ছপ সলিলে গেল, গজ গেল বন।
শুণ্ডের ভিতরে গজ রাখে যত ধন ॥
যতন করিয়া ধন যেই জন রাখে।
খাইতে না পায় ধন যায় ত বিপাকে ॥
ধন পেয়ে যে জন না করে বিতরণ।
যথাকার ধন তথা যায় অকারণ ॥
ধনেতে বিরোধ বাধে শুন মহাশয়।
যত ব্যয় করে তত পরলোকে হয় ॥
বশিষ্ঠের শাপে ধন নাহি পায় রক্ষা।
গজ-কচ্ছপের শুন ধনের পরীক্ষা ॥
কহিলাম ধনের বৃত্তান্ত তব স্থানে।
গজ-কচ্ছপের কথা শুন সাবধানে ॥
জলেতে কচ্ছপ আছে সেই সরোবরে।
দৈবযোগে গজ গেল জল খাইবারে ॥
প্রখর রৌদ্রেতে গজ তৃষ্ণায় বিকল।
সরোবর দেখি গজ খেতে গেল জল ॥
গজে দেখি কচ্ছপের পড়ে গেল মনে।
পূর্ব্ব লোভে কচ্ছপ সে শুণ্ডে ধরে টানে ॥
গজ টানে বনেতে কচ্ছপ টানে জলে।
গজ আর কচ্ছপ উভয়ে তুল্য বলে ॥
কেহ কারে নাহি পারে উভয়ে সোসর।
দুই জনে টানাটানি করয়ে বৎসর ॥
বিনতা-নন্দন পক্ষী উড়ে অন্তরীক্ষে।
অন্তরীক্ষে থাকিয়া গরুড় তাহা দেখে ॥
এক বর্ষ যুদ্ধ হৈল অতি ভয়ঙ্কর।
কেহ কারে নাহি জিনে একই বৎসর ॥
কাতর হইয়া গজ স্মরে নারায়ণ।
পাপদেহ নারায়ণ, কর বিমোচন ॥
গজে দেখি কাতর গরুড়ে দয়া হৈল।
বাম পদ নখ দিয়া দোঁহারে তুলিল ॥
গজ কূর্ম্ম ল'য়ে পক্ষী উড়িল তখন।
মনে করে কোথা ল'য়ে করিব ভক্ষণ ॥
শ্যামবর্ণ বটবৃক্ষ শত যোজন ডাল।
অশীতি যোজন মূল নেমেছে পাতাল ॥

চারি গোটা ডাল তার পর্ব্বতের চূড়া।
সত্তর যোজন যুড়ি আগে তার গোড়া ॥
গজ কূর্ম্ম লৈয়া বৈসে গাছের উপর।
সহিতে না পারে বৃক্ষ তিনজন ভর ॥
ভর নাহি সহে ডাল মড় মড় করে।
ডাল ভাঙ্গি পড়ে যদি, মুনিগণ মরে ॥
দক্ষিণ পায়ের নখে গরুড় ধরে ডালে।
মুনিগণ এড়াইল থাকি বৃক্ষতলে ॥
ফেলিল সে ডাল ল'য়ে চণ্ডালের দেশে।
ডালের চাপনে মরে নারী ও পুরুষে ॥
বহু পাপে হ'য়েছিল চণ্ডাল-জনম।
গরুড়ের হাতে পাপ হইল মোচন ॥
গজ কূর্ম্ম ল'য়ে গেল ব্রহ্মার সদন।
কহ ব্রহ্মা, কোথা ল'য়ে করিব ভক্ষণ ॥
ব্রহ্মা বলে কোথা সহিবেক এত ভর।
গজ কূর্ম্ম ল'য়ে যাহ সুমেরু-শিখর ॥
তথা গজ-কচ্ছপেরে করহ ভক্ষণ।
ব্রহ্মার বচনে পক্ষী চলে ততক্ষণ ॥
পর্ব্বত উপরে বৈসে করিতে ভক্ষণ।
হেনকালে এল তথা দেবতা পবন ॥
পবন বলেন, পক্ষী, তুমি কেন হেথা।
মোর ঠাঁই পড়িলে ছিঁড়িব তব মাথা ॥
যাবৎ তোমায় নাহি করি অপমান।
আপনা জানিয়া বেটা, যাহ নিজ স্থান ॥
গরুড় কহেন, তুমি গালি কেন পাড়।
উপযুক্ত শাস্তি দিব, অহঙ্কার ছাড় ॥
গরুড়ের বচনে পবন ক্রোধে বলে।
ফেলিব পর্ব্বত ঠেলি সমুদ্রের জলে ॥
গরুড় বলেন বায়ু বড়াই না কর।
সুমেরু পর্ব্বত তুমি নাড়িতে কি পার ॥
গরুড়-বচনে পবনের ক্রোধ বাড়ে।
পর্ব্বত-সমেত চাহে উড়াইতে ঝড়ে ॥
প্রলয় হইল যেন পর্ব্বত উপর।
দুই পাখে গিরি ঢাকে বিনতাকুমার ॥





বাড়াইয়া কৈল পাখা সহস্র যোজন।
পাখা দেখি পবন ভাবেন মনে-মন॥
গরুড়ের পাখা যেন বজ্রের সোসর।
সাত দিন শিলাবৃষ্টি পাখার উপর॥
মেঘের গর্জ্জন আর পড়িছে ঝঞ্ঝনা।
পর্ব্বতের তবু নাহি নড়ে এক কোণা॥
প্রলয়কালেতে যেন সৃষ্টি হয় নাশ।
দেখি যত দেবগণ পাইলা তরাস॥
ব্রহ্মারে জিজ্ঞাসা করে যত দেবগণ।
আচম্বিতে মহা প্রলয় হয় কি কারণ॥
দেবতার এই বাক্য শুনি প্রজাপতি।
দেবগণে ল'য়ে তবে যান শীঘ্রগতি॥
ব্রহ্মা কহিলেন, শুন দেবতা পবন।
আচম্বিতে প্রলয় করহ কি কারণ॥
সৃষ্টি করিলাম আমি অতিশয় ক্লেশে।
হেন সৃষ্টি নষ্ট কর, যুক্তি না আইসে॥
না শুনি ব্রহ্মার বাক্য কহিছে পবন।
প্রলয় যাহাতে হয় করিব সে রণ॥
পবনের ঠাঁই ব্রহ্মা শুনি সে উত্তর।
বিরস হইয়া ব্রহ্মা চলিল সত্বর॥
পবনে এড়িয়া যায় গরুড়-গোচরে।
বিরিঞ্চি বলেন, পক্ষী, বলি হে তোমারে॥
আমি সৃষ্টি করিলাম, তুমি কর রক্ষা।
একদিক হৈতে তুমি তুলি লহ পাখা॥
ব্রহ্মার বচন শুনি গরুড়ের হাস।
তোমার বচনে পাখা করিব প্রকাশ॥
ব্রহ্মা বলে, যে যেমন, আমি তাহা জানি।
শত যুগে পবন তোমারে নাহি জিনি॥
ব্রহ্মার বচনে তবে গরুড়ের হাস।
তবে ত গরুড় পাখা করিল প্রকাশ॥
গরুড় তুলিলে পাখা গিরিবর নড়ে।
ঝড়েতে সে পর্ব্বতের এক শৃঙ্গ পড়ে॥
চিত্রকূট গিরি আছে সাগর-ভিতরে।
সুমেরুর শৃঙ্গ পড়ে তাহার উপরে॥
তাহে লঙ্কানামে পুরী কৈল বিশ্বকর্ম্ম।
এইরূপে শ্রীরাম লঙ্কার শুন জন্ম॥

## ● মালীর মৃত্যু এবং সুমালী ও মাল্যবানের পাতালে প্রবেশ ●

মাল্যবান রাক্ষস লঙ্কায় রাজ্য করে।
ত্রিভুবন জিনিল সে পিতামহ বরে॥
মনে করে, আমি ব্রহ্মা বিষ্ণু মহেশ্বর।
সকল দেবতা মারি ঘুচাইব ডর॥
তবে দেবগণ গেলা শিবের গোচর।
কহিল বৃত্তান্ত সদাশিব-বরাবর॥
সুকেশের সন্তান দুরন্ত নিশাচর।
বড়ই দৌরাত্ম্য করে স্বর্গের উপর॥
বিশ্বনাথ বলেন শুনহ দেবগণ।
মারিতে আমার সাধ্য নহে কদাচন॥
হইয়াছে দুর্জ্জয় ব্রহ্মার পেয়ে বর।
মরিবে আপন দোষে দুষ্ট নিশাচর॥
দেব-দেবী-বিপ্র-হিংসা করে যেই জন।
আপনার দোষে মরে, বেদের লিখন॥
এক উপদেশ বলি, শুন দেবগণ।
রাক্ষস মারিতে পারে দেব নারায়ণ॥
রাক্ষসের কথা গিয়া কহ নারায়ণে।
অবশ্য বিহিত হবে, শুন দেবগণে॥
মহেশের আজ্ঞা পেয়ে যতেক অমর।
উপনীত হইল গিয়া বৈকুণ্ঠ-নগর॥
সম্ভ্রমে দেবতাগণ করি প্রণিপাত।
রাক্ষসের কথা কহে করি যোড়হাত।
সুকেশ রাক্ষস এক ছিল অবনীতে।
তিন পুত্র হৈল তার বুদ্ধি বিপরীতে॥
দেব-দ্বিজ-হিংসা করি ফিরে অনুক্ষণ।
স্বর্গপুরে থাকিতে না পারে দেবগণ॥





নারদে প্রণাম তবে করে দশানন।
আশীর্ব্বাদ করিয়া কহেন তপোধন॥
রাবণ ব্রহ্মার বর পেলে বহু তপে।
দেব দৈত্য স্থির নহে তোমার প্রতাপে॥
রোগে শোকে লোক সব জরায় পীড়িত।
কেহ হাসে, কেহ কান্দে, কেহ আনন্দিত॥
অবশ্য মরণ-পথ কেহ নাহি দেখি।
বন্ধু-বান্ধবের শোকে সর্ব্বলোকে দুঃখী॥
যমমুখে পড়িয়াছে সকল সংসার।
যমেরে এড়িয়া অন্তে যার, কি আচার॥
তোমার সংগ্রামে যম পাবে পরাজয়।
যমেরে মারিয়া লোকে করাও নির্ভয়॥
দৈত্য মারি লোকে বিষ্ণু করিলেন সুখী।
লোক হিতে সর্প খায় সে গরুড় পাখী॥
পাইয়া ব্রহ্মার বর জিনিলে ভুবন।
তোমার বাণেতে স্থির নহে দেবগণ॥
যমেরে মারিয়া নাশ লোকের তরাস।
যম-হেতু লোক মরে, লোকে উপহাস॥
যমেরে মারিয়া বীর, কর উপকার।
রাবণ তাঁহার কথা করিল স্বীকার॥
শুনিয়া মুনির কথা বলিছে রাবণ।
স্বর্গ মর্ত্ত্য পাতাল জিনিব ত্রিভুবন॥
প্রথমে জিনিব মর্ত্ত্য, তৎপরে পাতাল।
তবে সে জিনিব গিয়া অষ্টলোকপাল॥
ছোট জিনে বড় জিনি এই পরিপাটী।
বড় জিনে ছোট জিনি পৌরুষেতে ঘাটী॥
মুনি বলে, যদি যমে না কর দমন।
তবেত রহিবে সর্ব্বলোকের মরণ॥
কুড়ি পাটী দশনে সে দশমুখে হাসে।
চতুর্দ্দিকে কেয়া যেন ফুটে ভাদ্রমাসে॥
ভুবন জিনিব আমি কৌতুকের তরে।
তোমার আজ্ঞায় যাব যম জিনিবারে॥
মুনির বচনে যায় রাবণ দক্ষিণে।
সে গেলে নারদ মুনি ভাবে মনে মনে॥
হেন জন নহে যে যমের নহে বশ।
যমে জিনিবারে যায়, বড়ই সাহস॥
যত প্রাণী আছে যম সবার ঈশ্বর।
ভুবন-বৃত্তান্ত যত তাহার গোচর॥
পাইয়া ব্রহ্মার বর দুর্জ্জয় রাবণ।
শমনের সহ যুদ্ধে জিনে কোন্ জন॥
উভয়ের কে জিনিবে, জানিতে না পারি।
নারদ দেখিতে যুদ্ধ চলে যমপুরী॥
অবিবাদে বিসংবাদ ঘটায় নারদ।
নারদ যাহাতে যায়, ঘটায় আপদ॥
হইলে শনির দৃষ্টি পুড়ে সর্ব্বলোকে।
রাবণে ঠেকায়ে গেল যমের সম্মুখে॥
না হইতে রাবণ মুনির আগুসার।
যেখানে করেন যম ধর্ম্মের বিচার॥
নারদে দেখিয়া যম উঠি যুক্ত করে।
প্রণাম করিয়া তারে বলেন ভক্তিভরে॥
ত্রিদিব ছাড়িয়া কেন হেথা আগমন।
আমার নিকটে তব কোন্ প্রয়োজন॥
নারদ বলেন, যম, ছিলা নিরুদ্বেগে।
তোমা সহ যুঝিতে রাবণ আসে বেগে॥
দণ্ড হস্তে সমর করিও দণ্ডধর।
দেখিবারে আসিলাম দোঁহার সমর॥
নারদের বাক্যে যম চাহে বহুদূর।
রাক্ষস কটক-চাপ দেখিল প্রচুর॥
কৃত্তিবাস কবি সে কবিত্বে বিচক্ষণ।
যমলোকে দশানন প্রবেশে তখন॥



**● যমলোকে রাবণের অভিযান ●**

চড়িয়া পুষ্পক রথে আইল রাবণ।
প্রবেশিল বহু সৈন্য যমের ভুবন॥
আগে থানা প্রবেশিল তার পূর্ব্বদ্বার।
দেখে তথা সর্ব্বলোক ধর্ম্ম-অবতার॥



সত্যবাদী দেবপিতৃভক্ত যেই জন।
তাহার সম্পদ দেখি বিস্মিত রাবণ॥
গোদান করিয়া যেই তুষেছে ব্রাহ্মণ।
ঘৃত দুগ্ধে দেখে তার অপূর্ব্ব ভোজন॥
দুঃখীকে দেখিয়া যেবা করে অন্নদান।
সুবর্ণের পাত্রে সেই করে সুধাপান॥
বস্ত্রহীনে বস্ত্র দেয়, পিপাসায় জল।
রাবণ তাহার দেখে সম্পদ সকল॥
ব্রাহ্মণেরে ভূমিদান করে যেই জন।
যমপুরে দেখে তারে রাজ্যের ভাজন॥
অন্যকে তুষিল যেবা বলি প্রিয়বাণী।
তার সুখ দেখিয়া রাবণ অভিমানী॥
যে করে অতিথি সেবা দিয়া বাসাঘর।
সোনার আবাস তার দেখে লঙ্কেশ্বর॥
স্বর্ণদান করিয়া যে তুষেছে ব্রাহ্মণ।
স্বর্ণখাটে শুয়ে আছে, দেখিল রাবণ॥
ব্রাহ্মণের সেবা যে করেছে একমনে।
তাহার সম্পদ দেখি রাবণ বাখানে॥
করেছে উত্তম পাত্রে যেবা কন্যাদান।
সবা হৈতে দেখে রাবণ তাহার সম্মান॥
যে বিষ্ণু কীর্ত্তন করিয়াছে নিরন্তর।
তাহার সম্পদ দেখি হৃষ্ট লঙ্কেশ্বর॥
চতুর্ভুজ যম তারে করিয়া স্তবন।
পাদ্য-অর্ঘ্য দিয়া তারে দিলেন আসন॥
যায় সেই বৈকুণ্ঠে, না যায় স্বর্গবাস।
দিব্য দেহ ধরি তায় হলেন প্রকাশ॥
চতুর্ভুজরূপে তারে সম্ভাষ করিলা।
নানাবিধ প্রকারেতে তাহারে তুষিলা॥
সে লোক পুণ্যের তেজে এত সুখ করে।
আপনা ভাবিয়া দশানন পুড়ি মরে॥
লোক-সুখ দেখি হৃষ্ট নিকষা-কুমার।
পূর্ব্বদ্বার এড়ি গেল পশ্চিম দুয়ার॥
বহু তপ পুণ্য করিয়াছে যেই জন।
তাহার সম্পদ দেখি হৃষ্ট দশানন॥

রাবণ উত্তর দ্বারে করিল গমন।
তথা পুণ্যবান লোক করে দরশন॥
আগম পুরাণ শুনিয়াছে যেই রাজা।
পুত্র হেন পালিয়াছে যেবা নিজ প্রজা॥
পরহিংসা পরদার না করে যে জন।
মহামহৈশ্বর্য্য তার দেখিল রাবণ॥
পূর্ব্ব আর পশ্চিম যে দুয়ার উত্তর।
তিনদ্বারে ধার্ম্মিক সে দেখিল বিস্তর॥
যমের দক্ষিণ দ্বার ঘোর অন্ধকার।
রাত্রি দিন নাহি তথা, সব একাকার॥
যত যত পাপী লোক সেই দ্বারে থাকে।
একত্র থাকিয়া কেহ কারে নাহি দেখে॥
চৌরাশী সহস্র কুণ্ড দক্ষিণ দুয়ারে।
নরকে ডুবায়ে সব যমদূতে মারে॥
যমের প্রহারে লোক হ'য়েছে কাতর।
কলরব শুনি তথা গেল লঙ্কেশ্বর॥
প্রবেশিল দক্ষিণ দ্বারেতে দশানন।
বিষম প্রহার তথা দেখিছে তখন॥
যত যত পাপ করিয়াছে যত জন।
যমদূতে প্রহারিছে, যাহার যেমন॥
যেই যত পরদার ক'রেছে কৌতুকে।
কুম্ভীপাকে পড়ি সেই ডুবিছে নরকে।
সুতপ্ত তৈলের কুণ্ড, অগ্নির উথাল।
তাহাতে ধরিয়া ফেলে, যায় গাত্রছাল।
অগম্যাগমন করে, যে হরে ব্রাহ্মণী।
তার প্রহারের শুন ভীষণ কাহিনী॥
লোহার ডাঙ্গস দূত মারে গোটা গোটা।
রুষিয়া ডাঙ্গস মারে, যাহে লৌহ কাঁটা॥
সর্ব্বাঙ্গ ছেদনে তার পচে যায় মাংস।
অর্ব্বুদ অর্ব্বুদ পোকা খুলে খায় অংশ॥
হাতে গলে বান্ধে তারে দিয়া চর্ম্মদড়ি।
মাথার উপরে তুলি মারে লৌহবাড়ি॥
মস্তক ফাটিয়া যায়, রক্ত পড়ে ধারে।
পরিত্রাহি ডাকে তারা দারুণ প্রহারে॥





গদাঘাতে মাথা ফাটি রক্ত পড়ে স্রোতে।
বিষম প্রহার তারে করে যমদূতে॥
নরকে ধরিয়া ফেলে পাপী সকলেরে।
বিষ্ঠা খেয়ে পাপী লোক ফাঁপরিয়া মরে॥
গৃধিনী শকুনি মাংস টানে চারিভিতে।
উপাড়ে সাঁড়াসি দিয়া চক্ষু যমদূতে॥
হস্ত পদ নাসা কর্ণ নয়ন জিহ্বায়।
লোহার মুদ্‌গর মারে, অসহ্য সে দায়॥
পাপ-পুণ্য-ভাগী হয় যে ইন্দ্রিয়গণ।
বিষম-প্রহারে ভুঞ্জে যমের তাড়ন॥
পরস্ত্রীকে যে জন দিয়াছে আলিঙ্গন।
শুনহ বিষম তার যমের তাড়ন॥
লৌহময়ী এক নারী আনে যমদূতে।
অগ্নিমধ্যে তাহারে তাতায় ভালমতে॥
সেই লোহা অগ্নিসম জ্বলন্ত ভীষণ।
পাপীসব তারে ধরি দেয় আলিঙ্গন॥
গাত্রমাংস জ্বলে, পরিত্রাহি ডাকে পাপী।
তাহা দেখি রাবণ হইল অতি তাপী॥
পরিত্রাহি ডাকে পাপী দারুণ প্রহারে।
জ্বালায় জ্বলিয়া পাপী ধড়ফড় করে॥
পরদার হরিয়াছে রাবণ বিস্তর।
বিষম প্রহার দেখি চিন্তিত-অন্তর॥
পরস্ত্রী দর্শন যেই করে এক চিতে।
দুই চক্ষু তাহার উপাড়ে যমদূতে॥
করিছে যমের দূত বিষম তাড়না।
হরিলে পরের নারী এতেক যন্ত্রণা॥
পরস্ত্রী হরিয়া যেবা ক'রেছে রমণ।
চিরকালাবধি ভোগে নরক সে-জন॥
তাহাতে সন্ততি হয়, বাড়ে পরিবার।
কোটি কল্পে না পায় সে নরকে উদ্ধার॥
তথাপি নরের মনে নাহি জ্ঞানোদয়।
পরধন-পরদারে সদা মন রয়॥
শরণ লইলে তার যে হরে পরাণ।
করাতে চিরিয়া তারে করে খান খান॥

নিদারুণ পিপাসায় তালু তার শোষে।
পানীয় চাহিলে মারে যতদূত রোষে॥
ব্রাহ্মণ দেবের বস্তু হরে যেই জন।
তার প্রহারের কথা করি নিবেদন॥
হস্ত-পদ বান্ধে তার দিয়া চর্ম্মদড়ি।
মাথার উপরে মারে ডাঙ্গসের বাড়ি॥
বুকে শূল মারে কেহ, চক্ষু টানি ধরে।
পরিত্রাহি ডাকে পাপী দারুণ প্রহারে॥
দেবতা স্থাপিয়া যেবা না করে পূজন।
শুনহ বিষম তার যমের তাড়ন॥
হাত-পা বান্ধিয়া ফেলে দিয়া চর্ম্মদড়ি।
তাহার উপরে মারে দোহাতিয়া বাড়ি॥
ঘাড়ে মুড়ে বান্ধি ফেলে অগ্নির ভিতর।
বিষম প্রহার ভুঞ্জে সহস্র বৎসর॥
পরধন যেই জন করে ডাকা-চুরি।
ক্ষুরধারে কাটে তারে খণ্ড খণ্ড করি॥
পরহিংসা পরদ্বেষ ক'রেছে যে জন।
তার প্রহারের কথা অকথ্য কথন॥
মিথ্যা শাপ দেয়, আর বলে মিথ্যা বাণী।
তার প্রহারের কত কহিব কাহিনী॥
সুতপ্ত সাঁড়াসি দিয়া জিহ্বা লয় কাড়ি।
মাথার উপরে মারে ডাঙ্গসের বাড়ি॥
যে হরে গচ্ছিত আর হরে স্থাপ্যধন।
নরকে ডুবায় তারে যমদূতগণ॥
ব্রাহ্মণেরে মন্দ বলে, মারে জ্যেষ্ঠ ভাই।
মুষলে তাহারে মারে, তার রক্ষা নাই॥
পরহিংসা করে, বলে অসত্য বচন।
বিষম তাহার হয় যমের তাড়ন॥
অপাত্রেতে কন্যা দেয়, আর লয় কড়ি।
তাহার মাথায় দেয় মাংসের চুবড়ি॥
মাংস লহ' লহ' বলি সদা ডাক ছাড়ে।
মাংসের রসানি তার বুক ব'য়ে পড়ে॥
মিথ্যা সাক্ষ্য দেয় যেই সভামধ্যে বসি।
তার জিহ্বা টানে দিয়া জ্বলন্ত সাঁড়াসি॥



তার পূর্ব্বপুরুষেরা ভুঞ্জে সেই পাপ।
চিরকাল পাপ ভুঞ্জে, পায় বড় তাপ॥
অতিথি পাইয়া যেবা না করে জিজ্ঞাসা।
অপার দুর্গতি তার, নরকেতে বাসা॥
একজন দান করে, অন্যে হয় হাঁতা।
তার বুকে দেয় যম জগদ্দল জাঁতা॥
সীমা হরে যে জন, পোড়ায় পরঘর।
বিষম প্রহার করে যমের কিঙ্কর॥
উভয়ের ন্যায়ে যেই করে পক্ষপাত।
কুম্ভীপাকে ফেলে তারে করিয়া আঘাত॥
বিজিতে জিতায় যেই হইয়া স্বপক্ষ।
যমদূতে মারে তারে, কহিতে অশক্য॥
চুরি-ডাকা করে যে, না করে লোকহিত।
যমদূতে তাহারে প্রহারে বিপরীত॥
লোকে পীড়া দিয়া যেই তুষেছে ঈশ্বর।
পায় সে কুকুরজন্ম সহস্র বৎসর॥
লোকরক্ষা না করি যে রাজা করে নাশ।
লইয়া শৃগাল-জন্ম খায় মৃত-মাস॥
না চিন্তিয়া রাজহিত চিন্তে প্রজাহিত।
বিষম প্রহার তার হয় সমুচিত॥
ব্রহ্মহত্যা সুরাপান করে যেই জন।
বিষম যাতনা ভোগ করে অনুক্ষণ॥
গুরুপত্নী হরণেতে যত পাপ হয়।
তাহার উচিত দণ্ড শরীরে না সয়॥
মরণে মরণ নাহি দুঃখ মাত্র সার।
কর্ম্মভোগ ভুঞ্জে লোক, না দেখে নিস্তার॥
ব্রাহ্মণ হইয়া করে শূদ্রাণী-গমন।
পাপে হয় সে সবার স্বধর্ম্মে পতন॥
চণ্ডাল-জনম হয় শূদ্রাণী-গমনে।
সর্ব্ব কর্ম্ম নষ্ট হয় তার দরশনে॥
দেবকার্য্য পিতৃকার্য্য সব পণ্ড হয়।
শূদ্রগামী ব্রাহ্মণে যেজন নেহারয়॥
পাতকী জনের সহ যে জন সম্ভাষে।
ধার্ম্মিকের ধর্ম্মলোপ হয় সেই দোষে॥

রাজা হ'য়ে প্রজা যদি না করে পালন।
পরলোকে তাহার নরক অখণ্ডন॥
পুত্রের সমান যদি রাজা পালে প্রজা।
কোটি কল্প স্বর্গসুখ ভুঞ্জে সেই রাজা॥
অর্থের লোভেতে হয় দেবল ব্রাহ্মণ।
শুদ্ধমনে যে জন না করেন পূজন॥
যেবা হরে দেবস্ব বা করে দুরাচার।
দেবলিয়া ব্রাহ্মণের নাহিক নিস্তার॥
হাতে করি ঘৃত দেয় নৈবেদ্য-উপরে।
সেই ঘৃত ঢুকে তার নখের ভিতরে॥
সে ঘৃত অন্নের তাপে উনাইয়া পড়ে।
অন্ন-সহ ঘৃত যায় শরীর-ভিতরে॥
শাস্ত্রে আছে, সঘৃত নৈবেদ্যে করে পূজা।
সে পাপে ব্রাহ্মণ হয় কালিঞ্জরে রাজা॥
এ সকল কথা শুনি লাগে চমৎকার।
দেবল বিপ্রের কভু নাহিক নিস্তার॥
শূদ্র হ'য়ে যেই জন হয়েছে ব্রাহ্মণী।
তাহার বিষম রোল, বড় ডাক শুনি॥
লক্ষ লক্ষ সাঁড়াসিতে গাত্র মাংস টানে
ছিঁড়ি খায় গাত্রমাংস সহস্র সন্ধানে॥
ডাঙ্গসের বাড়ি মারি করে খান খান।
কোটি কল্প পাপ ভুঞ্জে, নাহিক এড়ান॥
যে জন করিয়া ঋণ না করে শোধন।
তার পিতৃলোকে ভুঞ্জে যমের তাড়ন॥
বিঘত প্রমাণ পোকা পুরীষের কুণ্ডে।
তাহার উপরি ফেলে ধরি তার মুণ্ডে॥
প্রতপ্ত তৈলের কুণ্ডে অগ্নির উথাল।
তাহার উপরে ফেলে যায় গাত্রছাল॥
অগ্নিমধ্যে সাঁড়াসি তাতায় ভালমতে।
তাহা দিয়া গাত্রমাংস টানে যমদূতে॥
ইত্যাদি নরক-ভোগ করে বহুবার।
ব্রহ্মস্ব হরণ পাপে নাহিক নিস্তার॥
পরহিংসা করে যেবা, সুজনেরে নিন্দে।
চর্ম্মদড়ি দিয়া তারে যমদূতে বান্ধে॥





গলায় বঁড়শী দিয়া করে টানাটানি।
খাণ্ডা দিয়া তার মাথে করে হানাহানি॥
ছোট কাঁটা দিয়া তারে বড় কাঁটায় লয়।
গলে গলগণ্ড তার, বড়ই সংশয়॥
দেখিল রাবণ পুরুষের যে যন্ত্রণা।
এ হতে বাইশ গুণ নারীর যাতনা॥
ছোট কিংবা বড় যেবা যত করে পাপ।
পাপ-অনুসারে ভুঞ্জে শমনের তাপ॥



●রাবণের নিকট যমের পরাজয়●

লোকের যাতনা দশানন ভাবি চিতে।
বন্দী মুক্ত করে সে মারিয়া যমদূতে॥
শরাঘাতে রাবণ করিছে চুরমার।
যমদূত মারি করে বন্দীর উদ্ধার॥
যত পাপ করে লোক ভুঞ্জে তার ফলে।
পাপেতে বান্ধিয়া আনে দড়ি দিয়া গলে॥
পাপের কারণে পাপী চক্ষে নাহি দেখে।
পাপদোষে আরবার পড়িল নরকে॥
দশানন বলে, বন্দী করিনু উদ্ধার।
আরবার কেন তারে করিছ প্রহার॥
দূত বলে, রাবণ আমারে কেন গঞ্জে।
আপনার পাপ লোক আপনি সে ভুঞ্জে॥
ইহলোকে রাবণ যতেক কর পাপ।
পরলোকে এমনি ভুঞ্জিবে পরিতাপ॥
পরলোকে তব সনে হেথা হবে দেখা।
তখন তোমার সনে হবে লেখাজোখা॥
কুপিল রাবণ রাজা দূতের বচনে।
সন্ধান পূরিয়া বাণ যমদূতে হানে॥
যমের কিঙ্কর যত নানা অস্ত্র ধরে।
শেল জাঠি মুদ্গার ফেলিছে তদুপরে॥
যমদূত সকল সহজে ভয়ঙ্কর।
রাবণের সনে যুদ্ধ করিল বিস্তর॥
বড় বড় শালগাছ ফেলিছে পাথর।
ভাঙ্গিল রথের চাকা, রাবণ ফাঁফর॥
ব্রহ্মার বরেতে রথ অক্ষয় অব্যয়।
যত ভাঙ্গে, তত হয়, নাহি অপচয়॥
নানা শিক্ষা জানে সেই ব্রহ্মার কারণ।
বিচক্ষণ শেলে রাবণ করিছে তাড়ন॥
তিতিল রাবণ-অঙ্গ আপন শোণিতে।
রাবণের গা বহিয়া রক্ত পড়ে স্রোতে॥
যমের কিঙ্কর সব বড়ই চতুর।
রাবণের সনে রণ করিল প্রচুর॥
নীল-হরিতাল-বাণ যমদূতে মারে।
রাবণ মূর্চ্ছিত হয়ে রথ হৈতে পড়ে॥
ছটফট করিতেছে বাণের জ্বালায়।
কুড়ি চক্ষু রাঙ্গা করি দূত-পানে চায়॥
থাক থাক করি সবে গর্জ্জিছে রাবণ।
পাশুপত-বাণ এড়ে রুষিয়া তখন॥
আলো করি আসে বাণ অগ্নি অবতার।
যমদূত পুড়ে সব হইল সংহার॥
পুড়িয়া মরিল যমদূত অগ্নি-তেজে।
রাবণের রথোপরে জয়ঢাক বাজে॥
রথোপরি সিংহনাদ ছাড়িছে রাবণ।
বাহির হইল রথে রবির নন্দন॥
রাঙ্গামুখ রথখান অষ্টঘোড়া বহে।
ত্বরিতে আসিয়া রাবণের আগে রহে॥
যে মূর্ত্তিতে যমরাজ পৃথিবী সংহারে।
সে মূর্ত্তিতে ধর্ম্মরাজ আইল সমরে॥
মৃত্যুকালদণ্ড-অস্ত্র যমের প্রধান।
যুঝিবার বেলা আসি হৈল অধিষ্ঠান॥
যমেরে কহিছে মৃত্যু, কর আজ্ঞা দান।
পরশিয়া রাবণেরে করি খান খান॥
পরশনে কিবা কাজ, দরশনে মরে।
আজ্ঞা কর আমি গিয়া মারি লঙ্কেশ্বরে॥
যম বলে, মৃত্যু, দেখ সংগ্রাম সরস।
দণ্ড হস্তে মারি পাড়ি রাবণ রাক্ষস॥



তোমার সংগ্রাম আজি ক্ষণেক থাকুক।
মারিয়া রাবণে পাড়ি, দেখহ কৌতুক ॥
কালদণ্ড মুখে উঠে অগ্নি খরশাণ।
যার দরশনে লোক হারায় পরাণ ॥
চারিভিতে অস্ত্র যার সর্পের আকার।
কালদণ্ড-অস্ত্রে কারো নাহিক নিস্তার ॥
হেন কালদণ্ড যম তুলি নিলা হাতে।
তাহা হৈতে সর্প বাহিরায় চারিভিতে ॥
অজগর কালসর্প শঙ্খিনী চিত্রাণী।
মুখে বিষ অগ্নি জ্বলে, শিরে জ্বলে মণি ॥
সর্পের বিকট দন্ত স্পর্শমাত্র মরি।
দণ্ড দেখি ত্রিভুবন কাঁপে থরহরি ॥
দণ্ডমুখে অগ্নি জ্বলে, লোকের তরাস।
সর্ব্বলোকে দেখে দশাননের বিনাশ ॥
ডাক দিয়া যমে সবে করিছে বাখান।
রাবণ মরিলে দেবগণ পায় ত্রাণ ॥
আজি যদি যম তুমি মারহ রাবণে।
তোমার প্রসাদে এড়াইবে দেবগণে ॥
দেবতা সহিত ব্রহ্মা আছে অন্তরীক্ষে।
যম হস্তে দণ্ড দেখি আইল সমক্ষে ॥
শমনেরে চতুর্ম্মুখ কহেন বচন।
ক্ষান্ত হও যমরাজ, না করিহ রণ ॥
রাবণ পাইল বর, নাহি তব মনে।
রাবণে হঠাৎ তুমি মারিবে কেমনে ॥
দণ্ড সৃজিলাম আমি মৃত্যুর কারণ।
যাহার আঘাতে লুপ্ত হয় ত্রিভুবন ॥
যাহার দর্শনে মরে, স্পর্শে কিবা কথা।
হেন দণ্ড রাবণে মারিবে কেন বৃথা ॥
দণ্ড ব্যর্থ যাবে, নাহি মরিবে রাবণ।
আমার বচন শুন, না করিহ রণ ॥
দণ্ড রাখ, দণ্ড রাখ, শুন দণ্ডধর।
রাবণেরে জয় দিয়া যাহ তুমি ঘর ॥
যম বলে, তব বরে সবে ঠাকুরাল।
যে লঙ্ঘে তোমার বাক্য যাবে সে পাতাল ॥
যমরাজ কালদণ্ড মৃত্যু তিন জন।
এ তিনের মূর্ত্তি দেখি কাঁপে ত্রিভুবন ॥
যম কালদণ্ড মৃত্যু এ তিনের গন্ধে।
পলায় রাক্ষসসৈন্য চুল নাহি বান্ধে ॥
বড় বড় রাক্ষস সে রাবণসোসর।
এ তিনের মূর্ত্তি দেখি হইল ফাঁফর ॥
এ তিনের বিক্রম সহিবে কার প্রাণে।
পলায় রাক্ষস সব ত্যজিয়া রাবণে ॥
পলায় অমাত্য সব ছাড়িয়া রাবণে।
একেশ্বর রাবণ রহিল মাত্র রণে ॥
যুঝিবার কাজ থাক, দেখি যমরাজে।
হেন বীর নাহি যে সম্মুখ হ'য়ে যুঝে ॥
নির্ভয় রাবণ রাজা বিধাতার বরে।
যমের সম্মুখে যুঝে, শঙ্কা নাহি করে ॥
দশদিক দশানন ছাইলেক বাণে।
রাবণের বাণ যম কিছুই না গণে ॥
জাঠি শেল শূল এড়ে রবির নন্দন।
রাবণ জর্জ্জর হয়, তবু করে রণ ॥
ছাইল যমের রথ রাবণের বাণে।
দশ বাণে সারথিরে বিন্ধে দশাননে ॥
সন্ধান পূরিয়া সে ধনুকে যোড়ে শর।
সহস্রেক বাণ মারে যমের উপর ॥
মৃত্যুর উপরে করে বাণ বরিষণ।
বাণ ব্যর্থ হয় দেখি চিন্তিত রাবণ ॥
অতি মত্ত রাবণ সে বিধাতার বরে।
মৃত্যুর উপরে বাণ বর্ষে, নাহি ডরে ॥
মৃত্যুর নাহি যে মৃত্যু, কি করিবে বাণে।
অবোধ রাবণ তবু যুঝে তার সনে ॥
বাণ খেয়ে মৃত্যু তবে অতি কোপে জ্বলে।
যোড় হাত করিয়া যমের আগে বলে ॥
নিবেদন করি প্রভু, কর অবধান।
তোমার অস্ত্রের মধ্যে আমি সে প্রধান ॥
মধুকৈটভাদি যত ছিল দৈত্যগণ।
বালি বলি মান্ধাতা করিয়াছিল রণ ॥





পাইয়া ব্রহ্মার বর রাবণ দুর্জ্জয়।
তার সহ যুদ্ধ করা উচিত না হয় ॥
তোমার বচন প্রভু, করি আমি দড়।
রণ ছাড়ি তব বাক্যে দিনু আমি রড় ॥
রথ সহ যম-মৃত্যু হৈলা অদর্শন।
ধর ধর বলিয়া ডাকিছে দশানন ॥
মন্দ মন্দ হাসিয়া রাবণরাজা ভাষে।
পলাইয়া যায় যম আমার তরাসে ॥
যম যদি পলাইল, দেখিল রাবণ।
আমি যমজয়ী, বলি ভাবে দশানন ॥
কৃত্তিবাস-কবিত্ব শুনিতে চমৎকার।
সর্ব্বলোকে রামায়ণ হইল প্রচার ॥



**• রাবণের নিকট বাসুকির পরাজয় •**

শ্রীরাম বলেন, মুনি, জিজ্ঞাসি কারণ।
বিষম শুনিনু আমি যমের তাড়ন ॥
পাপীর প্রহার শুনি লাগে চমৎকার।
পাতক করিলে কি না হয় প্রতিকার ॥
মুনি বলে, রাম, তুমি কর অবধান।
তব অবতারে পাপী পায় পরিত্রাণ ॥
যেইজন শুদ্ধচিত্তে শুনে রামায়ণ।
যমের সহিত তার নাহি দরশন ॥
ইহা বিনা পাপীর নাহিক পরিত্রাণ।
রাম নাম শুনিবেক পাপী সাবধান ॥
চারিবেদ-অধ্যয়নে যত পুণ্য হয়।
একবার রামনামে তত ফলোদয় ॥
শুনিয়া মুনির কথা রামের উল্লাস।
কহ কহ বলি রাম করেন প্রকাশ ॥
তথা হৈতে কোথা গেল দুষ্ট দশানন।
কহ কহ মুনি শুনি অপূর্ব্ব-কথন ॥
মুনি বলে, রাবণ জিনিল সর্ব্বদেশ।
পাতাল জিনিতে শেষে করিল প্রবেশ ॥
বাসুকির বিষে দগ্ধ হয় ত্রিভুবন।
তাহাকে জিনিতে যায় পাতালভুবন ॥
চলিল রাবণরাজা অদ্ভুত সাজনি।
আইল তিরাশী কোটি কালভুজঙ্গিনী ॥
এক এক ভুজঙ্গের বিষে বিশ্ব পোড়ে।
নাগিনী তিরাশীকোটি রাবণেরে বেড়ে ॥
চারিদিকে বেড়ে সর্প, রাবণ ফাঁফর।
রাবণে এড়িয়া সেনাপতি দিল রড় ॥
রাবণ মুদ্গর ঘোর ফেলে চারিভিতে।
পলায় নাগিনী-সব না পারে সহিতে ॥
বাসুকিরে এড়িয়া পলায় উভরড়ে।
আসিয়া রাবণ রাজা বাসুকিরে বেড়ে ॥
বাসুকি করিল বিষ-বাণ-অবতার।
ব্রহ্মজাল-বাণে করে রাবণ সংহার ॥
মহাবিষ বিষজাল বাসুকি সে এড়ে।
রাবণ সে বিষজাল সহিতে না পারে ॥
মায়াধারী রাবণ সে জানে নানা সন্ধি।
বাসুকিরে মহাজাল-বাণে করে বন্দী ॥
বাসুকিরে বন্দী করি লোটে তার পুরী।
বিচিত্র আবাস ঘর পূর্ণ নাগপুরী ॥
বন্দী হ'য়ে বাসুকি মানিল পরাজয়।
রাবণ তাহার প্রতি দিলেন অভয় ॥
শত মুণ্ড, সহস্রেক ফণা যেই ধরে।
যার বিষাগ্নিতে সর্ব্ব চরাচর পুড়ে ॥
মুখে যার জ্বলে অগ্নি শিরে মণি জ্বলে।
হেন সব সর্পে জিনে গিয়া সে পাতালে ॥



**• রাবণের নিপাতক সহ যুদ্ধ ও মৈত্রী •**

জিনিয়া সর্পের দেশ নামে ভোগবতী।
নিপাতক্ রাজ্যেতে চলিল শীঘ্রগতি ॥
নিপাতক্ রাজ্যে তার নাহি কোন ডর।
পাইয়া ব্রহ্মার বর রাবণ দুর্দ্ধর ॥



রাবণ ডাকিয়া বলে নিপাতকু-ঠাঁই।
লঙ্কার রাবণ আমি, আজি যুদ্ধ চাই ॥
নিপাতকু রাজা সেই যম-দরশন।
ধাইয়া আইল শীঘ্র করিবারে রণ ॥
শেল জাটি ঝকড়া সে অস্ত্র খরশাণ।
খাঁড়া আর ডাঙ্গস বিচিত্র ধনুর্ব্বাণ ॥
নানা অস্ত্র লইয়া উভয়ে করে রণ।
উভয়ের অস্ত্র গিয়া ছাইল গগন ॥
দুই হস্তী রণে যেন দন্ত হানাহানি।
দুই সূর্য্য তেজে যেন ছাইল মেদিনী ॥
দুই সিংহ রণে যেন ছাড়ে সিংহনাদ।
দুই জনে যুদ্ধ করে, নাহি অবসাদ ॥
উভয়ের যুদ্ধেতে হইল মহামার।
সকল পাতালপুরী হৈল অন্ধকার ॥
কেহ কারে নাহি পারে, দু'জনে সোসর।
দু'জনে মাসেক যুদ্ধ করে নিরন্তর ॥
এক মাস যুদ্ধ করে কেহ কারে নারে।
দেবগণে ল'য়ে ব্রহ্মা আইল সত্বরে ॥
ব্রহ্মা বলে, নিপাতকু, শুনহ বচন।
তোমারে জিনিতে নাহি পারিবে রাবণ ॥
নিপাতকে প্রবোধিয়া বিরিঞ্চি তখন।
রাবণের প্রতি কিছু কহেন বচন ॥
রাবণ, তোমারে বলি, শুনহ বচন।
নিপাতকে জিনিতে না পারিবে কখন ॥
মম বরে দুইজন হ'য়েছ দুর্জ্জয়।
দুই জনে প্রীতি করি থাকহ নির্ভয় ॥
লঙ্ঘিবারে পারে কেবা ব্রহ্মার বচন।
অস্ত্র-শস্ত্র ছাড়ি প্রীতি করে দুইজন ॥
নানা ভোগে রাবণেরে রাখিল সম্মানে।
এক বর্ষ রাবণ রহিল সেই স্থানে ॥

### রাবণের বরুণপুরী বিজয়

লঙ্কার অধিক ভোগ ভুক্তি তার ঘর।
বরুণেরে জিনিতে চলিল লঙ্কেশ্বর ॥
রত্নেতে নির্ম্মিত পুরী দিক্ আলো করে।
সুরভী আছেন সেই বরুণ-নগরে ॥
রাবণ করিল সুরভীরে দরশন।
ক্ষীরধারা ঝরে তাঁর স্তনে অনুক্ষণ ॥
যার ক্ষীরে ভরিয়াছে ক্ষীরোদ-সাগর।
হেন ধেনু প্রদক্ষিণ করে লঙ্কেশ্বর ॥
সুরভীকে দেখিয়া রাবণ মনে ভাবে।
যে যা চায়, তাই পায়, আমি চাহি তবে ॥
বরুণ জিনিয়া যেন আসি শীঘ্রগতি।
গমন-সময়ে তোমা লইব সংহতি ॥
বরুণে-জিনিতে করে রাবণ পয়ান।
হেনকালে সুরভী হইল অন্তর্দ্ধান ॥
বরুণের দ্বারে গিয়া ডাকিল রাবণ।
কোথা গেলে বরুণ, আসিয়া দেহ রণ ॥
বরুণের পাত্র বলে, তিনি নাহি ঘরে।
কার ঠাঁই যুদ্ধ চাহ এ শূন্য নগরে ॥
বরুণ গিয়াছে কোথা জিজ্ঞাসে রাবণ।
তথা গিয়া আজি আমি করি মহারণ ॥
বরুণের পুত্রগণ সবে মহাবীর।
লইয়া সামন্ত সৈন্য হইল বাহির ॥
সে সবারে রাবণ যে আকাশ নিরখে।
রাবণ চড়িয়া রথে যায় অন্তরীক্ষে ॥
বরুণের পুত্র করে বাণ বরিষণ।
বাণে বিদ্ধ রাবণ হইল অচেতন ॥
সর্ব্বাঙ্গে ফুটিয়া বাণ হইল কাতর।
তাহা দেখি রুষিল রাক্ষস মহোদর ॥
মহোদর বীর যেন মদমত্ত হাতী।
বাণেতে বিন্ধিয়া পাড়ে রথের সারথি ॥





পড়িল সারথি তার বাণ বিন্ধি বুকে।
তিন ভাই পলাইয়া যায় অন্তরীক্ষে ॥
অন্তরীক্ষে থাকি করে বাণ বরিষণ।
বাণে বিদ্ধ মহোদর হৈল অচেতন ॥
মহোদরে অচেতন দেখি লঙ্কেশ্বর।
সন্ধান পূরিয়া বাণ এড়িছে বিস্তর ॥
আকাশে রহিতে নারে তিন সহোদর।
ভূমিতে পড়িয়া হয় ধূলায় ধূসর ॥
তিন ভায়ে ধরিল অনেক অনুচর।
তা'দেরে আনিল ধরি পুরীর ভিতর ॥
রণ জিনি রাবণের হরিষ অন্তর।
বরুণের অন্বেষণ করে লঙ্কেশ্বর ॥
বরুণের পুত্র জিনি বরুণেরে চাহে।
প্রভাস নামেতে পাত্র রাবণেরে কহে ॥
ব্রহ্মলোকে গীত গায় শুনিতে সুন্দর।
গিয়াছেন সেখানে বরুণ জলেশ্বর ॥
এত শুনি গেল রাবণ ভিতর আবাস।
পালঙ্কে পাইল বরুণের নাগপাশ ॥
নাগপাশ পাইয়া সে সিংহনাদ ছাড়ে।
বিদায় হৈয়া রাবণ তথা হৈতে নড়ে ॥

• বলির সঙ্গে যুদ্ধে রাবণের লাঞ্ছনা •

অগস্ত্যের কথা শুনি শ্রীরামের হাস।
কহ কহ বলি রাম করেন প্রকাশ ॥
সেথা হৈতে আর কোথা গেল সে রাবণ।
কহ দেখি মুনি শুনি পুরাণ-কথন ॥
মুনি বলে, বলিরাজ পাতালেতে বসে।
দশানন গেল তথা জিনিবার আশে ॥
পাতালে আবাস-ঘর অতি সুনির্ম্মিত।
দেখিয়া রাবণরাজা হৈল চমকিত ॥
সোনার প্রাচীর ঘর পর্ব্বত-প্রমাণ।
বিষ্ণুর আজ্ঞায় বিশ্বকর্ম্মার নির্ম্মাণ ॥

প্রহস্তকে রাবণ পাঠায় জিনিবারে।
রাজ-আজ্ঞা পাইয়া প্রহস্ত গেল দ্বারে ॥
বলির দুয়ারে দ্বারী স্বয়ং নারায়ণ।
শরীরের জ্যোতি কোটি সূর্য্যের কিরণ ॥
বসিয়া আছেন দ্বারে রত্নসিংহাসনে।
শ্বেত চামরের বায়ু পড়ে ঘনে ঘনে ॥
প্রহস্ত বিস্মিত হ'য়ে আসিয়া সত্বর।
নিবেদন করিছে, শুন হে লঙ্কেশ্বর ॥
দেখিলাম মহারাজ দুয়ারে বলির।
পরম পুরুষ এক সুন্দর শরীর ॥
আজানুলম্বিত তাঁর ভুজ চতুষ্টয়।
শঙ্খ চক্র গদা শার্ঙ্গ তাহে শোভা পায় ॥
শ্যামল কোমল তনু সুপীত বসন।
তড়িত-জড়িত যেন দেখি নবঘন ॥
বক্ষঃস্থল কৌস্তুভে শোভিত অতিশয়।
বনমালা তদুপরি করেছে আশ্রয় ॥
শুনিয়া রাবণ যায় পুরুষের পাশে।
পুরুষ রাবণে দেখি মৃদু মৃদু হাসে ॥
রূপে আলো করিয়াছে বলির দুয়ার।
নিরখিয়া রাবণের লাগে চমৎকার ॥
রাবণ বলিছে, দ্বারী, পলাবি কোথায়।
লঙ্কার রাবণ আমি যুদ্ধ দে আমায় ॥
শুনিয়া পুরুষ মৃদু হাসিয়া সম্ভাষে।
বলি-সনে যুঝ গিয়া ভিতর আবাসে ॥
বীরমধ্যে বীর আমি, মুনিমধ্যে মুনি।
ত্রিভুবন সব আমি, দিবস রজনী ॥
আমা সহ যুঝিবে, শুনিতে উপহাস।
কারো সনে যুঝিতে না করি অভিলাষ ॥
সমানে সমানে যুদ্ধ হয়ত উচিত।
তোমার আমার সনে যুদ্ধ অনুচিত ॥
আমি বলি তোমারে, শুনহ দশানন।
বলিকে জিজ্ঞাসা কর, আমি কোন্ জন ॥
এতেক শুনিয়া রাজা দশানন হাসে।
বলির নিকটে গেল ভিতর আবাসে ॥



পাদ্য-অর্ঘ্য দিল বলি বসিতে আসন।
জিজ্ঞাসিল, পাতালেতে এলে কি কারণ॥
সে বলে, পাতালে বিষ্ণু রাখিল তোমারে।
সাজিয়া আইনু আমি বিষ্ণু জিনিবারে॥
বলি বলে, হেন বাক্য নাহি বল তুণ্ডে।
ত্রিভুবন আইলে বন্ধন নাহি খণ্ডে॥
দুয়ারে যাঁহার সনে হৈল দরশন।
সে পুরুষ সৃজিলেন এই ত্রিভুবন॥
যাঁহার উপরে কারো নাহি অধিকার।
সকলি সৃজিয়া তিনি করেন সংহার॥
রাবণ বলিছে, যম মৃত্যু কালদণ্ড।
ইহাদের হৈতে কেবা আছে হে প্রচণ্ড॥
বলি বলে, ভাই কি করিবে যমরাজ।
ত্রিভুবনে নাহি কেহ পুরুষ-সমাজ॥
যম ইন্দ্র বরুণ যতেক লোকপাল।
পুরুষের প্রসাদেতে সকলে বিশাল॥
ইঁহার প্রসাদে দেব হয়েছে অমর।
এঁর বড় বীর নাই ত্রৈলোক্য-ভিতর॥
দানব-রাক্ষস-আদি বড় বড় বীর।
পুরুষ দর্শনে ভাই, কেহ নহে স্থির॥
সেই সে পুরুষবর স্বয়ং নারায়ণ।
কিঞ্চিৎ তোমারে কহি, শুন হে রাবণ॥
সেই দেব নারায়ণ মধুকৈটভারি।
চতুর্ভুজ শঙ্খ-চক্র-গদা-পদ্মধারী॥
রাবণ শুনিয়া ইহা হইল বাহির।
পুরুষের দেখা নাহি, অদৃশ্য শরীর॥
রাবণ বলিছে, ত্রাসে হৈল অদর্শন।
পেলে চড়ে বধিতাম তাহার জীবন॥
রাবণ আবার গেল পুরুষ-উদ্দেশে।
উপস্থিত হইল সে ভিতর-আবাসে॥
বলি বলে, রাবণের নাহি পাই মন।
পুনঃ পুনঃ আবাসে আইসে কি কারণ॥
পাত্র ল'য়ে বসি তবে করে অনুমান।
বিনা যুদ্ধে রাবণে করিব অপমান॥

বলিরে ধরিতে যায় রাবণ সেখানে।
আপন বন্ধন বলি দিল ততক্ষণে॥
বন্ধনে পড়িল দুষ্ট আপনার দোষে।
রাবণ হইল বন্দী, বলিরাজ হাসে॥
রাবণেরে বন্দী দেখি তুষ্ট দেবগণ।
স্বর্গেতে দুন্দুভি বাজে, পুষ্প-বরিষণ॥
যত দেবকন্যা, তারা করে হুলাহুলি।
বলির উপরে ফেলে পুষ্পের অঞ্জলি॥
ইন্দ্র আদি দেবগণ আর দেব-ঋষি।
স্বর্গেতে বেড়ায় নাচি যত স্বর্গবাসী॥
আজি হৈতে দেবগণ পাইল নিস্তার।
দেখিয়া রাক্ষসগণ করে হাহাকার॥
এইমত বন্দীশালে রহিল রাবণ।
কৌতুকে বেড়ায় নাচি যত দেবগণ॥
বলি ভূপতির আছে সাত শত দাসী।
দেখিলে মোহিত সবে, পরম রূপসী॥
উচ্ছিষ্ট-ব্যঞ্জন-অন্ন-পূর্ণ স্বর্ণথালে।
পাখালিতে যায় তারা সাগরের জলে॥
রাবণ বলে, কন্যাগণ, শুনহ বচন।
একমুষ্টি অন্ন দিয়া রাখহ জীবন॥
চেড়ী সব বলে, শুন রাজা লঙ্কেশ্বর।
দিতেছি তুলিয়া অন্ন, মেলহ অধর॥
দয়া করি চেড়ী অন্ন দিল ততক্ষণ।
মুখ প্রসারিয়া অন্ন খাইল রাবণ॥
রাবণ বলিল, চেড়ী, শুনহ বচন।
বারেক চুম্বন দিয়া রাখহ জীবন॥
এতেক বলিল যদি রাজা দশানন।
ত্রাসে পলাইয়া যায় যত চেড়ীগণ॥
কুঁজী বলে, রাবণ হে তুমি মহারাজ।
উচ্ছিষ্ট খাইতে তুমি নাহি বাস লাজ॥
বন্ধন লইতে বলি চিন্তে মনে-মনে।
আপনার বন্ধন লইল ততক্ষণে॥
লজ্জা পেয়ে রাবণ করিল হেঁটমাথা।
রাবণ বন্ধন ছাড়ি পলাইল কোথা॥




যথায় যথায় রহে বিষ্ণু-অধিষ্ঠান।
তথা তথা রাবণ পাইল অপমান ॥
অগস্ত্যের কথা শুনি শ্রীরাম কৌতুকী।
পুনর্ব্বার জিজ্ঞাসা করেন হ'য়ে সুখী ॥
সেথা হৈতে আর কোথা গেল সে রাবণ।
কহ দেখি মুনি, শুনি অপূর্ব্ব-কথন ॥



**● মান্ধাতার সহিত রাবণের যুদ্ধ ও মৈত্রী ●**

মুনি বলে, রাবণ আছয়ে রথোপর।
চড়ি যায় দিব্যরথে এক নরবর ॥
স্বর্ণ রথখান তার বহে রাজহংসে।
সাত শত দেবকন্যা পুরুষের পাশে ॥
কেহ হাসে, কেহ নাচে, কারো মুখে বাঁশী।
স্ত্রীগণ-বেষ্টিত সে পুরুষ স্বর্গবাসী ॥
রথের উপরে যায় শৃঙ্গার-কৌতুকে।
আপনার রথে থাকি রাবণ তা দেখে ॥
রাবণ বলিছে, কোথা পুরুষ, পলাও।
লঙ্কার রাবণ আমি, যুদ্ধ মোরে দাও ॥
দেখিয়া তোমার নারী ব্যাকুলিত প্রাণ।
কতগুলি নারী মোরে দিয়া যাহ দান ॥
পুরুষ ডাকিয়া বলে, শুন লঙ্কেশ্বর।
বহুদিন করিলাম তপস্যা বিস্তর ॥
পৃথিবীতে রাজা আমি ছিলাম প্রধান।
তোমা হেন অনেকের লইয়াছি প্রাণ ॥
না করিল কেহ মোরে যুদ্ধে পরাজয়।
স্বর্গবাসে যাই আমি, একথা নিশ্চয় ॥
আমারে জিনিতে কেহ নারিল সংগ্রামে
পূর্ব্বেতে ছিলাম আমি পূর্ব্বমুনি-নামে ॥
স্ত্রীগণ-বেষ্টিত আমি যাই স্বর্গবাসে।
এহেন সময়ে যুদ্ধ যুক্তি না আইসে ॥
রাবণ বলিল, তুমি মোর ধর্ম্মবাপ।
পূর্ব্বে মোর পিতৃসহ তোমার আলাপ ॥
দিগ্বিজয় করি আমি ত্রিভুবন জিনি।
কার সনে যুদ্ধ করি, মনে অনুমানি ॥
দিনেক রহিতে নারি আমি বিনা-রণে।
তুমি যুক্তি বল আমি যুঝি কার সনে ॥
পূর্ব্বমুনি বলে আছে মান্ধাতা নৃপতি।
তার সনে যুঝহ সে সপ্তদ্বীপপতি ॥
উত্তর দিকেতে গেল সে দেশ ভ্রমিতে।
থাক আজ বাসা করি রম্য এ পর্ব্বতে ॥
এ-পর্ব্বতে তার সনে হবে দরশন।
মান্ধাতা আইলে যুদ্ধ করিও তখন ॥
এত বলি পূর্ব্বমুনি গেল স্বর্গবাসে।
হেনকালে মান্ধাতা, কটক সহ আসে ॥
মান্ধাতাকে দেখিয়া যে রুষিল রাবণ।
মান্ধাতা রাবণ দোঁহে বাজে মহা রণ ॥
দিগ্বিজয় করিয়া বেড়ায় দুই জন।
নানা অস্ত্র দুই রাজা করে বরিষণ ॥
দুই রাজা নানা অস্ত্র করে অবতার।
উভয় রাজার সেনা পলায় অপার ॥
মান্ধাতা হীরার টাঙ্গী পাক দিয়া এড়ে।
রাবণ খাইয়া টাঙ্গী রথ হৈতে পড়ে ॥
পড়িল রাবণরাজা, বেড়ে সেনাপতি।
হর্ষে সিংহনাদ ছাড়ে মান্ধাতা নৃপতি ॥
চক্ষুর নিমিষে পায় রাবণ সংবিত।
ধনুক পাতিয়া যুঝে, মান্ধাতা চিন্তিত ॥
অগ্নিবাণ এড়িলেক রাক্ষস রাবণ।
জ্বলিয়া আগ্নেয় বাণ উঠিল গগন ॥
দেখিয়া ত্রিদশগণে লাগে চমৎকার।
মান্ধাতা পড়িল, সৈন্য করে হাহাকার ॥
সংবিত পাইয়া উঠে চক্ষুর নিমিষে।
উঠি সিংহনাদ করে মান্ধাতা হরিষে ॥
উভয়ের সিংহনাদে পৃথিবী উলটে।
দুই রাজা বাণ এড়ে দুই রাজা কাটে ॥
দুই রাজা ক্রোধে বাণ এড়িছে বিস্তর।
মহাশব্দ করে বাণ তূণের ভিতর ॥



কেহ কারে জিনিবারে নাহি পায় আশ।
উভয়ে সমান, যুদ্ধ করে দশ মাস ॥
মান্ধাতা এড়িল বাণ নামে পাশুপত।
স্থাবর জঙ্গম কাঁপে পৃথিবী পর্ব্বত ॥
সপ্ত স্বর্গ কাঁপে আর সে সপ্তসাগর।
শুনিয়া বাণের শব্দ স্বর্গে লাগে ডর ॥
ব্রহ্মা পাঠাইয়া দিল মহর্ষি ভার্গবে।
অবিলম্বে তথা আসি কন মুনি তবে ॥
সমর সংবর, ক্রোধ না কর মান্ধাতা।
ব্রহ্মা পাঠাইয়া দিলা, শুন তাঁর কথা ॥
আছে যে ব্রহ্মার বর রাবণ না মরে।
তব বাণে রাবণের কি করিতে পারে ॥
তব বংশে যে পুরুষ জন্মিবেন শেষে।
তাঁর ঠাঁই দশানন মরিবে সবংশে ॥
তব বাণে না মরিবে লঙ্কার রাবণ।
অস্ত্র সংবরিয়া প্রীতি কর দুই জন ॥
মুনির বচন রাজা না করিল আন।
সম্প্রীতি করিয়া দোঁহে গেল নিজ স্থান ॥
মান্ধাতা রাবণ দুইজন সম রণে।
জয় পরাজয় কারো নহিল সেক্ষণে ॥
অগস্ত্যের কথা শুনি রাম উল্লাসিত।
কহ, বলি মুনিকে করেন উৎসাহিত ॥



● রাবণ কর্ত্তৃক চন্দ্রলোক জয় ●

মান্ধাতা ছাড়িয়া কোথা গেল দশানন।
কহ দেখি শুনি মুনি অপূর্ব্ব-কথন ॥
মুনি বলে, একদিন ঘটিল এমন।
রথোপরি চড়িয়া ভ্রমিছে দশানন ॥
হেনকালে গগনে হইল চন্দ্রোদয়।
দেখিয়া হইল রুষ্ট দুষ্ট, স্পষ্ট কয় ॥
আমার বাণেতে মেরু নাহি ধরে টান।
আমার উপর দিয়া করিছে প্রয়াণ ॥
স্বর্গ মর্ত্ত পাতাল কম্পিত যার ডরে।
লঙ্কার রাবণ আমি, গ্রাহ্য নাহি করে ॥
দেখিব কেমন চন্দ্র, কত তার বল।
তাহারে জিনিব আর হরিব সকল ॥
এইমত ভাবিয়া সে উঠিল আকাশে।
চন্দ্রলোকে গেল চন্দ্র জিনিবার আশে ॥
চন্দ্রলোক দুই লক্ষ যোজনের পথ।
সপ্ত স্বর্গ জিনিয়া যাইবে চড়ি রথ ॥
উঠিল প্রথম স্বর্গে রাজা দশানন।
পর্ব্বত এড়িয়া উঠে সহস্র যোজন ॥
উঠিল দ্বিতীয় স্বর্গে যাইতে যাইতে।
সহস্র যোজন উঠে পর্ব্বত হইতে ॥
উঠিল তৃতীয় স্বর্গে সেই মহারথী।
সেই স্বর্গে বিরাজিতা গঙ্গা ভাগীরথী ॥
রাজহংস-আদি পক্ষী চরে গঙ্গানীরে।
রাবণ কটকসহ গঙ্গাস্নান করে ॥
গঙ্গাতটে নিত্যকর্ম্ম করি সমাপণ।
সকল কটক রথে করিল গমন ॥
আছেন শঙ্কর-গৌরী তাহার উপর।
রথে চড়ি সেই স্বর্গে গেল লঙ্কেশ্বর ॥
গৌরীভক্ত যেই জন পূজেছে পার্ব্বতী।
সে-স্থানে রাবণ দেখে তাহার বসতি ॥
তদুপরি শিবলোকে উঠিল রাবণ।
দেখে যক্ষ পিশাচ সে শঙ্করের গণ ॥
তিন কোটি দেব ছিল ধূর্জ্জটীর পাশে।
রাবণে দেখিয়া তারা পলায় তরাসে ॥
তদুপরি বৈকুণ্ঠেতে উঠিল রাবণ।
পুরী প্রদক্ষিণ করি করিল গমন ॥
ব্রহ্মালোকে গেল সে ব্রহ্মার নিজ স্থান।
আড়ে দীঘে অযুতেক যোজন প্রমাণ ॥
তাহাতে সহস্র স্বর্গ দেখিল নির্ম্মাণ।
বিশ্বকর্ম্মাকৃত পুরী অদ্ভুত বিধান ॥
সপ্ত স্বর্গ জিনিয়া সে উঠিল রাবণ।
চন্দ্রের সহিত পরে হইল মিলন ॥





রাবণে দেখিয়া চন্দ্রদেব বড় রোষে।
সহস্র সহস্র গুণ তুষার বরিষে॥
হিম-বরিষণে কটকের হৈল জাড়।
কটকের হস্ত পদ জাড়ে হৈল আড়॥
হস্তপদ নাহি সরে বদ্ধ হ'য়ে জাড়ে।
তথাপি রাবণরাজা রণ নাহি ছাড়ে॥
প্রহস্ত বলিছে, জাড়ে জোর নাহি হাতে।
পলাইয়া চল যাই, বাঁচি কোন মতে॥
রাবণ কাতর হৈল, যুঝিতে না পারে।
প্রাণ যায় তথাপি, সংগ্রাম নাহি ছাড়ে॥
রাবণ করিল এই উপায় প্রধান।
বাহির করিল অগ্নিময় মহাবাণ॥
ব্রহ্ম-অগ্নি জ্বলে সে বাণের অগ্রভাগে।
সে বাণের প্রতাপে, সবার জাড় ভাগে॥
অগ্নিবাণ এড়িলেক রাজা লঙ্কেশ্বর।
বাণে বিদ্ধ চন্দ্রমা হইল জরজর॥
বাণাঘাতে চন্দ্রমা হইল অচেতন।
পাইয়া চেতন পুনঃ উঠে সেইক্ষণ॥
উভরড়ে চন্দ্রমা পলায় ত্যজি রণ।
পলায় চীৎকার করি যত তারাগণ॥
প্রাণ ল'য়ে গেল চন্দ্র গণিয়া প্রমাদ।
ব্রহ্মলোকে গিয়া চন্দ্র করেন বিষাদ॥
ক্রন্দন করেন চন্দ্র, ব্রহ্মা পান দুখ।
ত্বরিতে গেলেন ব্রহ্মা রাবণ-সম্মুখ॥
ব্রহ্মা বলিলেন, শুন অবোধ রাবণ।
চন্দ্রের সহিত যুদ্ধ কর কি কারণ॥
সর্ব্বলোকে বন্দে দেখ দ্বিতীয়ার চন্দ্র।
পূর্ণিমার চন্দ্র করে জগৎ আনন্দ॥
সর্ব্বলোক হৃষ্ট করে জোছনা রজনী।
চন্দ্রের সহিত কেন কর হানাহানি॥
কারো মন্দ না করে সবার করে হিত।
হেন চন্দ্রে মারিতে তোমার অনুচিত॥
শুন রে রাবণ, মন্ত্র কহি, তোর কাণে।
পরেরে মারিতে পাছে নিজে মর প্রাণে॥
দুই জনে যুদ্ধ হৈলে মরে একজন।
অতঃপর ক্ষমা দেহ অবোধ রাবণ॥
বিধাতার বচন লঙ্ঘিবে কোন্ জন।
রাবণ প্রবোধ মানি করিল গমন॥
অগস্ত্যের কথা শুনি হৃষ্ট রঘুমণি।
পুনর্ব্বার জিজ্ঞাসা করেন কহ মুনি॥
চন্দ্রকে জিনিয়া কোথা গেল দশানন।
কহ দেখি মুনি, শুনি পুরাণ কথন॥

• রাবণের কুশদ্বীপে গমন ও
মহাপুরুষের সহিত দ্বন্দ্ব •

অগস্ত্য বলেন, শুন জানকীবল্লভ।
রাবণের দিগ্বিজয় কহি আমি সব॥
জম্বুদ্বীপ পার হ'য়ে গেল লঙ্কেশ্বর।
কুশদ্বীপে দেখে এক পুরুষপ্রবর॥
সুমেরু-পর্ব্বত যেন দেহের আকার।
দেবের দেবতা যেন দেবতার সার॥
বার যোজনের পথ আড়ে পরিসর।
বার শত যোজন শরীর দীর্ঘতর॥
রাবণ বলিছে হে পুরুষ কেবা তুমি।
দেহ রণ সংগ্রাম চাহিয়া আমি ভ্রমি॥
পুরুষের কাছে গিয়া দশানন তর্জ্জে।
অজগর সর্প যেন সে পুরুষ গর্জ্জে॥
পুরুষ বলেন, আজি ঘুচাই বিষাদ।
কতদিন স'ব আর তোর অপরাধ॥
কুড়ি হাতে রাবণ সে নানা অস্ত্র এড়ে।
পুরুষের গায়ে ঠেকি উখাড়িয়া পড়ে॥
নর নহে পুরুষ আপনি নারায়ণ।
বাণ ব্যর্থ যায় দেখি চিন্তিত রাবণ॥
পর্ব্বত-যুগল যেন উরু দুই খণ্ড।
আজানুলম্বিত দুই মহাবাহুদণ্ড॥
অষ্টবসু আছে সেই পুরুষ-শরীরে।
বহিছে সাগর সপ্ত পুরুষ-উদরে॥



দশদিক্‌পাল আছে পুরুষের পাশে।
ঊনপঞ্চাশৎ বায়ু সহ বায়ু বৈসে॥
পুরুষের হৃদিপদ্মে ব্রহ্মার বসতি।
নাভিপদ্ম আসনে বসেন হৈমবতী॥
তাঁহার ললাটে সন্ধ্যা-গায়ত্রী-লিখন।
অদ্ভুত দেখিল যেন মেঘের পতন॥
দেব দৈত্য গন্ধর্ব্ব দানব বিদ্যাধর।
তিন কোটি দেবকন্যা তাঁহার দোসর॥
করণ নক্ষত্র যোগ গ্রহ তিথি বার।
গাত্রে লোমাবলী-রূপে আছে অবতার॥
বাসুকির বিষজালে বিশ্ব দগ্ধ করে।
সে বাসুকি পুরুষের মস্তক-উপরে॥
রসনায় সরস্বতী সদা স্ফূর্ত্তিমতী।
চন্দ্র সূর্য্য দুই চক্ষু সদা করে দ্যুতি॥
রাবণেরে চারি হাতে ধরেন তখন।
বিংশহস্ত রাবণ সে হৈল অচেতন॥
অচেতন হ'য়ে ভূমে লোটায় রাবণ।
পুরুষ গেলেন পরে পাতালভুবন॥
উলটিয়া চাহিতে লাগিল লঙ্কেশ্বর।
দেখিতে না পায় কিছু হইল কাতর॥
শরীর ঝাড়িয়া শুক-সারণেরে পুছে।
পুরুষ আমারে মারি গেল কার কাছে॥
বলে শুক সারণ শুনহ লঙ্কেশ্বর।
তোমারে মারিয়া গেল পাতাল ভিতর॥
রাবণ পাতালে গেল পুরুষ-উদ্দেশে।
কোটি চতুর্ভুজ দেখে পুরুষের পাশে॥
সকল পাতালপুরী করে নিরীক্ষণ।
মায়ারূপী তিনি, তাঁরে না চিনে রাবণ॥
ত্রাস পেয়ে মনে মনে চিন্তিত রাবণ।
পুরুষ রাবণে দেখা দেন ততক্ষণ॥
পুরুষ সুবর্ণখাটে হরিষ-অন্তরে।
তিন কোটি দেবকন্যা পরিচর্য্যা করে॥
বসিয়াছে দেবকন্যাগণ কুতূহলে।
কামার্ত্ত রাবণ যায় ধরিবারে বলে॥
কোপদৃষ্টে পুরুষ রাবণ পানে চায়।
অগ্নিতে পুড়িয়া ভূমে রাবণ লোটায়॥
উঠ উঠ বলিয়া পুরুষ ডাকে তারে।
উঠিয়া রাবণ সে গায়ের ধূলা ঝাড়ে॥
রাবণ বলিছে, তুমি কোন্ অবতার।
পরিচয় দেহ তুমি ভুবনের সার॥
পুরুষ ডাকিয়া বলে, শুনরে রাবণ।
তোরে পরিচয় দিয়া কোন্ প্রয়োজন॥
যোড়হাত করিয়া বলিছে লঙ্কেশ্বর।
ব্রহ্মার প্রসাদে মোর কারে নাহি ডর॥
তুমি হে আমারে মার, তবে সে মরণ।
তোমা-বিনা অন্য হাতে না মরে রাবণ॥
রাবণের কথা শুনি পুরুষের হাস।
নিতান্ত আমার হস্তে হইবে বিনাশ॥
পরিচয় দিলেন পুরুষ রাবণেরে।
রাবণ বিদায় ল'য়ে তথা হৈতে সরে॥
শ্রীরাম বলেন, কহ মুনি মহাশয়।
সে পুরুষ কোন্ জন, দেহ পরিচয়॥
অগস্ত্য বলেন, তিনি ভুবনের সার।
চতুর্ভুজ তিন কোটি তাঁর পরিবার॥
জিজ্ঞাসা করেন পুনঃ কৌশল্যানন্দন।
তথা হৈতে আর কোথা গেল সে রাবণ॥

### ● রম্ভাবতীর অপমান ও নলকূবর কর্ত্তৃক রাবণের প্রতি অভিশাপ ●

অগস্ত্য বলেন, রাম কর অবধান।
রাবণের পূর্ব্বকথা কহি তব স্থান॥
কৈলাস পর্ব্বতে গেল বেলা অবসানে।
বাসা করি রাবণ রহিল সেই স্থানে॥
দ্বিতীয় প্রহর রাত্রে জাগে দশানন।
চন্দ্রের উদয়হেতু নির্ম্মল গগন॥
সুশীতল রাত্রি, বহে বায়ু মনোহর।
ধবল রজনী শোভা করে সুধাকর॥





রাবণ মদনে মত্ত, নারী নাহি পাশে।
হেনকালে রম্ভা যায় উপর-আকাশে ॥
রম্ভা নামে অপ্সরা সে পরমা সুন্দরী।
কপালে তিলক তার শোভে সারি সারি ॥
রূপেতে করিল আলো যেন চন্দ্রকলা।
দেখিয়া রাবণরাজা কামে হৈল ভোলা ॥
রম্ভা রম্ভা বলিয়া রাবণ ধরে হাতে।
তুষিতে কাহার প্রাণ যাহ এত রাতে ॥
কোন্ নাগরের হেতু যাহ রসবতী।
তাহারে এড়িয়া মোরে ভজ লো যুবতী ॥
রতিশাস্ত্র অষ্টাদশবিধ আমি জানি।
তুমি আমি কেলি করি দিবস-যামিনী ॥
লাজে হেঁটমাথা রম্ভা বলে যোড়হাত।
আমার শ্বশুর তুমি রাক্ষসের নাথ ॥
শ্বশুর হইয়া তুমি না ধরিহ হাতে।
কেন বা আইনু আমি হেন ছার পথে ॥
রাবণ বলিল, তুমি কাহার সুন্দরী।
কি সম্বন্ধে তুমি সে আমার বহুয়ারী ॥
রম্ভা বলে, কর যদি সম্বন্ধ-বিচার।
আমাকে ছাড়িয়া দেহ, করি পরিহার ॥
শ্রীনলকূবর-নামে কুবের-কুমার।
পতিব্রতা হই আমি রমণী তাঁহার ॥
কুবের তোমার জ্যেষ্ঠ ধন-অধিকারী।
তাঁর পুত্রবধূ আমি তব বহুয়ারী ॥
শ্বশুর হইয়া কর বধূরে হরণ।
আমারে অপেক্ষি আছে কুবের-নন্দন ॥
ধর্ম্মে মতি দেহ রাজা, ছাড় পরিহাস।
হাত ছাড়ি দেহ, যাই নায়কের পাশ ॥
ছাড়ি দেহ লঙ্কেশ্বর, আজিকার রাতি।
কল্য আসি তব সঙ্গে করিব পিরীতি ॥
রম্ভা-বাক্য শুনি কহে হাসিয়া রাবণ।
এ সময় পেলে নারী ছাড়ে কোন্ জন ॥
পুরুষ হইয়া যদি পায় সে রমণী।
প্রাণান্তে নাহিক ছাড়ে, শুন সুবদনী ॥
মনেতে ভাবিয়া রম্ভা, দেখহ আপনি।
দেবরাজ হরিলেন গুরুর রমণী ॥
এতেক কহিল যদি রাজা লঙ্কেশ্বর।
মনে মনে ভাবে রম্ভা, যা করে ঈশ্বর ॥
দশানন বলে, তুমি কি ভাবিছ আর।
কালি থেকে পুত্রবধূ হইও আমার ॥
রম্ভা বলে, মহারাজ. কর পরিহার।
কালি আমি তব সঙ্গে করিব বিহার ॥
রম্ভার বচন শুনি দশানন হাসে।
আজি বহুয়ারী কালি ঘুচিবেক কিসে ॥
রম্ভা বলে শুন বলি আমার নিয়ম।
যে দিন যাহার পাশে করিব গমন ॥
সেই দিন পতি সেই, জানিহ নিশ্চয়।
এ কথা অন্যথা নাহি কদাচিৎ হয় ॥
বিধির নির্ব্বন্ধ শুন রাক্ষসের পতি।
চিরদিন ধর্ম্ম রাখি এইরূপে সতী ॥
নলকূবরের লাগি ক'রেছি প্রয়াণ।
আজি ছাড়ি দেহ রাজা, রাখ মোর মান ॥
ধর্ম্ম রাখ নলকূবরের অনুরোধ।
বিলম্ব দেখিলে তিনি করিবেন ক্রোধ ॥
আজি রাজা ছাড়ি দেহ তুমি মোর আশ।
দশ দিন থাকিব আসিয়া তব পাশ ॥
বিশ্বশ্রবা-পুত্র তুমি সুবুদ্ধি সুধীর।
পণ্ডিত হইয়া কেন এতেক অস্থির ॥
রাবণ বলে, ওকথা মোরে নাহি লাগে।
আর দিন তব কাছে কেবা রতি মাগে ॥
দৈবের ঘটনে আজি গেছ হাতে পড়ে।
হেনজন কেবা আছে, স্ত্রী পাইলে ছাড়ে ॥
পৃথিবীর নারী যদি হইত ঘটনা।
পাইলে না ছাড়ি আমি, তার একজনা ॥
এত যদি কহিলেন রাজা দশানন।
নাকে হাত দিয়া রম্ভা ভাবে মনে মন ॥
রাবণের হাতে বুঝি পরিত্রাণ নাই।
মৌন হ'য়ে থাকি এবে যা করে গোসাঁই ॥



এত ভাবি মৌনভাবে থাকে রম্ভাবতী।
রাবণ বুঝিল, রম্ভা দিলেক সম্মতি॥
কিছু না বলিয়া রম্ভা মৌনেতে থাকিল।
রম্ভাকে চাপিয়া তবে রাবণ ধরিল॥
হেঁটমুখে রহে রম্ভা রাবণ-গোচর।
ভাল-মন্দ কিছু রম্ভা না দিল উত্তর॥
অনুমানে রাবণ বুঝিল তার মন।
ধরিয়া শৃঙ্গার করে রাজা দশানন॥
একেত রাবণ, তাহে রম্ভার ইঙ্গিত।
ইঙ্গিতে শৃঙ্গার রাজা করে বিপরীত॥
একে দশানন তাহে শৃঙ্গারে প্রবীণ।
একাসনে শৃঙ্গার করয়ে সপ্তদিন॥
রাবণের শৃঙ্গার না সহে কোন নারী।
সবে মাত্র সহে রম্ভা, আর মন্দোদরী॥
হাত পা আছাড়ে রম্ভা রাবণের কোলে।
রাবণ শৃঙ্গার করে ধরি তার চুলে॥
রহ রহ বলি রম্ভা বলে রাবণেরে।
মুখেতে তর্জ্জন করে, হরিষ অন্তরে॥
পুরুষের অষ্টগুণ স্ত্রীলোকের কাম।
তাহার বৃত্তান্ত কহি, শুনহ শ্রীরাম॥
স্বভাবে পুরুষ হৈতে কামে মত্তা নারী।
তবু স্ত্রীলোকের মন বুঝিতে না পারি॥
হৃদয়ে আনন্দ, মুখে করয়ে তর্জ্জন।
তিন লোকে নারীর বুঝিতে নারে মন॥
প্রকাশ না করে মুখে, মনে পুড়ে মরে।
প্রকাশিয়া নাহি কহে পুরুষ-গোচরে॥
কঠিন রমণীজাতি স্বজিলেন ধাতা।
অন্তরে পুড়িয়া মরে, নাহি কহে কথা॥
পুরুষ-অধিক নারী কামেতে পাগল।
তথাপি পুরুষ মন্দ, স্বভাবে চঞ্চল॥
রমণী চঞ্চল হয়, কদাচ না শুনি।
পুরুষ এমন জাতি, ভুলে যায় মুনি॥
কাম ক্রোধ লোভ মোহ, ছাড়েন সকল।
হেন মুনি স্ত্রী দেখিলে হয়েন পাগল॥
কেহ না বুঝিতে পারে স্ত্রীলোকের ছল।
পুরুষ ভুলাতে নারী ফাঁদে নানা কল॥
শাস্ত্রমুখে জানি রাম সর্ব্ব বিবরণ।
নারীতে মজিলে যশ, গৌরব নিধন॥
রাম বলে যত বল সকলি স্বরূপ।
বিশেষ পুরুষ নহে নারী-অনুরূপ॥
মুনি বলিলেন, যার বড় ভাগ্যোদয়।
লোভ সংবরণ করি তার নারী রয়॥
শৃঙ্গারেতে রমণীর বাড়ে অভিলাষ।
জনম-অবধি তার নাহি পূরে আশ॥
দিনে-দিনে বাড়ে লোভ নহে সংবরণ।
সংবরিতে পারে যদি নারী করে মন॥
যে রমণী পাপকর্ম্মে নাহি করে মতি।
উত্তমা রমণী জেনো সেই গুণবতী॥
সতীর অনেক গুণ শুন রঘুপতি।
অনেক খুঁজিলে নাহি মিলে এক সতী॥
এক গুণা নহে নারী অনেক লক্ষণা।
সর্ব্ব গুণ ধরে দেহে সতী যেই জনা॥
সতীর দেহেতে মহালক্ষ্মী মূর্ত্তিমতী।
পূজা কৈলে খণ্ডে পাপ, না থাকে দুর্গতি॥
এক সহস্রেতে নারী মিলয়ে একটি।
সতী পাওয়া দুর্ল্লভ, অসতী কোটি কোটি॥
সতী সদা করে নিজ কুলপ্রতিকার।
অসতী হইলে কভু নাহিক নিস্তার॥
সতীর প্রশংসা রাম সকল পুরাণে।
অসতীর অপমান দেখ ত্রিভুবনে॥
অসতী অসত্যবাদী, শুনহ লক্ষণ।
এক মহাদোষ তার অধিক ভোজন॥
যাহা দেখে তাহা খেতে মনে করে সাধ।
রাত্রি দিন খায় তবু করয়ে বিবাদ॥
যত খায়, ক্রমে ক্রমে তত বাড়ে আশ।
যার ঘরে হেন নারী, তার সর্ব্বনাশ॥
তাহার উদরে যত সন্তান সন্তুতি।
মাতৃদোষে তারা সব হয় ত কুমতি॥





যে কর্ম্মে প্রবৃত্ত হয়, করে অনাচার।
অনাচারে ব্রহ্মশাপে বংশের সংহার॥
বিপরীত ব্রহ্মশাপ হয় তার কুলে।
ব্রহ্মশাপে সবংশেতে পড়ে ডালে মূলে॥
পাপমতি স্ত্রী-পুরুষ যেই কুলে থাকে।
পাপে মজি তার বংশ যায় ত নরকে॥
অপকীর্ত্তি গায় তার সকল সংসার।
মরিলে নরকে যায়, নাহিক নিস্তার॥
অসতী দেখিলে পাপ বাড়য়ে বিস্তর।
সতীরে দেখিলে পাপ পলায় সত্বর॥
সত্যের পালন করে, মিথ্যা পরিত্যাগ।
দিনে-দিনে ধর্ম্মপথে বাড়ে অনুরাগ॥
ধার্ম্মিকের বংশে জন্মি করে অনাচার।
আপনার দোষে হয় বংশের সংহার॥
মুনিপুত্র দশানন জন্ম ব্রহ্ম-অংশে।
অনাচার পাপকর্ম্মে সর্ব্বলোকে হিংসে॥
সৃষ্টিরে সৃজিয়া ব্রহ্মা করেন পালন।
বিশ্বশ্রবা করে দেখ ধর্ম্ম-উপাসন॥
হেন অংশে জন্মি রক্ষঃ করে কোন্ কর্ম্ম।
ধর্ম্মের নাহিক লেশ, সকলি অধর্ম্ম॥
শ্রীরাম বলেন, তব নাহি অগোচর।
রম্ভার বৃত্তান্ত কিছু কহ অতঃপর॥
মুনি বলিলেন, শুন পুরাণ-কথন।
তদন্তরে রম্ভাবতী করিল গমন॥
শৃঙ্গারে রম্ভার বেশ হইল সংচুর।
স্বামীর চরণ ধরি কান্দিল প্রচুর॥
সে নলকূবর বলে, বেশ কেন আন।
কার ঠাঁই পাইয়াছ এত অপমান॥
কান্দিতে কান্দিতে রম্ভা তার পায়ে পড়ে।
তব কোপানলে প্রভু, ত্রিভুবন পুড়ে॥
এত দিন ভ্রমি আমি ত্রিভুবনময়।
হেন অপমান মম কভু নাহি হয়॥
কোথাকার কার্য্য কোথা বিধাতা ঘটায়।
আচম্বিতে রাবণ আমার দেখা পায়॥
যে দিন হইবে যা বিধি সব জানে।
দৈবের ঘটন হেন, বুঝি অনুমানে॥
এমত বিপত্তি নাহি দেখি কোনকালে।
পথে পেয়ে রাবণ চাপিয়া ধরে কোলে॥
ধর্ম্মলোপ করিলেক বলে চাপি ধরি।
বলহীনা নারীজাতি কি করিতে পারি॥
দেবতা না পারে তারে, আমি নারীজাতি।
রাবণের হাতে কিসে পাব অব্যাহতি॥
যতেক মিনতি করি তত কোপ বাড়ে।
সপ্ত রাত্রি পাপিষ্ঠ আমারে নাহি ছাড়ে॥
নলকূবর বলে রম্ভা জানি তুমি সতী।
তব দোষ নাহি দেখি, রাবণ দুর্ম্মতি॥
কুকর্ম্ম দেখিয়া নলকূবরের রোষ।
ধ্যানেতে জানিল সে রম্ভার নাহি দোষ॥
ক্রোধে নলকূবর সে লাগিল জ্বলিতে।
রাবণেরে শাপ দিতে জল নিল হাতে॥
আজি হৈতে শাপ মোর হউক প্রচার।
বলে ধরি রাবণ যেই করিবে শৃঙ্গার॥
সেইক্ষণে মরিবেক, যাবে দশ মাথা।
নলকূবরের শাপ না হবে অন্যথা॥
রাবণের শাপে হৈল হৃষ্ট দেবগণ।
সীতার সতীত্ব-রক্ষা এই সে কারণ॥
নিদ্রা হৈতে উঠিল রাবণ রতি-সাধে।
শাপ শুনি অমনি সে বসিল বিষাদে॥
শুনিয়া রাবণরাজা দুঃখ ভাবে চিতে।
কেন আইলাম আমি হেন ছার পথে॥
ঘোর শাপ দিল মোরে কুবের-নন্দন।
বলে রতি করিতে না পারিব কখন॥
যদি অন্য শাপ দিত তাহা প্রাণে সয়।
ঘোর শাপ দিল মোরে, পুড়িছে হৃদয়॥
এই সে রহিল মোর মনে অনুতাপ।
ভাইপো হইয়া মোরে দিল হেন শাপ॥
অগস্ত্যের কথা শুনি রামের উল্লাস।
আর কিছু কহ মুনি, তার ইতিহাস॥



রম্ভারে ধর্ষিয়া কোথা গেল সে রাবণ।
কহ কহ মুনি, শুনি পুরাণ-কথন ॥



## • সূর্পণখার বৈধব্য •

মুনি বলে, দশানন দেশে দেশে চলে।
উঠিল সে একদিন গগনমণ্ডলে ॥
তিন কোটি দৈত্য তথা কালকুলপতি।
রাবণেরে বেড়ে তার সব সেনাপতি ॥
তিন কোটি দৈত্য তারা যমের দোসর।
রাবণেরে বাণে বিন্ধি করিল জর্জ্জর ॥
জিনিতে না পারে দৈত্যে চিন্তিত রাবণ।
অগ্নিবাণ ধনুকেতে যুড়িল তখন ॥
অগ্নিবাণ এড়িলেক অগ্নি-অবতার।
অগ্নি-বাণে দৈত্য সব হইল সংহার ॥
এক বাণে তিন কোটি করিল সংহার।
রাবণ বলিল, লুট দৈত্যের ভাণ্ডার ॥
পাইয়া রাজার আজ্ঞা নিশাচরগণ।
বাছিয়া বাছিয়া লুটে রমণীরতন ॥
সে সবার রূপ দেখি কামে দহে মন।
শাপভয়ে শৃঙ্গার না করে দশানন ॥
রাবণ প্রস্থান করে দেশে কুতূহলে।
লুটিয়া সুন্দরীগণে রথে নিল তুলে ॥
সে-সবারে নেত্রজলে রথখান তিতে।
শ্রাবণ মাসের ধারা বহে যেন স্রোতে ॥
কন্যাগণে প্রবোধে, প্রবোধ নাহি মানে।
কান্দিতেছে কেবল রাবণ-বিদ্যমানে ॥
রাবণ প্রার্থনা করে চাহি রতিদান।
পিতৃমাতৃ শোকে কন্যাগণ হতজ্ঞান ॥
রাবণ ভাবিছে, যদি না হইত শাপ।
এতক্ষণ তবে কেবা সহে কামতাপ ॥
ঘোর শাপ দিল মোরে কুবের-নন্দন।
বলে ধরি শৃঙ্গার না করি সে কারণ ॥
কঠিন কামিনীজাতি সৃজিল বিধাতা।
অন্তরে পুড়িয়া মরে, মুখে নাহি কথা ॥
মহোদর বলে, রাজা, করহ শ্রবণ।
লজ্জা ভয়ে তোমারে না ভজে কন্যাগণ ॥
একে কুলবালা, তাহে মনে ভয় বাসে।
সব কন্যা ভজিবেক তুমি গেলে দেশে ॥
লঙ্কায় তোমার দশ সহস্র যে রাণী।
রূপে গুণে কুলে শীলে ত্রিভুবন জিনি ॥
এত স্ত্রী থাকিতে তবু না পূরিল সাধ।
রম্ভাবতী হরি কেন ঘটালে প্রমাদ ॥
মহোদর কহে যত, রাবণ লজ্জিত।
দেশেতে প্রস্থান করে হ'য়ে ত্বরান্বিত ॥
দিগ্বিজয় করিলেক শতেক বৎসর।
উপস্থিত হইল লঙ্কাতে লঙ্কেশ্বর ॥
সঙ্গে ছিল দৈত্য-কন্যা পরমাসুন্দরী।
লইয়া সে সব কন্যা গেল অন্তঃপুরী ॥
রাবণ যাহার পায় অঙ্গীকার-বাণী।
অন্তঃপুরে ল'য়ে তারে করে মুখ্যা রাণী ॥
যে কন্যার রাবণ না পায় অঙ্গীকার।
থুইয়া অশোকবনে করয়ে প্রহার ॥
রাবণ প্রতাপী অতি স্বর্ণলঙ্কাপুরে।
স্ত্রী-দশ-হাজার-সহ সুখে কেলি করে ॥
সূর্পণখা নামে ছিল রাবণ-ভগিনী।
রাবণের কাছে কান্দে, চক্ষে পড়ে পানি ॥
সূর্পণখা বলে, ভাই, তুমি মোর অরি।
বিধবা করিলে মোরে পতি মোর মারি ॥
তিন কোটি দৈত্য যে মারিলে তুমি বলে।
মারিলে আমার স্বামী তাহার মিশালে ॥
পাত্রমিত্র-আদি আর বিভীষণ ভাই।
সকলে বিবাহ দিল দানবের ঠাঁই ॥
যে দিন বিবাহ, সেই দিন হৈনু রাঁড়ী।
সাগরে প্রবেশ করি আমি প্রাণ ছাড়ি ॥
সূর্পণখা-হাতে ধরি বলে রক্ষোরাজ।
অজ্ঞাতে হইল কর্ম্ম, নাহি দেহ লাজ ॥





দুই ভাই আছে খর আর যে দূষণ।
তাহারা তোমারে সদা করিবে পালন ॥
স্বতন্ত্রা হইয়া তুমি থাক জনস্থানে।
স্বতন্ত্রার নামে রাঁড়ী হৃষ্ট হয় মনে ॥
আর যত রাঁড়ী ঘরে বঞ্চয়ে যৌবন।
স্বতন্ত্রা করিলা তারে কুবুদ্ধি রাবণ ॥
সূর্পণখা চলিল যে রাবণ-আদেশে।
সবংশে রাবণ মরে সে রাঁড়ীর দোষে ॥
সে রাঁড়ীর নাক-কাণ কাটিল লক্ষ্মণ।
তাহা হৈতে সবংশেতে মরিল রাবণ ॥
অগস্ত্যের কথা শুনি শ্রীরামের হাস।
কহ কহ বলি রাম করিলা প্রকাশ ॥



**● রাবণের স্বর্গ জয় করিতে গমন ●**

অগস্ত্য বলেন, রাম, কর অবধান।
ইন্দ্র-রাবণের যুদ্ধ কহি তব স্থান ॥
কৌতুকে রাবণ-রাজা আছে লঙ্কাপুরে।
দেব-দানবের কন্যা ল'য়ে কেলি করে ॥
পরনারী ল'য়ে কেলি করে দশানন।
হেনকালে রাবণেরে বলে বিভীষণ ॥
বলেতে হরিয়া তুমি আন পরনারী।
মধুদৈত্য আসি তব ভগ্নী কৈল চুরি ॥
যত পাপ কর তুমি, তোমারে সে ফলে।
কুম্ভনসী ভগ্নী দৈত্য হ'রে নিল বলে ॥
প্রহস্ত মামার কন্যা নামে কুম্ভনসী।
রাত্রিতে করিল চুরি মধুদৈত্য আসি ॥
অপমান শুনি রাজা কহিছে বিষাদে।
লঙ্কাপুরে কি করিতে আছে মেঘনাদে ॥
সুমেরু কাটিয়া পাড়ে মেঘনাদ বাণে।
এত অপমান করে তার বিদ্যমানে ॥
তুমি আছ বিভীষণ, ভাই সহোদর।
এত সব বীর আছ লঙ্কার ভিতর ॥
কারো শক্তি নাহি, যুদ্ধ করে দৈত্যসনে।
তোমা সবাকারে ধিক্, কি ফল জীবনে ॥
বীর কুম্ভকর্ণ যদি লঙ্কাপুরে জাগে।
ভুবনের শক্র নাহি আসে তার আগে ॥
দিগ্বিজয় করি আসিলাম ত্রিভুবন।
থাকুক দৈত্যের কথা, ভাগে দেবগণ ॥
ত্রিভুবন জিনিয়া আইনু একেশ্বর।
ভগিনী রাখিতে না' ঘরের ভিতর ॥
কুম্ভকর্ণ আর আমি আছি দুইজন।
মেঘনাদ প্রভৃতির শক্তি অকারণ ॥
লজ্জা পেয়ে রাবণেরে বলে বিভীষণ।
কারো দোষ নাহি, দোষ দেহ অকারণ ॥
মেঘনাদ যজ্ঞ করে হইয়া তপস্বী ;
ফল মূল খাই আমি, থাকি উপবাসী ॥
কুম্ভকর্ণ নিদ্রা যায় হৈয়া অচেতন ;
সন্ধান পাইয়া হানা দিল দৈত্যগণ ॥
রাবণ বলে, যজ্ঞ কেন করে মেঘনাদ।
যজ্ঞ লাগি লঙ্কাপুরে এতেক প্রমাদ ॥
মেঘনাদ-যজ্ঞ কথা শুনিয়া রাবণ।
বিভীষণ-সহ তথা করিল গমন ॥
বিচিত্র যজ্ঞের স্থান বটবৃক্ষতলা।
যজ্ঞ করে মেঘনাদ নামে নিকুম্ভিলা ॥
অনাহারে যজ্ঞশালে রাত্রিদিন থাকে।
দ্বাদশ বৎসর নারী মুখ নাহি দেখে ॥
স্বর্ণনামে আছিল প্রধান পুরোহিত।
তাহারে লইয়া যাগ করয়ে ত্বরিত ॥
ন্যাস করি পুরোহিত অগ্নিকুণ্ড পূজে।
অগ্নি আসি অধিষ্ঠান হন মন্ত্রতেজে ॥
অধিষ্ঠিত হ'য়ে অগ্নি রহিলা সম্মুখে।
মেঘনাদ পূজা দেয় দশানন দেখে ॥
যজ্ঞের আহুতি খেয়ে অগ্নির সন্তোষ।
মেঘনাদে বর দেন পেয়ে পরিতোষ ॥
অগ্নি বলে, মেঘনাদ বর দিনু তোরে।
যজ্ঞ করি যথা-তথা যাহ যুঝিবারে ॥



পরাজয় না হইবে, দিনু আমি বর।
অন্তরীক্ষে যুঝিবে রিপু-অগোচর॥
যজ্ঞে আসি বর দিব তব বিদ্যমানে।
এতেক বলিয়া অগ্নি গেল নিজ স্থানে॥
চমৎকার লাগিল যে দেখিয়া রাবণে।
রাবণ কহিল, পুত্র, চল মোর সনে॥
ত্রিভুবন জিনিলাম আমি একেশ্বর।
তোমারে লইয়া আজি জিনি পুরন্দর॥
ত্রিভুবন-উপরেতে ইন্দ্র হন রাজা।
ইন্দ্রেরে জিনিলে সবে করে মোর পূজা॥
সাক্ষাতে দেখিব তব যজ্ঞের সুফল।
ইন্দ্রসনে কিরূপেতে যুঝ কত বল॥
আপন কটক ল'য়ে চলহ সত্বর।
শীঘ্রগতি উঠ গিয়া রথের উপর॥
চৌদ্দবর্ষ অনাহারে আছে মেঘনাদ।
মধুপান করিয়া ঘুচিল অবসাদ॥
নয় হাজার স্ত্রী তার পরমাসুন্দরী।
দেব দানবের কন্যা, রূপে বিদ্যাধরী॥
অন্তঃপুরে নাহি যায়, সে চৌদ্দ বৎসর।
প্রকাশ না করে লাজে রাজার গোচর॥
নারী-সম্ভাষণে পুত্র নাহি গেল লাজে।
যজ্ঞস্থল হৈতে বীর যুঝিবারে সাজে॥
শতকোটি হস্তী নড়ে লক্ষ কোটি ঘোড়া।
তের অক্ষৌহিণী সাজে জাঠি ও ঝকড়া॥
সারথি জানিল, আজি সংগ্রামে গমন।
সংগ্রামের রথখান করিল সাজন॥
সাজায়ে আনিল রথ অতি মনোহর।
সংগ্রামের অস্ত্র তুলে রথের উপর॥
বীরদাপে মেঘনাদ রথে গিয়া চড়ে।
হস্তী অশ্ব ঠাট সৈন্য সঙ্গে সব নড়ে॥
নিজ ঠাটে মেঘনাদ করিছে সাজনি।
বাদ্যভাণ্ড সঙ্গে নিল তিন অক্ষৌহিণী॥
রাজার ছত্রিশ কোটি মুখ্য সেনাপতি।
সাজিয়া রাবণ-সঙ্গে চলে শীঘ্রগতি॥

মহোদর মহাপাশ খর ও দূষণ।
তালজঙ্ঘ সিংহবর ঘোর-দরশন॥
মহাবাহু শুকবাহু যজ্ঞধূম আর।
মাকামুখ মেঘমালী বিক্রমে অপার॥
শার্দ্দূল সারণ শুক চলে বিদ্যুৎমালী।
শোণিতাক্ষ বিড়ালাক্ষ বলে মহাবলী॥
চলে সে নিশঠ শঠ বিক্রমকেশরী।
রাবণের সৈন্য যত, কহিতে না পারি॥
রথে গজে অশ্বেতে কুমার ভাগে নড়ে।
শিক্ষামত যে যাহার বাহনেতে চড়ে॥
চলে অক্ষয়কুমারাদি বীর দেবান্তক।
ত্রিশিরা ও অতিকায় চলে নরান্তক॥
নানা অস্ত্রে সাজি চলে কুমার ত্রিশিরা।
রথের সাজনি কত মাণিক্যাদি হীরা॥
কুম্ভকর্ণপুত্র কুম্ভ নিকুম্ভ দু'জন।
যাহাদের ভয়েতে কম্পিত ত্রিভুবন॥
কনক-রচিত রথ প্রভাকর-জ্যোতি।
চড়ে তাহে প্রধান যতেক সেনাপতি॥
তিন কোটি সাজিয়া চলিল তেজী ঘোড়া।
শত অক্ষৌহিণী ঠাট জাঠি ও ঝকড়া॥
মুদ্গর মুষল টাঙ্গি খাণ্ডা খরশাণ।
বাছিয়া বাছিয়া তোলে খরতর বাণ॥
মকরাক্ষ চলিল দুর্জ্জয় ধনুর্দ্ধর।
তার সম বীর নাহি লঙ্কার ভিতর॥
কুম্ভকর্ণ-নিদ্রাভঙ্গ হৈল সেই দিনে।
ইন্দ্রে জিনিবারে চলে রাবণের সনে॥
এক দিন জাগে ছয় মাসের অন্তর।
নিদ্রাভঙ্গ হ'য়ে উঠে ক্ষুধায় কাতর॥
ছয়মাস ক্ষুধাতে না খায় অন্ন জল।
নিদ্রা ভাঙ্গি উঠে বীর ক্ষুধায় বিকল॥
পান করে সাত শত মদের কলসী।
পর্ব্বত-প্রমাণ মাংস খায় রাশি রাশি॥
অর্দ্ধেক লঙ্কার ভোগ করিল ভক্ষণ।
সাজিল সে কুম্ভকর্ণ করিবারে রণ॥





ভূমিকম্প হয় যেন, দেখি ভয় করে।
টলমল করে লঙ্কা কটকের ভরে ॥
রাবণের রথ ল'য়ে যোগায় সারথি।
রাজহংস বহে রথ পবনের গতি ॥
হস্তী অশ্ব নড়ে ঠাট-কটক অপার।
সপ্তদ্বীপা পৃথিবীতে লাগে চমৎকার ॥
ইন্দ্রে জিনিবারে করে এতেক সাজনি।
নিজ ঠাট রাবণের শত অক্ষৌহিণী ॥
ইন্দ্রে জিনিবারে সবে করিল গমন।
চারিদিকে নানা শব্দে বাজিছে বাজন ॥
শত লক্ষ কাঁসি, তিন লক্ষ করতাল।
সহস্রেক ঘণ্টা বাজে শুনিতে রসাল ॥
ভেরী ও ঝাঁঝরী বাজে তিন কোটি কাড়া।
আগে চলে লক্ষ লক্ষ দামামা দগড়া ॥
খঞ্জনী খমক বাজে লক্ষ লক্ষ বীণা।
অসংখ্য রাক্ষসী ঢাক না হয় গণনা ॥
ঢেমচা খেমচা, বাজে, ঝম্প কোটি কোটি।
সাত লক্ষ দগড়েতে ঘন পড়ে কাঠি ॥
বিরানব্বই লক্ষ বীণা, তিন কোটি শঙ্খ।
দোহারী মোহুরী শাণী গণিতে অসংখ্য ॥
পাখোজ সেতারা ঢোল তিন লক্ষ কাঁসি।
খঞ্জনীতে মিলাইতে দুই লক্ষ বাঁশী ॥
গভীর শব্দেতে বাজে অসংখ্য মাদোল।
প্রলয়কালেতে যেন হয় গণ্ডগোল ॥
রাবণের সাজনে দেবের চমৎকার।
মহাশব্দে রথেতে সাগর হৈল পার ॥



## ● মধুদৈত্যের এবং রাবণের মিলন ●

মনেতে ভাবিয়া তবে বলে লঙ্কেশ্বর।
আগে মধুদৈত্য জিনি, পিছে পুরন্দর ॥
সাগর হইয়া পার চলে সৈন্য ত্বরা।
চক্ষুর নিমিষে গেল নগর মথুরা ॥

ঘেরিল মথুরাপুরী রাক্ষস সকল।
সুখে নিদ্রা যায় মধুদৈত্য মহাবল ॥
নিদ্রায় কাতর দৈত্য খাটের উপরি।
কুম্ভনসী বাহির হইল একেশ্বরী ॥
রাবণ বলে, কহ ভগ্নি, দৈত্য গেল কোথা।
আজি দেখা পাইলে কাটিব তার মাথা ॥
আমি যদি থাকিতাম লঙ্কার ভিতর।
সেই দিন পাঠাতাম তারে যমঘর ॥
রাবণের কথা শুনি কুম্ভনসী ভাষে।
পলাইয়া গেল দৈত্য তোমার তরাসে ॥
তোমার বাণেতে ভাই, কারো নাহি রক্ষা।
রাঁড়ী কৈলে সহোদরা ভগ্নী সূর্পণখা ॥
তার স্বামী মারিলে, হইয়া মহারাজ।
মোরে রাঁড়ী করি ভাই, সাধিবে কি কাজ ॥
ধর্ম্মপথে রহিয়াছে পতি সে আমার।
সম্মুখে দাণ্ডায়ে এই ভাগিনা তোমার ॥
আপনার কথা ভাই, বলিহ আপনি।
চৌদ্দ হাজার স্ত্রী তব বিভা কর রাণী ॥
তুমি বলে হরি আন পরের সুন্দরী।
সবে মাত্র বিভা তব রাণী মন্দোদরী ॥
হইলে তোমার কোপ কম্পে দেবগণ।
অনন্ত বাসুকি ভাগে, দৈত্য কোন্ জন ॥
কোপ ছাড় মোরে চাহি দেহ স্বামী দান।
লবণ-নামেতে পুত্র দেখ বিদ্যমান ॥
কুড়িপাটি দন্ত মেলি দশানন হাসে।
কেতকী কুসুম যেন ফুটে ভাদ্রমাসে ॥
দশানন বলে, আমি না মারিব প্রাণে।
ইন্দ্রে জিনিবারে যাব, যাক মোর সনে ॥
কুম্ভনসী চলিল রাবণ আজ্ঞা পেয়ে।
শুয়েছিল মধুদৈত্য তথা গেল ধেয়ে ॥
কুম্ভনসী ধেয়ে যায় আলুলিত চুলে।
নিদ্রা ভাঙ্গি উঠে মধুদৈত্য হেনকালে ॥
ঘূর্ণিত-লোচন দৈত্য শয্যা 'পরি বসে।
কুম্ভনসী ত্রাস দেখি তাহারে জিজ্ঞাসে ॥



আচম্বিতে মথুরায় কেন গণ্ডগোল।
গড়ের বাহিরে কেন কটকের রোল॥
কুম্ভনসী বলে, তুমি না জান কারণ।
তোমারে বধিতে এল লঙ্কার রাবণ॥
লঙ্কা হতে তুমি বলে আনিলে আমারে।
সেই কোপে আসিল তোমারে কাটিবারে॥
দৈত্য বলে, আন শীঘ্র শঙ্করের শূল।
সবংশে রাবণে আজি করিব নির্ম্মূল॥
শুনিয়া দৈত্যের কথা কুম্ভনসী কয়।
রাবণের সনে বাদ মরণ নিশ্চয়॥
থাকুক তোমার কার্য্য, না পারে বিধাতা।
রাবণের সঙ্গে বাদ, অন্যের কি কথা॥
রাবণের দোষ নাহি, তুমি সর্ব্বদোষী।
আমারে আনিলে হরি ত্রিপ্রহর নিশি॥
অবিচার কর্ম্ম কেন করিলে আপনে।
আপনি করহ কোপ কিসের কারণে॥
রাবণের কাছে আমি গিয়াছিনু আগে।
তুষ্ট করি আসিয়াছি মিষ্ট অনুযোগে॥
তুষ্ট হ'য়ে কহিল আমার বিদ্যমানে।
দৈত্য আসি সম্ভাষ করুক মোর সনে॥
প্রধান কুটুম্ব তব হয় মম ভ্রাতা।
আদরে বাটীতে আন কহি মিষ্টকথা॥
পূর্ব্বকোপে যদি কিছু কহে মোর ভাই।
সহ্য সমাবেশ কর, তাহে ক্ষতি নাই॥
কুম্ভনসী-কথা শুনি মধুদৈত্য হাসে।
যোড়হাত করি গেল রাবণের পাশে॥
রাবণ বলে, করেছিলে বড়ই প্রমাদ।
আমার ভগিনী আন, এত বড় সাধ॥
স্বর্গ মর্ত্ত্য পাতালে আমারে করে ডর।
যম নাহি যায় ভয়ে লঙ্কার ভিতর॥
কত বল ধর তুমি, কত আছে সেনা।
কোন্ সাহসেতে দেহ লঙ্কাপুরে হানা॥
তোরে বান্ধি লইতাম সাগরের পার।
ভস্মরাশি করিতাম মথুরা তোমার॥
ভগ্নী আসি বিস্তর কাঁদিল পায়ে ধরে।
ভগ্নীরে কাতর দেখি ক্ষমিলাম তোরে॥
মধুদৈত্য রাবণের বন্দিল চরণ।
যোড়হাত করি বলে, শুনহ রাবণ॥
তোমার সংগ্রামে হরিহর করে ভয়।
আমারে করহ কোপ, উপযুক্ত নয়॥
হীনবীর্য্য দৈত্য আমি, তুমি মহাবল।
ক্ষমা কর অপরাধ আমার সকল॥
পরম পণ্ডিত তুমি লঙ্কার ঈশ্বর।
আমার মথুরা তব ভোগের ভিতর॥
মার্জ্জনা করহ দোষ অবোধ জনার।
পদধূলি দেহ আসি আলয়ে আমার॥
হাসি হাসি রথ হৈতে নামিয়া রাবণ।
মধুদৈত্য আলয়েতে করিল গমন॥
আগে আগে মধুদৈত্য পশ্চাতে রাবণ।
অন্তঃপুরে প্রবেশ করিল দুইজন॥
সিংহাসনে বসাইল রাজা দশাননে।
যথাযোগ্য স্থানে বসে অন্য যত জনে॥
দৈত্যের আদরে তুষ্ট লঙ্কার ঈশ্বর।
দশানন বলে, তব চরিত্র সুন্দর॥
মধুদৈত্য বলে, আজি থাক এইখানে।
কালি গিয়া যুদ্ধ কর পুরন্দর-সনে॥
রাজা বলে, কালি কুম্ভকর্ণের শয়ন।
কুম্ভকর্ণ নিদ্রা গেলে যুঝে কোন্ জন॥
নানা ভোগে রাবণেরে ভুঞ্জায় দানব।
তথা হৈতে চলে রাজা পাইয়া গৌরব॥
রাবণ বলিছে, দৈত্য, শুন মোর বাণী।
আরম্ভ করিব যুদ্ধ থাকিতে রজনী॥
কত অস্ত্র আছে তব জাঠি ও ঝকড়া।
কত সেনা আছে তব হাতী আর ঘোড়া॥
আপন কটক ল'য়ে চলহ সত্বর।
লুটিব অমরাবতী রাত্রির ভিতর॥
রাত্রির ভিতর স্বর্গে করিব সংগ্রাম।
আসিবার কালে হেথা করিব বিশ্রাম॥





মধু দৈত্যের হাতী ঘোড়া কটক বিস্তর।
সাজিয়া রাবণ সঙ্গে চলিল সত্বর॥



### রাবণ কর্ত্তৃক অমরাবতী আক্রমণ

অন্তরীক্ষে ঠাট সব উঠে মুড়ে-মুড়ে।
রাত্রি দুই প্রহরে অমরাবতী বেড়ে॥
বিষম অমরাবতী না পারে লঙ্ঘিতে।
রহিল অসংখ্য ঠাট বেড়ি চারিভিতে॥
ত্রিভুবন জিনি স্থান অমরনগরী।
প্রবাল মাণিক্য মণি শোভে সারি সারি॥
সুবর্ণ-নির্ম্মিত পুরী বিচিত্র গঠন।
উভেতে প্রাচীর তিন শতেক যোজন॥
শতেক যোজন পুরী আড়ে পরিসর।
দীর্ঘে ওর নাহি তার, বায়ু-অগোচর॥
একৈক যোজন এক দুয়ার গঠন।
বহু অক্ষৌহিণী ঠাট দ্বারের রক্ষণ॥
সোনার কপাট খিল পর্ব্বতের চূড়া।
সোনার হুড়কা, তাহে নবরত্ন বেড়া॥
শত অক্ষৌহিণী ঠাট ইন্দ্রের গণনা।
চারি অংশ করি সেনা চারি দ্বারে থানা॥
ঐরাবত উচ্চৈঃশ্রবা থাকে চারিদ্বারে।
নাহিক কাহার শক্তি পথ লঙ্ঘিবারে॥
শতবৃন্দ ভিতরে আছয়ে অন্তঃপুরী।
শচী দেবকন্যা তথা পরমাসুন্দরী॥
পরমাসুন্দরী শচী, তিনি মুখ্যা রাণী।
ত্রিভুবন জিনি রূপ দেবতামোহিনী॥
পদ্মকোটি ঘর আছে পুরীর ভিতর।
নানারত্ন পরিপূর্ণ পরম-সুন্দর॥
রত্নেতে নির্ম্মিত ঘর, দুয়ার চৌতারা।
কত দেবকন্যা তাহে রূপে মনোহরা॥
স্থানে স্থানে শোভিত বিচিত্র নাট্যশালা।
দেবকন্যা ল'য়ে ইন্দ্র করে তাহে খেলা॥
নাহি শোক-দুঃখ নাহি অকাল-মরণ।
ত্রিভুবন জিনি স্থান ভুবনমোহন॥
সদানন্দময় সে অমরাবতী নাম।
যত দেব আসি তথা করয়ে বিশ্রাম॥
নানারঙ্গে নৃত্য তথা করে পক্ষিগণ।
কুসুম সুগন্ধে সবে আনন্দে মগন॥
প্রমাদ পড়িল, তাহা ইন্দ্র নাহি জানে।
অমরনগরী আসি বেড়িল রাবণে॥
রাবণ বেড়িল স্বর্গ শুনি পুরন্দর।
দেবগণে ল'য়ে গেল বিষ্ণুর গোচর॥
বিষ্ণুর নিকটে ইন্দ্র করেন স্তবন।
রাবণে মারিয়া রক্ষা কর দেবগণ॥
দেখিয়া ইন্দ্রের ত্রাস হাসে নারায়ণ।
দেবগণে আশ্বাসিয়া বলেন বচন॥
নারায়ণ বলেন, শুনহ পুরন্দর।
এ শরীরে আমি না মারিব লঙ্কেশ্বর॥
তোমারে কহি যে ইন্দ্র, শুনহ কারণ।
আমা-বিনা কারো হাতে না মরে রাবণ॥
ব্রহ্মা দিয়াছেন বর তপে হ'য়ে তুষ্ট।
বিনা নর-বানরেতে না মরিবে দুষ্ট॥
পৃথিবীমণ্ডলে আমি হব অবতার।
সবংশেতে রাবণেরে করিব সংহার॥
দেবতার হাতে কভু না মরে রাবণ।
যুদ্ধ করি খেদাড়িয়া দেহ দেবগণ॥
বিষ্ণুর আজ্ঞায় ইন্দ্র যায় শীঘ্রগতি।
যুঝিবারে সাজিলেন অমরের পতি॥
ত্রিভুবন-উপরে ইন্দ্রের অধিকার।
দশদিক্‌পাল আসি হৈল আগুসার॥
দক্ষিণে কুবের আর কৈলাস উত্তরে।
যক্ষ-রক্ষ ল'য়ে আসে যুঝিবার তরে॥
একবার রাবণের যুদ্ধে পায় লাজ।
আরবার আইল কুবের যক্ষরাজ॥
যম-মৃত্যু সংগ্রামে আইল দুই জন।
একবার যুদ্ধে দোঁহে জিনিল রাবণ॥



ভঙ্গ দিয়া পলাইল রাবণের যুদ্ধে।
আরবার আইল ইন্দ্রের অনুরোধে॥
পাতালেতে বাসুকীরে জিনিল রাবণ।
সেই কোপে যুঝিতে আইল নাগগণ॥
আইল তিরাশী কোটি চিত্রিণী শঙ্খিনী।
যাহাদের বিষ-জ্বালে দহয়ে মেদিনী॥
একবার রাবণ জিনেছে বরুণেরে।
সেই কোপে বরুণ আইল যুঝিবারে॥
মরুৎ অসুর আর এল বিদ্যাধর।
ভূত প্রেত পিশাচাদি আইল বিস্তর॥
চন্দ্র সূর্য্য আসিল নক্ষত্র আরবার।
রাবণের রণেতে হইল আগুসার॥
শনি-রাহু-কেতু-আদি যত গ্রহগণ।
রাত্রি দিবা ঝড় বৃষ্টি এল সর্ব্বজন॥
সমর দেখিতে আসিলেন মহেশ্বরী।
চৌষট্টি যোগিনী তাঁর সঙ্গে সহচরী॥
দেবীর অসীম মূর্ত্তি ষোড়শী বগলা।
ইন্দ্রাণী রুদ্রাণী দেবী ব্রহ্মাণী কমলা॥
নারসিংহী, বারাহী ধরেন নানা কলা।
কাত্যায়নী, চামুণ্ডা গলেতে মুণ্ডমালা॥
রণে আইলেন দেবী, বেশ ভয়ঙ্কর।
আছুক অন্যের কথা দেবে লাগে ডর॥
রক্তবীজ, আদি সবে মারিলা কটাক্ষে।
রাবণের ডরে রহিলেন অন্তরীক্ষে॥



**● রাবণের সহিত দেবগণের যুদ্ধ ও পরাজয় ●**

স্বর্গলোক মর্ত্যলোক আইল পাতাল।
চারিদিকে পড়ে অস্ত্র অগ্নির উথাল॥
নানা অস্ত্র পড়ে, নাহি যায় সংখ্যা করা।
অমরাবতীতে যেন বরিষয়ে ধারা॥
রাক্ষস করিছে নানা অস্ত্র অবতার।
সুরপুরী বাণেতে হইল অন্ধকার॥
জাঠা, জাঠি, শেল, শূল মুসল মুদ্গর।
খাণ্ডা খরশাণ বাণ অতি ভয়ঙ্কর॥
পড়ে গদা শাবল নাহিক লেখাজোখা।
চারিদিকে ফোটে বাণ যার যত শিক্ষা॥
রথে রথে ঠেকাঠেকি, ভাঙ্গি পড়ে কত।
হস্তী-অশ্ব চাপনেতে হস্তী-অশ্ব হত॥
পড়ে দেব দানব গন্ধর্ব্ব বিদ্যাধর।
লেখাজোখা নাহি, বাণ পড়িছে বিস্তর॥
দেবতা-রাক্ষসে করে অস্ত্র অবতার।
সমগ্র অমরাবতী বাণে অন্ধকার॥
দুই সৈন্য যুদ্ধে পড়ে রক্তে হ'য়ে রাঙ্গা।
রক্তে নদী বহে, যেন ভাদ্র মাসে গঙ্গা॥
হস্তী ঘোড়া ঠাট কত রক্তোপরি ভাসে।
হরিষে পিশাচগুলা মনে মনে হাসে॥
বিম্বকে-বিম্বকে রক্তে বান্ধি ওঠে ফেনা।
শকুনি গৃধিনী তাহে করিছে পারণা॥
ইন্দ্র বলে, রাবণ করহ যুদ্ধছল।
জনে জনে যুঝ, দেখি কার কত বল॥
শুনিয়া ইন্দ্রের কথা হাসিল রাবণ।
মোর সনে যুঝেছে সকল দেবগণ॥
বরুণ কুবের যম জিনেছি মান্ধাতা।
যুঝিবে আমার সনে, কে আছে দেবতা॥
হেনকালে শনি গেল রাবণের পাশে।
দশমাথা খসি পড়ে, দেবগণ হাসে॥
রাবণ বিকৃত-দেহ সংগ্রাম-ভিতরে।
দেখি যত দেবগণ উপহাস করে॥
দশমাথা খসি পড়ে, বল নাহি টুটে।
ব্রহ্মার বরেতে তার দশমাথা উঠে॥
একবার ভিন্ন শনির নাহি আর রণ।
উড়িল শনির প্রাণ দেখিয়া রাবণ॥
ব্রহ্মার বরেতে মাথা খসিলে না মরে।
পলাইয়া গেল শনি রাবণের ডরে॥
শনি পলাইল দেখি রাক্ষসেরা হাসে।
হেনকালে গেল যম রাবণের পাশে॥





যমেরে দেখিয়া অগ্রে দশানন হাসে।
মরিবারে কেন যম, এলি মোর পাশে ॥
যম বলে, রাক্ষস, কি করিস অহঙ্কার।
করিতাম তোরে আমি সে দিন সংহার ॥
ভাগ্যেতে বাঁচিলি প্রাণে ব্রহ্মার কারণ।
ব্রহ্মা আজি নাহি হেথা, জীবি কতক্ষণ ॥
আছয়ে চৌষট্টি রোগ যমের সংহতি।
রাবণের অঙ্গে প্রবেশিল শীঘ্রগতি ॥
জগতের মায়া জানে রাজা দশানন।
ব্রহ্ম-অগ্নি শরীরেতে জ্বালিল তখন ॥
পুড়ি মরে রোগ সব, পরিত্রাহি ডাকে।
সবে গেল যমঠাঁই পড়িয়া বিপাকে ॥
রোগ পীড়া পলাইল, দশানন হাসে।
মোর কাছে যম, তুমি দর্প কর কিসে ॥
যম বলে, রাবণ, কি করিস অহঙ্কার।
মোর হাতে হবে তোর সবংশে সংহার ॥
রোগপীড়া পলাইল, মনে পেলি আশ।
আমার দণ্ডেতে তোর সবংশে বিনাশ ॥
করিলি বিস্তর তপ হইতে অমর।
অমর হইতে ব্রহ্মা নাহি দিলা বর ॥
অবশ্য মরণ হবে, যাবি মোর ঘর।
চক্ষু পাকাইয়া গর্জ্জে যমের কিঙ্কর ॥
যমরাজ-রাবণ দুজনে গালাগালি।
দূর হৈতে শুনে কুম্ভকর্ণ মহাবলী ॥
ধেয়ে যায় কুম্ভকর্ণ যমে গিলিবারে।
কুম্ভকর্ণ দেখি যম পলাইল ডরে ॥
পলাইয়া রহে যম ইন্দ্রের গোচর।
দেখিয়া যমের ভঙ্গ কহে পুরন্দর ॥
সর্ব্বজন মরে যম, তোমা-দরশনে।
তুমি ভঙ্গ দিলে, যম যুঝে কোন্ জনে ॥
হেনকালে পবন বহিল মহাঝড়।
উড়াইয়া রাক্ষসে একত্র কৈল জড় ॥
রাবণের যত ঠাট ঝড়ে উড়াইল।
ভয়েতে রাবণ রাজা চিন্তিত হইল ॥

কুম্ভকর্ণ বীরে ঝড়ে উড়াইতে নারে।
কুম্ভকর্ণ চলিল পবনে গিলিবারে ॥
কুম্ভকর্ণে দেখিয়া পবন দিল রড়।
পলাইল পবন, ঘুচিল সব ঝড় ॥
পবন পলায়ে গেল পেয়ে মনে ডর।
বরুণ প্রবেশ করে রণের ভিতর ॥
বরুণের মায়াতে সকল জলময়।
জল দেখি রাবণের লাগে বড় ভয় ॥
কুম্ভকর্ণের নাহি ভয়, দুর্জ্জয় শরীর।
আর যত সেনা সবে হইল অস্থির ॥
বরুণের মায়া চূর্ণ করিতে রাবণ।
অগ্নিবাণ ধনুকেতে যুড়িল তখন ॥
অগ্নিবাণ রাবণের অগ্নি-অবতার।
অগ্নিবাণে সব জল করিল সংহার ॥
বরুণের মায়া যদি ভাঙ্গিল রাবণ।
রণেতে প্রবেশ করে যত গ্রহগণ ॥
একাদশ রুদ্র এল, দ্বাদশ ভাস্কর।
স্বর্গ মর্ত্ত্য পাতাল হইল দীপ্তিকর ॥
একেবারে হইল দ্বাদশ সূর্য্যোদয়।
ভয়েতে রাক্ষসগণ গণিল সংশয় ॥
ধনুকেতে যোড়ে রাজা বাণ ব্রহ্মজাল।
বাণ হৈতে বরিষয়ে অগ্নির উথাল ॥
রাবণের বাণেতে দেবতাগণ কাঁপে।
সূর্য্যতেজ নিভাইল রাবণ প্রতাপে ॥
যতেক দেবতাগণে জিনিল রাবণ।
মেঘনাদ জয়ন্ত দুজনে বাজে রণ ॥
দুই রাজপুত্র যুঝে, দুজনে প্রধান।
কেহ কারে নাহি জিনে, দুজনে সমান ॥
মেঘনাদ-বাণেতে জয়ন্ত পায় ডর।
পলায়ে জয়ন্ত গেল পাতাল ভিতর ॥
পুলোম দানব তার মাতামহ হয়।
পাতালে লুকায়ে রহে তাহার আলয় ॥
ইন্দ্রস্থানে বার্ত্তা কহে যত দেবগণ।
আচম্বিতে জয়ন্তে না দেখি কি কারণ ॥



মেঘনাদ-বাণ বুঝি না পারি সহিতে।
আছে কিনা আছে বেঁচে, না পারি বলিতে॥
অন্তঃপুরে নারীগণ যুড়িল ক্রন্দন।
যম গিয়া ইন্দ্রে কহে প্রবোধ-বচন॥
পরলোকে গেলে মোর সঙ্গে হৈত দেখা।
মরে নাই জয়ন্ত সে পাইয়াছে রক্ষা॥
পুলোম দানব, তার পাতালে নিবাস।
লুকাইয়া জয়ন্ত রয়েছে তার পাশ॥
যমের প্রবোধে ইন্দ্র সংবরে ক্রন্দন।
তবে দেবরাজ গেল চণ্ডীর সদন॥
তোমা-বিদ্যমানে দেবগণের সংহার।
রাবণে মারিয়া মাতা কর প্রতিকার॥
চৌষট্টি যোগিনী ছিল দেবীর সংহতি।
যুঝিতে যোগিনীগণ চলে শীঘ্রগতি॥
যুঝিতে যোগিনীগণ নানা কাচ কাচে।
রক্ত মাংস খাইয়া যোগিনী সব নাচে॥
দেখিলে যোগিনী সবে মহাভয় করে।
একৈক যোগিনী শত রাক্ষসে সংহারে॥
দশানন বলে, মাতা, কর অবধান।
যুদ্ধ সংবরিয়া তুমি যাহ নিজ স্থান॥
রাবণ যোগিনী-যুদ্ধ দেখি ভয়ঙ্কর।
যোড়হাতে স্তুতি করে দেবীর গোচর॥
মোর সনে মাতা তব কিসে বিসংবাদ।
তোমার চরণে নাহি করি অপরাধ॥
শঙ্কর সেবক আমি, তুমি মা শঙ্করী।
এ কারণ তব সনে যুদ্ধ নাহি করি॥
আমারে জিনিয়া তব হইবে কি কাজ।
তুমি যদি হার মাতা, পাবে বড় লাজ॥
রাবণের বচনে চণ্ডীর হৈল হাস।
চৌষট্টি যোগিনী লয়ে চলিলা কৈলাস॥
একে একে দেবগণে জিনিল রাবণ।
ইন্দ্র ও রাবণ দুইজনে বাজে রণ॥
ঐরাবতে চড়ে ইন্দ্র, বজ্র-অস্ত্র হাতে।
সাজিয়া রাবণরাজা এল দিব্যরথে॥
ইন্দ্রের সে বজ্র-অস্ত্র করিছে গর্জ্জন।
বজ্রের গর্জ্জন শুনি চিন্তিত রাবণ॥
হেনকালে কুম্ভকর্ণ আইল ধাইয়া।
ইন্দ্রের সম্মুখে আসি রহে দাণ্ডাইয়া॥
কুম্ভকর্ণ বলে, ইন্দ্র, আর যাবি কোথা।
স্বর্গপুরী নি-বসতি করিব দেবতা॥
বজ্র-বিনা ইন্দ্র, তোর আর নাহি বাড়া।
দন্তে চিবাইয়া বজ্র ক'রে যাব গুঁড়া॥
ইন্দ্র বলে, কুম্ভকর্ণ, ছাড় অহঙ্কার।
বজ্র-অস্ত্রে আমি তোরে করিব সংহার॥
মহামন্ত্র পড়ি ইন্দ্র বজ্রবাণ ফেলে।
লাফ দিয়া কুম্ভকর্ণ বজ্র-অস্ত্র গিলে॥
বজ্র-অস্ত্র গিলি বীর ছাড়ে সিংহনাদ।
দেখি যত দেবগণ গণিল প্রমাদ॥
চলিল সে কুম্ভকর্ণ দেবতা গিলিতে।
ভয়েতে দেবতাগণ ধায় চারিভিতে॥
সৃষ্টিনাশ-হেতু তারে সৃজিল বিধাতা।
চারিভিতে লাফ দিয়া গিলিছে দেবতা॥
অমর দেবতাগণ, নাহিক মরণ।
নাসিকা কর্ণের পথে পলায় তখন॥
শ্রবণ-নাসিকা-পথ ঘরের দুয়ার।
তাহা দিয়া দেবগণ পলায় অপার॥
স্বর্গ হৈতে দেবগণে আছাড়িয় ফেলে।
হাত, পা ভাঙ্গিয়া যায় পড়ি ভূমিতলে॥
কুম্ভকর্ণ-রণে কারো নাহি অব্যাহতি।
হইল সমর স্বর্গে সমুদয় রাতি॥
এক দিবা রাত্রি মাত্র কুম্ভকর্ণ জাগে।
কুম্ভকর্ণ নিদ্রা গেল সুখী দেবভাগে॥
ছয় মাসে কুম্ভকর্ণ একদিন জাগে।
রজনী প্রভাতে রক্ষা পায় দেবভাগে॥
রাত্রি পোহাইল, বীর নিদ্রায় বিহ্বল।
এতক্ষণে রক্ষা পায় দেবতাসকল॥
কুম্ভকর্ণ নিদ্রা গেলে রাবণ চিন্তিত।
রথে তুলি লঙ্কাপুরে পাঠায় ত্বরিত॥





ইন্দ্রসহ রাবণের বাজে মহারণ।
দুইজনে নানা বাণ করে বরিষণ॥
দুইজনে বাণ মারে, নাহি লেখাজোখা।
চারিদিকে ফেলে বাণ, যার যত শিখা॥
দুইজনে সম, কেহ না পারে জিনিতে।
প্রস্বাপন-বাণ ইন্দ্রের পড়িল মনেতে॥
ইন্দ্র বলে কৌতুক দেখহ দেবগণ।
প্রস্বাপন-বাণে বন্দী করিব রাবণ॥
ব্রহ্মমন্ত্র পড়ি ইন্দ্র প্রস্বাপন এড়ে।
ব্রহ্ম-অস্ত্র রাবণের গায়ে গিয়া পড়ে॥
স্পর্শমাত্র নিদ্রা যায় হেন প্রস্বাপণ।
রথোপরি রাবণ নিদ্রায় অচেতন॥
অচেতন হ'য়ে পড়ে রথের উপরে।
সকল দেবতা আসি বেড়ে রাবণেরে॥
লোহার শিকলে বান্ধে হাতে ও গলায়।
রাবণে বান্ধিয়া লৈল ঐরাবত-পায়॥
অবনীতে লোটে রাবণের দশ মাথা।
দশানন দশা দেখি হাসেন দেবতা॥
হিঁচড়িয়া ল'য়ে যায়, বুক ছ'ড়ে যায়।
ঐরাবত-দন্ত ঠেকে রাবণের গায়॥
খান খান হয় অঙ্গ, দন্ত দিয়া চিরে।
পরিত্রাহি ডাকে রাজা বিষম প্রহারে॥
হরষিত দেবগণ জিনিয়া রাবণ।
শিরে হাত দিয়া কান্দে নিশাচরগণ॥
রাবণ হইল বন্দী দেখে মেঘনাদ।
রথে চড়ি অন্তরীক্ষে করে সিংহনাদ॥
মেঘনাদ গর্জ্জে যেন মেঘের গর্জ্জন।
ঘরে নাহি যাস ইন্দ্র, ফিরি দে রে রণ॥
রাবণ-কুমার আমি নাম মেঘনাদ।
আজিকার যুদ্ধে তোর পড়িল প্রমাদ॥
পিতারে করিলি বন্দী আমা-বিদ্যমানে।
বিনাশিব স্বর্গপুরী আজিকার রণে॥
গর্জ্জিতেছে মেঘনাদ থাকিয়া আকাশে।
মেঘনাদ-গর্জ্জনেতে দেবরাজ-হাসে॥

তোর ঠাঁই শুনিলাম অপূর্ব্ব কাহিনী।
পিতা হৈতে পুত্র বড়, কোথাও না শুনি॥
এত যদি দুইজনে হৈল গালাগালি।
দুইজনে যুদ্ধ বাজে, দোঁহে মহাবলী॥
অন্তরীক্ষে মেঘনাদ মেঘে হয় লুকি।
মেঘের আড়েতে যুঝে কুমার ধানুকী॥
নানা অস্ত্র মেঘনাদ ফেলে চারিভিতে।
ফাঁফর হইল ইন্দ্র, না পারে সহিতে॥
অন্তরীক্ষে থাকি বাণ ফেলে ঝাঁকে ঝাঁকে।
কোথা হৈতে পড়ে বাণ, কেহ নাহি দেখে॥
খাণ্ডা খরশাণ শেল শূল একধারা।
চারিভিতে পড়ে, যেন আকাশের তারা॥
নানা-অস্ত্র মেঘনাদ করে বরিষণ।
জর্জ্জর হইল বাণে যত দেবগণ॥
ইন্দ্রে ছাড়ি দেবগণ পলায় তখন।
একেশ্বর থাকি ইন্দ্র করে মহারণ॥
সন্ধান পূরিয়া ইন্দ্র ঊর্দ্ধদৃষ্টে চায়।
কোথা হৈতে আসে বাণ, দেখিতে না পায়॥
সহস্র চক্ষেতে ইন্দ্র না পায় দেখিতে।
দেখিতে না পায়, আর না পারে সহিতে॥
মেঘনাদ জুড়িলেক বন্ধ নাগপাশ।
তাহা দেখি দেবগণে লাগিল তরাস॥
মেঘনাদ জানে নানা বাণের সুশিক্ষা।
যজ্ঞেতে পাইল বাণ, নাহি কারো রক্ষা॥
এক বাণে ভুজঙ্গম অনেক জন্মিল।
হাতে গলে দেবরাজে বান্ধিয়া পাড়িল॥
বিষের জ্বালায় ইন্দ্র হইল মূর্চ্ছিত।
ইন্দ্রে ছাড়ি দেবগণ পলায় ত্বরিত॥
স্বর্গ ছাড়ি পলায় যতেক দেবগণ।
রাক্ষসেতে রাবণের ছাড়ায় বন্ধন॥
ইন্দ্রে বাঁধে মেঘনাদ পিতা-বিদ্যমান।
মেঘনাদে দশানন করিছে বাখান॥
আমারে বান্ধিয়াছিল ইন্দ্র দেবরাজ।
হেন ইন্দ্রে বান্ধিয়া করিলে পুত্রকাজ॥



ইন্দ্রকে বান্ধিয়া পুত্র, লহ লঙ্কাপুরী।
তবে আমি লুটিব এ অমর-নগরী॥
মেঘনাদ বলে, পিতা, আজ্ঞা কর তুমি।
ইন্দ্রকে বান্ধিয়া আগে ল'য়ে যাই আমি॥
মেঘনাদ-বাক্য শুনি কহে দশানন।
আজ্ঞা দিনু, কর তাহা যাহে তব মন॥
আজ্ঞা পেয়ে মেঘনাদ ইন্দ্রকে ধরিল।
রথের নিকটে গিয়া কহিতে লাগিল॥
পিতারে বান্ধিয়াছিলি ঐরাবত-পায়।
বান্ধিব তোমারে ইন্দ্র, রথের চাকায়॥
ইন্দ্রে বান্ধি পাঠাইল লঙ্কার ভিতর।
অমরনগরী লুটে রাজা লঙ্কেশ্বর॥
একে দশানন, তাহে অমর-নগরী।
বাছিয়া বাছিয়া লুটে স্বর্গবিদ্যাধরী॥
নানা-রত্ন-মাণিক্য ভাণ্ডার হৈতে নিল।
স্বর্গবিদ্যাধরী তথা অনেক পাইল॥
শচীরে খুঁজিয়া ফিরে রাজা দশানন।
শচী ল'য়ে দেবগণ হৈল অদর্শন॥
শচী তরে রাবণের ছিল বড় আশ।
শচীরে না পেয়ে রাজা হইল নিরাশ॥
ইন্দ্রের নন্দনবন দেখে মনোহর।
প্রবেশে নন্দনবনে রাজা লঙ্কেশ্বর॥
পারিজাত বৃক্ষ উপাড়িল ডালে মূলে।
লুটিয়া অমরাবতী চলে কুতূহলে॥
লঙ্কার ভিতরে গিয়া করিল দেয়ান।
ছত্রিশ কোটি সম্মুখে কটক প্রধান॥
মেঘনাদ গেল তবে বাপের গোচর।
জিজ্ঞাসে রাবণ, কোথা আছে পুরন্দর॥
ইন্দ্র করিয়াছে বড় দুর্গতি আমার।
হেন ইন্দ্রে বান্ধি কোথা রেখেছ কুমার॥
মেঘনাদ বলে, তবে বাপের গোচর।
বান্ধিয়া রেখেছি ইন্দ্রে লঙ্কার ভিতর॥
লোহার শৃঙ্খলে বান্ধিয়াছি হাতে গলে।
পাথর চাপায়ে বুকে রাখি যজ্ঞস্থলে॥

এত যদি কহে মেঘনাদ বীরবর।
রাজার প্রসাদ পায় বাপের গোচর॥
মেঘনাদে রাজা তবে করিছে বাখান।
ধন্য ধন্য পুত্র মোর বীরের প্রধান॥
নানা-অলঙ্কার দিল, মাথে দিল মণি।
অযুতেক বিদ্যাধরী দিলেন নাচনী॥
বাপের প্রসাদ পেয়ে হরিষ-অন্তরে।
কুতূহলে দেবকন্যা ল'য়ে রতি করে॥
বহু ধন পায় লুটি অমরনগরী।
দিগ্বিজয়-দ্রব্য রাজা আনে লঙ্কাপুরী॥
দেব দানবের কন্যা ল'য়ে কেলি করে।
ত্রিভুবন জিনিল সে রাজা লঙ্কেশ্বরে॥
কৌতুকেতে লঙ্কাপুরে আছে লঙ্কেশ্বর।
সকল দেবতা গেল ব্রহ্মার গোচর॥
আচম্বিতে ব্রহ্মা, তব সৃষ্টি পায় নাশ।
দিবা রাত্রি নাহি চন্দ্র সূর্য্যের প্রকাশ॥
আচম্বিতে স্বর্গ আসি ঘেড়ে লঙ্কেশ্বর।
ইন্দ্রকে বান্ধিয়া নিল লঙ্কার ভিতর॥
ছাড়িয়াছে দেবগণ স্বর্গের বসতি।
কি প্রকারে দেবরাজ পাবে অব্যাহতি॥
এতেক শুনিয়া ব্রহ্মা ভাবেন বিষাদে।
রাবণেরে বর দিয়ে পড়িনু প্রমাদে॥
দেবগণে রাখি ব্রহ্মা চলিল সত্বর।
একেশ্বর ব্রহ্মা গেল লঙ্কার ভিতর॥
পাদ্য-অর্ঘ্য দিয়া পূজা করিল রাবণ।
ভক্তিভরে পূজে রাজা ব্রহ্মার চরণ॥
আচম্বিতে কেন প্রভু, হেথা আগমন।
আজ্ঞা কর, আছে তব কোন্ প্রয়োজন॥
বিরিঞ্চি বলেন, দুষ্ট কৈলি সৃষ্টি নাশ।
রাত্রি দিন নাহি চন্দ্র সূর্য্যের প্রকাশ॥
ইন্দ্রে বান্ধি লঙ্কাতে আনিলি কি কারণ।
স্বর্গপুরে নাহি রহে যত দেবগণ॥
যোড়হাতে বলে রাজা ব্রহ্মার গোচর।
ত্রিভুবন জিনিলাম পেয়ে তব বর॥





সকলে জিনিনু আমি তোমার প্রসাদে।
ইন্দ্রে বান্ধিয়াছে মোর পুত্র মেঘনাদে ॥
যজ্ঞশালে রাখিয়াছে দেব পুরন্দরে।
আজ্ঞা কর, আনি আমি তোমার গোচরে ॥
ব্রহ্মা বলিলেন, রাজা, চল যজ্ঞশালা।
দেখাইবে মেঘনাদ-যজ্ঞ নিকুম্ভিলা ॥
আগে আগে যান ব্রহ্মা, পশ্চাতে রাবণ।
তার পাছু চলিলা রাক্ষস বিভীষণ ॥
মেঘনাদ-যজ্ঞ দেখি বিধাতার হাস।
মেঘনাদে বলে ব্রহ্মা করিয়া প্রকাশ ॥
তব পিতা ইন্দ্র-রণে পায় পরাজয়।
হেন ইন্দ্রে জিন তুমি সংগ্রামে দুর্জ্জয় ॥
তব বাণে ত্রিভুবন হইল কম্পিত।
আজি হৈতে তব নাম হৈল ইন্দ্রজিৎ ॥
বর মাগ ইন্দ্রজিৎ তুষ্ট হৈনু আমি।
সৃষ্টি রক্ষা কর ইন্দ্রে ছাড়ি দিয়া তুমি ॥
ইন্দ্রজিৎ বলে, আগে দেহ তুমি বর।
তবে আমি ছাড়িব এ দেব পুরন্দর ॥
অমর হইব আমি, কর সংবিধান।
অন্য বর আমি নাহি চাহি তব স্থান ॥
ইন্দ্রজিৎ-কথা শুনি বিরিঞ্চির হাস।
অমর হইলে তুমি মোর সর্ব্বনাশ ॥
ব্রহ্মা বলে, দিনু বর শুন ভালমতে।
ত্রিভুবন জিনিবে যে যজ্ঞের ফলেতে ॥
এই যজ্ঞ ভঙ্গ তোর করিবে যে জন।
সেই জন হবে তোর বধের কারণ ॥
এ সন্ধি শুনিয়াছিল রক্ষঃ বিভীষণ।
তারি জন্যে ইন্দ্রজিতে বধিল লক্ষ্মণ ॥
ইন্দ্রে এনে দিল তবে ব্রহ্মা-বিদ্যমান।
অধোমুখে রহে ইন্দ্র পেয়ে অপমান ॥
ব্রহ্মা বলিলেন, ইন্দ্র কিবা ভাব মনে।
এ দুঃখ পাইলে ব্রহ্মশাপের কারণে ॥
তোমার শাপের কথা পড়ে মোর মনে।
পূর্ব্বকথা কহি ইন্দ্র, শুন সাবধানে ॥
কৌতুকেতে এক কন্যা সৃজিলাম আমি।
রাজ্যভোগে পূর্ব্বকথা পাসরিলে তুমি ॥
অহল্যা কন্যার নাম রাখিনু যতনে।
আইল গৌতম মুনি আমা-দরশনে ॥
অহল্যার রূপ দেখি মুনি অচেতন।
লাজে মুনি প্রকাশ না করে কদাচন ॥
বুঝিয়া মুনির মন কন্যা দিনু দান।
কন্যা ল'য়ে কৈল মুনি স্বস্থানে প্রস্থান ॥
তপস্যাতে গেল মুনি তমসার কূলে।
হেনকালে গেলে তুমি পড়িবার ছলে ॥
অহল্যা গৌতম-পত্নী পরমাসুন্দরী।
গৌতমের রূপ ধরি গেলে তার পুরী ॥
সতী-কন্যা অহল্যা সে সর্ব্বলোকে জানে।
তোমারে আসন জল দিল স্বামী-জ্ঞানে ॥
নারী জাতি নাহি জানে মায়া-ব্যবহার।
বলে ধরি তুমি তারে করিলে শৃঙ্গার ॥
হেনকালে তপ করি, মুনি এল ঘরে।
সর্ব্বজ্ঞ গৌতম মুনি চিনিল তোমারে ॥
অহল্যারে শাপ আগে দিলা মুনিবর।
পাষাণ হইয়া থাক অনেক বৎসর ॥
আপনি হবেন প্রভু রাম-অবতার।
পদধূলি দিলে তিনি তোমার নিস্তার ॥
অহল্যা পাষাণী হৈল যে মুনির শাপে।
তোমারে সে মুনি শাপ দিল মহাকোপে ॥
তোর অনাচার ইন্দ্র, রহিল ঘোষণা।
তোরে পড়াইয়া ভাল, পেলাম দক্ষিণা ॥
ভগে অভিলাষ তোর, ইন্দ্র তুই ঠগ।
আমার শাপেতে তোর গায়ে হ'ক ভগ ॥
শাপ দিল মহামুনি, খণ্ডন না যায়।
হইল সহস্র ভগ ইন্দ্র, তব গায় ॥
ধরিয়া মুনির পায়ে করিলে ক্রন্দন।
পরদার-পাপ মোর করহ খণ্ডন ॥
মুনি বলে, খণ্ডন না যায় এই পাপ।
এই পাপে পরে তুমি পাবে মনস্তাপ ॥



মুনির বচন কভু না যায় খণ্ডন।
এত দুঃখ পেলে ব্রহ্ম-শাপের কারণ॥
বিরিঞ্চি বলেন, ইন্দ্র, কহি তব কাণে।
রামনাম মন্ত্র তুমি জপ রাত্রিদিনে॥
ইহা বিনা তোমার নাহিক প্রতিকার।
রামনামে হয় সর্ব্ব পাপের সংহার॥
এক নামে সহস্র নামের ফল হয়।
রামনাম-তুল্য নাহি চারিবেদে কয়॥
এতেক বলিয়া ব্রহ্মা গেলেন স্বস্থান।
ইন্দ্র গেল স্বর্গপুরে পেয়ে প্রাণদান॥
ব্রহ্মার কারণে ইন্দ্র পেয়ে অব্যাহতি।
আইল অমরাবতী আপন বসতি॥
দেবরাজ রাত্রিদিন রামনাম জপে।
পরিত্রাণ পায় ইন্দ্র পরদার-পাপে॥
দিগ্বিজয় করি রাবণ এল নিজ ঘর।
চৌদ্দযুগ রাজ্য করে লঙ্কার ঈশ্বর॥
আর চৌদ্দযুগ ছিল রাবণের আয়ু।
সীতার চুলেতে-ধরি হইল অল্পায়ু॥
লঙ্কাতে করিল রাজ্য মালী ও সুমালী।
পরে রাজ্য করিল কুবের মহাবলী॥
তৎপরে লঙ্কায় রাজ্য করিল রাবণ।
তব কৃপাবলে এবে রাজা বিভীষণ॥
অগস্ত্যের কথা শুনি শ্রীরামের হাস।
কহ কহ বলি রাম করিলা প্রকাশ॥
রাবণের দিগ্বিজয় কহিলা হে মুনি।
রাবণ-অধিক হনূমানেরে বাখানি॥
বহুস্থানে শুনি রাবণের পরাজয়।
হনূমান-পরাজয় কোথাও না হয়॥
গিরি গন্ধমাদন রাত্রির মধ্যে আনে।
হনূমান-সম বীর নাহি ত্রিভুবনে॥

● হনূমানের বিবরণ ●

অগস্ত্য বলেন, কি কহিব তার কথা।
হনূমান গুণ কত না জানে দেবতা॥
এতেক তাহার গুণ কহিতে না জানি।
সংক্ষেপেতে কহি কিছু, শুন রঘুমণি॥
জননী অঞ্জনা তার, জনক পবন।
হনূমান-জন্মকথা করিব বর্ণন॥
অঞ্জনা বানরী ছিল পরম সুন্দরী।
তারে বিভা করিলেক বানর কেশরী॥
বানরীর রূপ গুণ বড়ই অদ্ভুত।
রূপে আলো করে, যেন পড়িছে বিদ্যুৎ॥
মলয়-পর্ব্বত পরে কেশরীর ঘর।
অঞ্জনা লইয়া কেলি করে নিরন্তর॥
প্রবেশিল চৈত্রমাস বসন্ত-সময়।
আইল পবন-দেব পর্ব্বত-মলয়॥
অঞ্জনার রূপে বায়ু আকুল-হৃদয়।
করিতে না পারে কিছু, কেশরী দুর্জ্জয়॥
একদিন একাকিনী পাইয়া পবন।
পরিধান উড়াইয়া দিল আলিঙ্গন॥
অঞ্জনা বলেন, বায়ু, কৈলে জাতি-নাশ।
দেবতা হইয়া তব বানরী-বিলাস॥
বায়ু বলে, কিছু আর না বল অঞ্জনা।
তব রূপ দেখি আমি পাসরি আপনা॥
শাস্ত্রে মহাপাপ পর-রমণী-গমনে।
জাতিকুল বিচার করয়ে কোন্ জনে॥
সকল সংবরি তুমি যাহ নিজঘরে।
জন্মিবে দুর্জ্জয় বীর তোমার উদরে॥
এতেক বলিয়া বায়ু গেল নিজ স্থান।
আঠার মাসেতে জন্ম নিল হনূমান্॥
অমাবস্যা দিনে হৈল হনূর জনম।
জন্মমাত্রে সেই দিন বিশাল বিক্রম॥





জন্মিয়া মায়ের কোলে করে স্তন্যপান।
উদিত হইল রক্তবর্ণ ভানুমান॥
ফলজ্ঞানে ধরিতে সে চাহিল কৌতুকে।
অঞ্জনা'র কোল হৈতে উঠে অন্তরীক্ষে॥
পর্ব্বত হইতে সূর্য্য লক্ষেক যোজন।
এক লাফে উঠে তথা পবননন্দন॥
জন্মমাত্র বালক সে উঠিল আকাশে।
সূর্য্যকে ধরিতে যায় অসীম সাহসে॥
গ্রহণ লাগিবে সূর্য্য সেই সে দিবসে।
ধাইয়াছে রাহু সূর্য্য গিলিবার আশে॥
হনুমানে দেখি রাহু পলাইল ডরে।
কহিল সকল কথা ইন্দ্রের গোচরে॥
মম অধিকার ইন্দ্র, দিলে তুমি কারে।
না জানি কে আসিয়াছে সূর্য্যে গিলিবারে॥
শুনিয়া রাহুর কথা ইন্দ্রের তরাস।
সূর্য্যকে গিলিতে কেবা করিয়াছে আশ॥
ঐরাবতে চড়ি ইন্দ্র বজ্র হাতে ল'য়ে।
সূর্য্যের নিকটে হনু দেখিল আসিয়ে॥
হনুমানে দেখি ইন্দ্র ভয়েতে অস্থির।
সুমেরু পর্ব্বত জিনি প্রকাণ্ড শরীর॥
ঐরাবত-মাথা রাঙ্গা হিঙ্গুলে মণ্ডিত।
তাহা দেখি হনুমান হৈল হরষিত॥
সূর্য্যে এড়ি যায় ঐরাবতেরে ধরিতে।
কোপেতে উঠিল ইন্দ্র বজ্র ল'য়ে হাতে॥
ক্রুদ্ধ হ'য়ে দেবরাজ আপনা পাসরে।
বিনা দোষে বজ্রাঘাত হনু শিরে করে॥
হনুমান্ পীড়িত হইল বজ্রাঘাতে।
অচেতন হ'য়ে পড়ে মলয় পর্ব্বতে॥
নিরখিয়া অঞ্জনার উড়িল পরাণ।
ব্যাকুল হইয়া কান্দে, কোলে হনুমান্॥
পুত্র পুত্র বলি করে অঞ্জনা ক্রন্দন।
হেনকালে আইলেন দেবতা পবন॥
অঞ্জনা বলেন, নাথ, তব অপকর্ম্মে।
পাপেতে জন্মিল পুত্র, মরিল অধর্ম্মে॥
অঞ্জনার বচনে পবন পড়ে লাজে।
জগতের প্রাণ আমি ধরি কোন্ কাজে॥
জগতে ত হই আমি জীবনের নিধি।
পুত্র মরে আমার কৌতুক দেখে বিধি॥
বিধাতা করিল সৃষ্টি করি বড় আশ।
স্বর্গ-মর্ত্ত্য-আদি আজি করিব বিনাশ॥
বহে শ্বাস পবন সে লোকের জীবন।
পবন রোধিল অচেতন ত্রিভুবন॥
স্থাবর জঙ্গম আদি মরে যত জীবী।
অচেতন মুনি সব সকল পৃথিবী॥
অচেতন ইন্দ্র-আদি সকল দেবতা।
সৃষ্টিনাশ হয় দেখি চিন্তিত বিধাতা॥
মলয়-পর্ব্বতে ব্রহ্মা আসিয়া সত্বর।
বলেন, পবন, শুন আমার উত্তর॥
সৃষ্টি সৃজিলাম আমি বহুতর ক্লেশে।
হেন সৃষ্টি নাশ কর, যুক্তি না আইসে॥
পবনে সৃজিনু আমি লোকের জীবন।
শ্বাসেতে পবন বহে এই সে কারণ॥
হেন বায়ু রোধ করি মারিলা জগৎ।
আপনি মরিবে বুঝি, কর সেইমত॥
আত্মা রাখ, সৃষ্টি রাখ, শুনহ উত্তর।
চারিযুগে পুত্র তব হইবে অমর॥
শুনিয়া ব্রহ্মার কথা পবনের হাস।
রুদ্ধ ছিল পবন, সে করিল প্রকাশ॥
আপনা প্রকাশ যদি করিল পবন।
স্বর্গ মর্ত্ত্য পাতাল উঠিল ত্রিভুবন॥
বিধাতা বলেন, শুন কহি দেবগণ।
হনুমানে আশীর্ব্বাদ করহ এখন॥
সর্ব্ব-অগ্রে যম বলে, আমি দিনু বর।
আমা হৈতে নাহি তব মরণের ডর॥
দেবতা বরুণ বর দিলেন তখন।
না হবে আমার জলে তোমার মরণ॥
অগ্নি বলে, হনুমান, দিলাম এ বর।
অগ্নিতে না পুড়িবে তোমার কলেবর॥



যত যত দেবতা যতেক বল ধরে।
আপন আপন বল দিলেন তাহারে॥
ইন্দ্র বলে, হনুমান পবননন্দন।
বড় লজ্জা পাইলাম তোমার কারণ॥
যেই বজ্রাঘাতে তুমি হইলা অস্থির।
সে বজ্রসমান হ'ক তোমার শরীর॥
ব্রহ্মা বলে, মারুতি, তোমারে দিনু বর।
মম বরে হও তুমি অজর অমর॥
আপনি দিলেন বর, আপনি বিমর্ষে।
ধ্যানে জানিলেন, ব্রহ্মশাপ হবে শেষে॥
বর দিয়া দেবগণ গেল নিজ স্থান।
মলয় পর্ব্বতে রহিলেক হনূমান॥
পিতৃঘরে আছে বীর পর্ব্বতশিখর।
নানা বিদ্যা মল্লযুদ্ধ শিখিল বিস্তর॥
পড়িবারে গেল বীর ভার্গবের স্থানে।
চারি বেদ মল্লযুদ্ধ শিখে চারি দিনে॥
পড়াইতে নারে, গুরু তারে ঘৃণা করে।
কুপিয়া ভার্গব মুনি শাপ দিলা তারে॥
বানর হইয়া কর গুরুকে যে ঘৃণা।
বল বুদ্ধি বিক্রম সে পাসর আপনা॥
সেই শাপে হনুমান আপনা পাসরে।
তেঁই পলাইয়াছিল সে বালির ডরে॥
হনুমান-বীর যদি আপনারে জানে।
ভুবন জিনিতে পারে দিনেকের রণে॥
অযুত বৎসর যদি করি পরিশ্রম।
বলিতে না পারি হনূমানের বিক্রম॥
রাম, তুমি আপনি সাক্ষাৎ নারায়ণ।
তোমার সেবক তার কি কব কথন॥
যত গুণ ধরে বীর, কি কহিতে পারি।
শ্রীরাম, বিদায় দেহ, দেশে গতি করি॥
দুই বর্ষ ধরি পূর্ব্ব বৃত্তান্ত কহিয়া।
স্বদেশে গেলেন মুনি বিদায় লইয়া॥
নানা ধনে পূজা রাম করেন তাঁহার।
মহাহৃষ্ট অগস্ত্য পাইয়া পুরস্কার॥
কৃত্তিবাস পণ্ডিতের বাক্য সুধাভাণ্ড।
বাল্মীকি-আদেশে গায় গীত উত্তরকাণ্ড॥



● রামসীতার জন্য বিশ্বকর্ম্মার প্রমোদভবন নির্ম্মাণ ও তাহাতে রামসীতার বাস ●

শ্রীরাম করেন রাজ্য ধর্ম্ম-পরায়ণ।
রাজ্যে নাহি দুর্ভিক্ষ কি অকাল-মরণ॥
শ্রীরাম বলেন ভরত শুনহ বচন।
করহ রাজ্যের চর্চ্চা ল'য়ে সভাজন॥
যুদ্ধ করি অবসাদ হ'য়েছে আমার।
অন্তঃপুরে রব আমি দিয়া রাজ্যভার॥
কিছুদিন বিশ্রাম করিব, আছে মন।
তিন ভাই মিলি কর প্রজার পালন॥
মন দিয়া শুন ভাই, বচন আমার।
সাবধানে থাকিয়া পালিবে রাজ্যভার॥
অন্তঃপুরে রব আমি, করিয়াছি মনে।
নিরন্তর সাবধানে পাল প্রজাগণে॥
যোড়হাতে ভরত করেন নিবেদন।
সেবক হইয়া রাজ্য ক'রেছি পালন॥
চৌদ্দবর্ষ রাজ্য ছাড়ি করিলে গমন।
পাদুকা করিয়া রাজা পালি প্রজাগণ॥
সাক্ষাতে আপনি আছ রাজ্যের ঈশ্বর।
ত্রিভুবন-ভিতরে কাহারে করি ডর॥
সুখে অন্তঃপুরে তুমি থাক মনোরথে।
সেবক হইয়া রাজ্য পালিবে ভরতে॥
ভরতের বাক্যে তুষ্ট হৈলা রঘুনাথ।
আলিঙ্গন দিলা রাম প্রসারিয়া হাত॥
তিন ভাই শ্রীরামে করিলা প্রণিপাত।
অন্তঃপুরে চলিলেন প্রভু রঘুনাথ॥
অন্তঃপুরে গেলা রাম হরষিত-মন।
সীতা করিলেন রাম-চরণ-বন্দন॥
রাম বলে, শুন সীতা, আমার বচন।
লঙ্কাপুরে যথা স্বর্ণ-অশোক-কানন॥





দেবকন্যা ল'য়ে রাবণ তথা কেলি করে।
তাহার অধিক পুরী রচিব সুন্দরে ॥
তুমি আমি তাহে কেলি করিব দু'জন।
নানাবর্ণ পুষ্প বৃক্ষ করিব রোপণ ॥
রঘুনাথের আনন্দে ব্রহ্মা পুলকিত।
ডাক দিয়া বিশ্বকর্ম্মে আনিলা ত্বরিত ॥
ব্রহ্মা বলে, বিশ্বকর্ম্মা, কর অবধান।
রামের অশোকবন করহ নির্ম্মাণ ॥
ব্রহ্মার বচনে বিশ্বকর্ম্মা হরষিত।
অযোধ্যানগরে আসি হৈল উপনীত ॥
বসি আছে রঘুনাথ হরষিত-মন।
হেনকালে বিশ্বকর্ম্মা বন্দিল চরণ ॥
ব্রহ্মা পাঠাইয়া মোরে দিল তব স্থান।
সোনার অশোক-বন করিতে নির্ম্মাণ ॥
মনে মনে বিশ্বকর্ম্মা করেন যুকতি।
নির্ম্মায়ে অশোকবন জন্মাই পিরীতি ॥
সোনার অশোকবন করিল নির্ম্মাণ।
দেখিতে সুন্দর বড় হৈল সেই স্থান ॥
সুবর্ণের বৃক্ষ সব ফলফুল ধরে।
ময়ূর ময়ূরী নাচে, ভ্রমর গুঞ্জরে ॥
সুললিত পক্ষিরব শুনিতে মধুর।
নানাবর্ণ পক্ষী ডাকে আনন্দে প্রচুর ॥
বিকশিত পদ্মবন শোভে সরোবরে।
রাজহংসগণ আসি তথা কেলি করে ॥
সরোবর-চারিপার্শ্বে সুবর্ণের গাছ।
কেলি করে জলজন্তু, নানাবর্ণ মাছ ॥
মণি-মাণিক্যেতে বান্ধা যত বৃক্ষ গুঁড়ি।
স্থানে স্থানে স্থাপিয়াছে রত্নময় পীঁড়ি ॥
চন্দ্রোদয় হয় যেন আকাশ-উপরে।
তেমনি উদ্যান-শোভা পুরীর ভিতরে ॥
বিশ্বকর্ম্মা নির্ম্মাইল অশোক-কানন।
ত্রিভুবন জিনি স্থান অতি সুশোভন ॥
অশোক-কানন দেখি রাম হৈলা সুখী।
প্রবেশ করেন তাহে লইয়া জানকী ॥

অশোকের বৃক্ষতলে চলিলেন রঙ্গে।
জানকীরে ল'য়ে তথা বসান উৎসঙ্গে ॥
শত শত বিদ্যাধরী সীতার যে দাসী।
নানারূপে সেবা করে রঘুনাথে তুষি ॥
সীতা-রূপ দেখি রাম হরষিত মনে।
সীতারে তোষেন রাম মধুর-বচনে ॥
বিদ্যাধরীগণ এল অপ্সরা বিমলা।
প্রথম যৌবনা তারা জিনি শশিকলা ॥
বিদ্যাধরীগণ আছে শ্রীরামের পাশে।
সীতারে দেখিয়া রাম অন্যে নাহি ভাষে ॥
প্রথম যৌবনা সীতা লক্ষ্মী-স্বরূপিণী।
ত্রৈলোক্য জিনিয়া রূপ ভুবন-মোহিনী ॥
এত রূপ দিয়া তাঁরে সৃজিলা বিধাতা।
কাঁচা-স্বর্ণবর্ণ-রূপে আলো করে সীতা ॥
দেখিয়া সীতার রূপ জুড়ায় যে আঁখি।
চন্দ্রানন রামচন্দ্র, সীতা চন্দ্রমুখী ॥
পূর্ণ-অবতার রাম, সীতা মনোহরা।
চান্দের পাশেতে যেন শোভা পায় তারা ॥
আনন্দে আছেন রাম সীতা-সম্ভাষণে।
রাজকর্ম্ম এড়ি কেলি করে রাত্রিদিনে ॥
সীতার সেবায় রাম সদা তুষ্টমতি।
শচীর সেবায় যথা তুষ্ট শচীপতি ॥
এক-একদিনে সীতা একেক মূর্ত্তি ধরে।
একদিন অষ্টরূপ বিষ্ণু ভাণ্ডিবারে ॥
সাত হাজার বর্ষ রাম সীতাদেবী সঙ্গে।
ছয়ঋতু বঞ্চেন করেন নানা রঙ্গে ॥
নিদাঘ কালেতে চৈত্র বৈশাখ যে মাসে।
আনন্দে ডুবেন রাম কেলি-রঙ্গরসে ॥
বিকসিত পদ্ম শোভে চারি সরোবরে।
মধুলোভে নলিনীতে ভ্রমর গুঞ্জরে ॥
রৌদ্রেতে পৃথিবী পুড়ে, রবি যে প্রবল।
সীতার সঙ্গেতে রাম সদা সুশীতল ॥
বরষা দেখিয়া রাম পরম কৌতুকী।
জলজন্তু-কলরব, তৃষিত চাতকী ॥



প্রমত্ত ময়ূর নাচে ময়ূরীর সঙ্গে।
অশোক বনেতে রাম বঞ্চিলেন রঙ্গে॥
সীতার সঙ্গেতে রাম পরম উল্লাসে।
বরষা হইল গত, শরৎ প্রকাশে॥
আসিয়া শরৎ ঋতু প্রকাশ হইল।
নির্ম্মল চন্দ্রমা আর কুমুদ ফুটিল॥
ফুটিল কেতকী দেখি অতি-সুশোভন।
ছাড়িল বরষা ডাক, শরৎ গর্জ্জন॥
মন্দ মন্দ বরিষণ, বায়ু বহে ধীরে।
আনন্দেতে শরৎ বঞ্চিলা রঘুবরে॥
কার্ত্তিকে হেমন্ত ঋতু বরিষে সঘনে।
হিমময় বরিষণ অশোকের বনে॥
সুরঙ্গ নারঙ্গ ফল বিস্তর সুন্দর।
নারিকেল আদি যত ফল বহুতর॥
পরম হরষে আর সুখেতে বিশেষ।
এইরূপে শ্রীরামের হেমন্তের শেষ॥
শিশির-উদয়ে হৈল প্রবল যে শীত।
শীতকাল পেয়ে রাম পরম-পিরীত॥
দিনে দিনে মলিন হইল শশধর।
রজনী প্রবল হৈল অতি ভয়ঙ্কর॥
দেখি কোটি-সূর্য্যতেজ ধরে রঘুবীর।
দূরে গেল শীত, রাম বঞ্চিলা শিশির॥
উদিত বসন্ত-ঋতু সর্ব্ব ঋতু-সার।
কৌতুক-সাগরে রাম করেন বিহার॥
ফুটিল অশোক যে মাধবী নাগেশ্বর।
প্রমত্ত ময়ূর নাচে, গুঞ্জরে ভ্রমর॥
পরম কৌতুকী রাম দেখি ঋতুরাজ।
কেলিরস বিনা তাঁর নাহি কিছু কাজ॥
এইরূপে দোঁহে সাত হাজার বৎসর।
রাত্রিদিন কেলিরসে থাকে নিরন্তর॥
পঞ্চমাস গর্ভ হইল সীতার উদরে।
কৌতুকে শ্রীরাম কিছু জিজ্ঞাসে সীতারে॥
গর্ভবতী হৈলে, কিবা খেতে অভিলাষ।
কোন্ দ্রব্য খাবে সীতা, করহ প্রকাশ॥
লাজে হেঁটমাথা করে সীতা চন্দ্রমুখী।
সংসারের দ্রব্যে অভিলাষ নাহি দেখি॥
এক দ্রব্য খেতে মোর হইয়াছে মন।
একদিন আজ্ঞা পেলে যাই তপোবন॥
যমুনার কূলে শ্রাদ্ধ করে মুনিগণে।
খাইতাম সে তণ্ডুল মুনিকন্যা সনে॥
মুনিপত্নী-সঙ্গে যেতাম স্নান করিবারে।
হংস খেদাড়িয়া পিণ্ড খাইতাম তীরে॥
যোগী ঋষি মুনি তথা করে পিণ্ডদান।
হংসেতে ভাঙ্গিয়া পিণ্ড করে খান খান॥
সত্য করিয়াছি আমি মুনিপত্নী-স্থানে।
দেশে গেলে সম্ভাষ করিব তোমা সনে॥
এই সত্য পালিবারে দেহ ত মেলানি।
নানা ধনে তুষিব সে মুনির রমণী॥
সীতার কথায় রাম বিস্মিত যে মনে।
কালি দিব মেলানি, যাইতে তপোবনে॥

● ভদ্র নামক মন্ত্রীর নিকট শ্রীরামের সীতা-সম্বন্ধে জনাপবাদ শ্রবণ ●

এতেক আশ্বাস রাম দিলেন সীতারে।
সাত হাজার বৎসরান্তে আইলা বাহিরে॥
সহস্র বৃহন্দ বাহি আইলা যখন।
পাত্রমিত্র কাণাকাণি করিছে তখন॥
রাবণের ঘরে সীতা ছিলা দশমাস।
হেন সীতা ল'য়ে রাম করেন বিলাস॥
হেনকালে আসি রাম বাহির চৌতারা।
দেয়ানে বসিলা রাম সভাখণ্ড পূরা॥
পাত্রমিত্র ভয় পেয়ে করে কাণাকাণি।
সীতা-নিন্দা রঘুনাথ শুনিলা আপনি॥
সীতা-নিন্দা শুনি রাম ত্রাসিত অন্তরে।
সীতাদেবী না জানেন থাকি অন্তঃপুরে॥
ধর্ম্মে রাজ্য কৈল বড় দশরথ বাপ।
নানা সুখ ভুঞ্জে লোক, না জানে সন্তাপ॥





আমি রাজা হৈতে হে কে আছে কেমন।
রাজ্য-ব্যবহার কিছু কহ পাত্রগণ॥
এতেক জিজ্ঞাসে রাম সভার ভিতর।
নিঃশব্দ হইল লোক না দেয় উত্তর॥
ভদ্র-নামে মহাপাত্র উঠে আচম্বিতে।
রামের সম্মুখে কথা কহে যোড়হাতে॥
পাত্র সে দুর্ম্মুখ বড়, কারে নাহি ভয়।
নিষ্ঠুর হইয়া কথা রাম অগ্রে কয়॥
পাত্র বলে, রঘুনাথ কর অবধান।
রঘুবংশে আছি আমি পাত্রের প্রধান॥
সর্ব্বলোকে চিন্তে প্রভু, তোমার কল্যাণ।
তোমার প্রসাদে রাজ্যে নাহি অসম্মান॥
দশরথ রাজার রাজত্ব যেই কালে।
সুবর্ণের পাত্র প্রজা নিত্য নিত্য ফেলে॥
এখন ফেলিছে পাত্র দিনেক অন্তর।
নির্ধন হ'তেছে রাজ্য, শুন রঘুবর॥
শ্রীরাম বলেন, কেন নির্ধন সংসার।
রাজা হ'য়ে করিলাম কোন্ অবিচার॥
রাজার পুণ্যেতে প্রজা বঞ্চে অতি সুখে।
নৃপতির পাপে প্রজা থাকে অতি দুখে॥
ভদ্র বলে, রঘুনাথ, কহিতে যে নারি।
পাত্র হ'য়ে অধিক, কহিতে ভয় করি॥
শ্রীরাম বলেন, ভদ্র না হও চিন্তিত।
যে পাত্র নির্ভয়ে কহ, সেই সে উচিত॥
যোড়হাতে কহে ভদ্র করিয়া প্রণাম।
এক নিবেদন মোর শুন প্রভু রাম॥
ভদ্র বলে, রঘুনাথ, যাই যথা তথা।
সর্ব্বলোকে কহে প্রভু, সীতার বারতা॥
দেবাসুর যুদ্ধ-মত হইয়াছে রণ।
সীতা উদ্ধারিলা রাম মারিয়া রাবণ॥
দোষ না বুঝিয়া সীতা আনিয়াছে ঘর।
নির্ম্মল-কুলেতে কালি দিলা রঘুবর॥
যে নারী কোলেতে করি লইল রাক্ষসে।
রাখিয়াছে সেই নারী নিজ গৃহবাসে॥
এই অপযশ তব সর্ব্বজন ঘোষে।
তোমার সম্মুখে কেহ নাহি কয় ত্রাসে॥
এত যদি কহে ভদ্র পাত্র সে দুর্ম্মুখ।
বজ্রাঘাত পড়ে যেন রামের সম্মুখ॥
রামের নিকটে ছিল যত পাত্রগণ।
শ্রীরাম বলেন, কহ যথার্থ বচন॥
পাইয়া রামের আজ্ঞা বলে পাত্রগণ।
যা বলিল ভদ্র প্র.., সে সত্য বচন॥
শুনিয়া শ্রীরঘুনাথ ছাড়েন নিশ্বাস।
গাহিল উত্তরকাণ্ড কবি কৃত্তিবাস॥

### ● সীতাকে বনবাস দিবার উদ্দেশে শ্রীরামচন্দ্রের মন্ত্রণা ●

পাত্রমিত্র সবাকারে দিলেন মেলানি।
অভিমানে শ্রীরামের চক্ষে ঝরে পানি॥
নিদাঘ-সময়, রবি অতি খরতর।
সরোবরে স্নান-হেতু যান রঘুবর॥
একেশ্বর যান, কেহ নাহিক সহিত।
সরোবরকূলে গিয়া হৈল উপনীত॥
পর্ব্বত জিনিয়া সেই সরোবর-পাড়।
চারিধারে শোভিছে বিচিত্র ফুলঝাড়॥
দক্ষিণে রজক বস্ত্র কাচে স্বর্ণপাটে।
স্নান-হেতু চলে রাম উত্তরের ঘাটে॥
অঙ্গ ডুবাইয়া রাম শিরে ঢালে পানি।
দ্বন্দ্ব হয় রজকের, শুনেন কাহিনী॥
দুই জনে কথা কহে শ্বশুর-জামাই।
এই দুই-জন বিনা আর কেহ নাই॥
শ্বশুর বলিছে, তুমি কুলেতে কুলীন।
সর্ব্বগুণ ধর তুমি ধোপেতে ধুপিন॥
নিজ গোত্র-প্রধান আছিল তব পিতা।
ধনী মানী দেখি তোরে দিলাম দুহিতা॥
কিবা দোষ করে কন্যা, মার কোন্ ছলে।
আমার বাটীতে কন্যা এল রাত্রিকালে॥



একেশ্বরী এল কন্যা, বড় পাই ভয়।
পিতৃগৃহে যুবকন্যা শোভা নাহি পায় ॥
এত যদি জামাতারে বলিল শ্বশুর।
বাক্‌ছলে জামাতা সে বলিছে প্রচুর ॥
যে কথা কহিলে তুমি কহিতে না পারি।
থাকুক তোমার গৃহে তোমার ঝিয়ারী ॥
দ্বিতীয় প্রহর নিশি, কেহ নাহি সাথী।
কাহার আশ্রয়ে কালি বঞ্চিলেক রাতি ॥
পৃথিবীর রাজা রাম সংবরিতে পারে।
রাবণ হরিল সীতা ফিরি আনে ঘরে ॥
রাম-হেন নহি আমি পৃথিবীর পতি।
জ্ঞাতি বন্ধু খোঁটা দিবে, আমি হীন জাতি ॥
শ্বশুর ঘরেতে গেল শুনিয়া বচন।
থাকিয়া উত্তর ঘাটে শুনে নারায়ণ ॥
ভদ্র যত বলিল, রামের মনে লয়।
শ্রীরাম ভাবেন, ভদ্র-বাক্য মিথ্যা নয় ॥
রজকের মুখে শুনি নিষ্ঠুর বচন।
ঘরে চলিলেন রাম বিবস-বদন ॥
মনেতে ভাবেন রাম অনেক বিষাদ।
সীতা ল'য়ে পড়ে হেথা আর পরমাদ ॥
পঞ্চমাস গর্ভ আছে সীতার উদরে।
জায়ে-জায়ে এক ঠাঁই ব'সেছেন ঘরে ॥
সীতার মাথায় কেহ দিতেছে চিরুণী।
সীতারে জিজ্ঞাসা করে যতেক রমণী ॥
সীতারে চাহিয়া বলে যত নারীগণ।
দশ মুণ্ড কুড়ি হস্ত কেমন রাবণ ॥
তোমা ল'য়ে লঙ্কাপুরে করেছে দুর্গতি।
ভূমিতে লিখহ, তার মুণ্ডে মারি লাথি ॥
সীতা বলে, সে ছারে না দেখি কোন কালে।
ছায়ামাত্র দেখিয়াছি সাগরের জলে ॥
তথাপি জিজ্ঞাসা করে যত নারীগণ।
জলেতে দেখেছ ছায়া, কেমন রাবণ ॥
রাবণ লিখিতে সীতা মনে কৈল সাধ।
বিধির নির্ব্বন্ধ হেথা পড়িল প্রমাদ ॥
হাতে খড়ি ধরে সীতা দৈবের নির্ব্বন্ধ।
দশ মুণ্ড কুড়ি হস্ত লিখে দশস্কন্ধ ॥
গর্ভবতী নারী, হাই উঠে সর্ব্বক্ষণ।
সদাই অলস সীতা ভূমিতে শয়ন ॥
সুখের সাগরে দুঃখ ঘটায় বিধাতা।
নেতের অঞ্চল পাতি শুইলেন সীতা ॥
ভাবিতে ভাবিতে রাম যান অন্তঃপুরী।
রামে দেখি বাহির হইল যত নারী ॥
সীতা-পার্শ্বে দেখে রাম রাবণ লিখন।
সত্য অপযশ মম করে সর্ব্বজন ॥
পড়িয়া আমার হাতে জন্ম গেল দুঃখে।
তবু উচ্চ বচন নাহিক সীতা-মুখে ॥
সাধে কি সীতার জন্য লোকে করে বাদ।
সীতাত্যাগী হব আমি, আর নাহি সাধ ॥
সীতারে দেখিয়া রাম আসিলা বাহিরে।
মনোদুঃখে তাঁহার নয়নে অশ্রু ঝরে ॥
সত্যহেতু মম পিতা ত্যজেন আমায়।
সত্য কার্য্য করি যদি, লোকে শোভা পায় ॥
সীতাসম রূপ গুণ কোথাও না শুনি।
রূপগুণ দেখি তারে না দিনু সতিনী ॥
সীতা লাগি বলিলেন পিতা দশরথে।
আপনি আসিয়া ব্রহ্মা দিলা হাতে হাতে ॥
দেশে আনিলাম সীতা করিয়া আশ্বাস।
হেন সীতা লাগি লোকে করে উপহাস ॥
উপহাস করে লোক, সহিতে না পারি।
ডাক দিয়া রঘুনাথ আনিলা দুয়ারী ॥
দুয়ারী ডাকিয়া রাম বলেন বচন।
ঝাঁট আন শত্রুঘ্ন ভরত লক্ষ্মণ ॥
পাইয়া রামের আজ্ঞা সে দ্বারী সত্বর।
তিন জনে আনি দিল রামের গোচর ॥
তিন ভাই আসিয়া বন্দিল শ্রীচরণ।
তিন ভায়ে ল'য়ে যুক্তি করেন তখন ॥
যে কর্ম্ম করিলে লজ্জা পায় সভা ভাগ।
আমা-সবাকার যুক্তি করি পরিত্যাগ ॥





শ্রীরাম বলেন আর না বল উত্তর।
সীতা লাগি লজ্জা পাই সভার ভিতর॥
মোর অপযশ যত, নারীর কারণ।
অকীর্ত্তি হইলে বর্জ্জি তোমা তিনজন॥
আমার বচন শুন ভাইরে লক্ষ্মণ।
সীতা ল'য়ে রাখ গিয়া মুনি-তপোবন॥
বাল্মীকির তপোবন খ্যাত চরাচরে।
দেশের বাহিরে সীতা রাখ ল'য়ে দূরে॥
কালি সীতা বলিলেন আমারে আপনি।
নানারত্নে তুষিব সে মুনির ব্রাহ্মণী॥
এই কথা কহ গিয়া প্রাণের লক্ষ্মণ।
রামের আজ্ঞায় তুমি চল তপোবন॥
একথা কহিলে তাঁর পড়িবেক মনে।
সীতা যাবে আপনি মুনির তপোবনে॥
শীঘ্র যাহ, লক্ষ্মণ আমার কর হিত।
রথে তুলি ল'য়ে যাহ সুমন্ত্র-সহিত॥
তুমি আর সীতাদেবী সুমন্ত্র সারথি।
আর যেন কোন জন না যায় সংহতি॥
এত যদি নিষ্ঠুর কহিলা রঘুনাথ।
তিন ভায়ের মুণ্ডে যেন পড়ে বজ্রাঘাত॥
হাহাকার করি লক্ষ্মণ ছাড়য়ে নিঃশ্বাস।
কি দোষে সীতারে তুমি দিবে বনবাস॥
তুমি স্বামী থাকিতে হইবে অনাথিনী।
কেমনে বঞ্চিবে বনে হ'য়ে রাজরাণী॥
বিনা দোষে সীতারে না দেহ মনস্তাপ।
রঘুবংশ নষ্ট হবে, সীতা দিলে শাপ॥
দেশের বাহির নাহি কর সীতা-স্ত্রী।
সীতা ছাড়া হৈলে হবে হত-লক্ষ্মী-শ্রী॥
যদি রঘুনাথ, সীতা করিবে বর্জ্জন।
ভিন্ন গৃহে রাখ সীতা এই নিবেদন॥
শ্রীরাম বলেন, ভাই, না কর বিষাদ।
সীতা গৃহে থাকিলে, হইবে অপবাদ॥
দিলাম আমার দিব্য, কর পরিহার।
সীতার লাগিয়া কেন কহ বার বার॥
শ্রীরামের কথায় লক্ষ্মণে লাগে ভয়।
সুমন্ত্রে আনিয়া তবে কথাবার্ত্তা কয়॥

## • সীতার বনবাস •

রথ-সহ সুমন্ত্রেরে রাখিয়া দুয়ারে।
লক্ষ্মণ প্রবেশ করে সীতার আগারে॥
লক্ষ্মণের অশ্রুজলে সর্ব্ব-অঙ্গ তিতে।
লক্ষ্মণে দেখিয়া পরিহাস করে সীতে॥
আইস দেবর, আজি বড় শুভদিন।
এবে হে দেবর তুমি, হ'য়েছ প্রবীণ॥
চৌদ্দবর্ষ একত্রেতে বঞ্চিলাম বনে।
রাজ্যশ্রী পাইয়া তুমি পাসরিলে মনে॥
কহিয়াছি কত মন্দকথা অবিনয়।
তেকারণে দেবর হে, হয়েছ নির্দ্দয়॥
বৈদেহ-নিকটে তুমি, সীতাদেবী বলে।
বার্ত্তা কহ দেবর হে, আছত কুশলে॥
তোমা না দেখিয়া সদা পোড়ে মম মন।
উত্তর না দেহ কেন বিরস-বদন॥
লক্ষ্মণ বলেন, যত বল অনুচিত।
তোমা-দরশনে মম আছয়ে নিশ্চিত॥
রাজার মহিষী তুমি, থাক অন্তঃপুরে।
সেবক আদেশ-বিনা আসিতে কি পারে
সীতারে প্রণাম করি বন্দিলা চরণ।
ভাগ্যফলে পাইলাম তোমার দর্শন॥
আশীর্ব্বাদ করি কহে সীতা-ঠাকুরাণী।
কি কারণে অন্তঃপুরে আইলা আপনি॥
অকস্মাৎ দেবর হে, কেন আগমন।
মনেতে বিস্মিত হৈনু না জানি কারণ॥
লক্ষ্মণ বলেন, মাতা, কর অবধান।
শ্রীরামের আজ্ঞায় আইনু তব স্থান॥
কালি তুমি কহিয়াছ রাম-বিদ্যমানে।
সাক্ষাৎ করিতে যাবে মুনিপত্নী সনে॥



আইলাম তব স্থানে এই সে কারণ।
মম সঙ্গে চল বাল্মীকির তপোবন॥
মণি-রত্ন ধন লহ যেবা লয় চিতে।
নানা রত্ন ল'য়ে আসি উঠ দিব্যরথে॥
এত শুনি জানকীর হইল উল্লাস।
স্বরূপ কহিলে তুমি, কিংবা উপহাস॥
লক্ষ্মণ বলেন, দেবী বুঝহ আপনি।
তোমা দু'জনার কথা আমি কিসে জানি॥
কহিতে এমন কথা কে সাহস করে।
পরিহাস করিতে তোমারে কেবা পারে॥
ইহা শুনি সীতাদেবী চলিলা ভাণ্ডারে।
নানা রত্ন আনিলেন অতি-যত্ন ক'রে॥
হীরা-মণি মাণিক্যের আভরণ আনি।
লইলা চন্দন-গন্ধ সীতা-ঠাকুরাণী॥
নানা-রত্ন-অলঙ্কার সীতাদেবী ল'য়ে।
পট্টবস্ত্রে বান্ধিলেন আনন্দিত হয়ে॥
বহুমূল্য ধন ল'য়ে সীতাদেবী নড়ে।
পরম কৌতুকে সীতা রথে গিয়া চড়ে॥
হেনকালে জানকীরে বলেন লক্ষ্মণ।
তুমি আমি সুমন্ত্র-সারথি তিন জন॥
আছয়ে রামের আজ্ঞা যাব গুপ্তবেশে।
বাল-বৃদ্ধ-যুবা কেহ নাহি জানে দেশে॥
সীতা-সঙ্গে যেতে চাহে অনেক রমণী।
সবারে আশ্বাস দেন সীতা-ঠাকুরাণী॥
মায়া সংবরিয়া সবে থাক নিজ ঘরে।
মুনিপত্নী প্রণমিয়া আসিব সত্বরে॥
রথেতে চড়িল সীতা পরম-হরষে।
ঘরে চলি গেল সবে সীতার আশ্বাসে॥
সীতারূপে আলো করে দ্বাদশ-যোজন।
সীতা-বিনা অন্ধকার রামের ভবন॥
দুর্ব্বল হইল লোক, ছাড়ে রাজলক্ষ্মী।
রাজ্যখণ্ডে অমঙ্গল হইতেছে দেখি॥
নদী স্রোত ছাড়ে, লোক ছাড়িল আহার।
দিবস দুপুরে হৈল ঘোর অন্ধকার॥
সূর্য্যের কিরণ ছাড়ে পৃথিবীমণ্ডল।
সীতার বিদায় দেখি বৃক্ষ ছাড়ে ফল॥
ভরত-শত্রুঘ্ন আছে রামের নিকটে।
লক্ষ্মণ সীতারে লয়ে যাইল কপটে॥
সীতা বলে, আজি কেন দেখি অমঙ্গল।
নাহি জানি আমি রঘুনাথের কুশল॥
শাশুড়ীরে না কহিনু আসিবার কালে।
মনোদুঃখ বুঝি তাঁর হৈল সেই ফলে॥
বামেতে দেখেন সর্প, শৃগাল দক্ষিণে।
অমঙ্গল দেখি সীতা কহেন লক্ষ্মণে॥
লক্ষ্মণ, অশুভ নানা দেখি কেন পথে।
না যাব অযোধ্যা ফিরে, হেন লয় চিতে॥
লক্ষ্মণ সীতার বাক্যে হেঁট কৈল মাথা।
রামের ভয়েতে কিছু না কহিল কথা॥
অধোমুখে কান্দে শুধু চক্ষে বহে পানি।
উত্তর না করে বীর সীতা-বাক্য শুনি॥
সীতা কন, কেন তব বিরস বদন।
দেশে ফিরে যাব, রথ চালাও লক্ষ্মণ॥
আপনি বিদায় লব প্রভুর চরণে।
তবে সে যাইব বাল্মীকির তপোবনে॥
লক্ষ্মণ বলেন, দেবি, না হও ব্যাকুল।
দেখ এই আইলাম যমুনার কূল॥
বিধির নির্ব্বন্ধ কম্ম খণ্ডন না যায়।
এ কূলে রাখিয়া রথ দোঁহে চড়ে নায়॥
পার হ'য়ে যান বাল্মীকির তপোবন।
আগে সীতাদেবী যান, পশ্চাতে লক্ষ্মণ॥
কান্দিতেছে লক্ষ্মণ মনেতে পেয়ে ভয়।
লক্ষ্মণের ক্রন্দনেতে সীতা ভীত হয়॥
কি দুঃখ হইল মনে দেবর লক্ষ্মণ।
কি-কারণে উচ্চৈঃস্বরে করিছ ক্রন্দন॥
লক্ষ্মণ কহেন, কব কেমন সাহসে।
রামের আজ্ঞায় তোমা আনি বনবাসে॥
মহাত্রাস পান সীতা শুনিয়া কাহিনী।
শ্রাবণের ধারা-সম চক্ষে ঝরে পানি॥





এতদূরে আসি মোরে বলিলে লক্ষ্মণ।
কপটে আনিলে বাল্মীকির তপোবন ॥
ধর্ম্মেতে ধার্ম্মিক রাম সংসারে প্রশংসা।
দেশে রাখি কেন নাহি করিলা জিজ্ঞাসা ॥
না দিবেন দেশের মধ্যেতে যদি স্থান।
পরীক্ষা করিয়া কেন কৈলা অপমান ॥
যমুনায় ত্যজি প্রাণ তোমার সম্মুখে।
রঘুবংশে-কলঙ্ক ঘুচুক সর্ব্বলোকে ॥
পাঁচ মাস গর্ভ মোর দেখ বিদ্যমান।
আমি মৈলে মরিবেক রামের সন্তান ॥
আমা লাগি লজ্জা প্রভু পাইলা সভায়।
বিনা-অপরাধে ত্যাগ করিলা আমায় ॥
রাম-হেন স্বামী হোক জন্ম-জন্মান্তরে।
আমি মৈলে কোটি নারী মিলিবে তাঁহারে ॥
সীতার ক্রন্দন শুনি কাতর লক্ষ্মণ।
দু'জনে বসিলা বাল্মীকির তপোবন ॥
লক্ষ্মণ বিদায় মাগে করি যোড়হাত।
কান্দিয়া বলেন সীতা, কোথা রঘুনাথ ॥

### ● শ্রীরামচন্দ্রের সুবর্ণ-সীতা নির্ম্মাণ ●

সীতাদেবী রাখিয়া লক্ষ্মণ বীর নড়ে।
কান্দিতে কান্দিতে বীর নায়ে গিয়া চড়ে ॥
নৌকায় হইয়া পার চড়িলেন রথে।
কোথা রাম বলি সীতা লাগিলা কান্দিতে ॥
কান্দিতে লাগিলা সীতা হইয়া ফাঁফর।
হেনকালে চতুর্দ্দিকে দেখে ভয়ঙ্কর ॥
চারিদিকে চান সীতা, দেখে বনময়।
শার্দ্দূল ভল্লুক দেখি পান বড় ভয় ॥
উচ্চৈঃস্বরে কান্দে সীতা বনের ভিতর।
শিষ্য-সঙ্গে আইল বাল্মীকি মুনিবর ॥
সীতা-বনবাস পূর্ব্বে রচেছেন মুনি।
আসিয়া সীতার স্থানে জিজ্ঞাসে আপনি ॥
জনকের কন্যা, তুমি রামের গৃহিণী।
দশরথ-বধূয়ারী মেদিনী-নন্দিনী ॥
লোক-অপবাদে রাম পাইয়া তরাস।
বিনা-অপরাধে তোমা দিলা বনবাস ॥
ত্রিভুবনে সাধ্বী নাহি তোমার সমান।
অযোধ্যাকাণ্ডেতে আছে তাহার প্রমাণ ॥
পরম-আদরে সীতা ল'য়ে যান মুনি।
সীতারে রাখিল ল'য়ে যথায় ব্রাহ্মণী ॥
সীতার রূপেতে তপোবন আলো করে।
মুনি-পত্নী বলে, লক্ষ্মী এল মোর ঘরে ॥
জানকীরে মুনিপত্নী দিলা আলিঙ্গন।
সীতারে প্রশংসি বলে মধুর বচন ॥
শুভদিন হৈল মাতা, এলে মোর ঘর।
তোমা-দরশনে মোর হরিষ অন্তর ॥
সীতা বলে, কর্ম্মদোষে আমার বর্জ্জন।
তোমা-দরশনে মোর সফল জীবন ॥
মুনিপত্নী-সহিত রহেন তপোবনে।
কান্দিয়া লক্ষ্মণ চলে অযোধ্যা ভুবনে ॥
সুমন্ত্র বলেন, শুন ঠাকুর লক্ষ্মণ।
পূর্ব্বের কাহিনী মোর হইল স্মরণ ॥
বৃদ্ধ নৃপতির কথা পড়িয়াছে মনে।
রঘুবংশে সারথি আমি যাইব কাননে ॥
বাল্মীকি-কবিতা কিছু পড়ে মোর মনে।
দশরথ-যজ্ঞকথা শুন সাবধানে ॥
সপ্তদ্বীপের যত মুনি এল সেই স্থানে।
দশরথ রাজার যজ্ঞের নিমন্ত্রণে ॥
যজ্ঞশালে আসিবারে মুনিগণ-মেলা।
সবে মিলি রাজারে দিলেন যজ্ঞশালা ॥
যজ্ঞফলে নৃপতির চারিপুত্র হবে।
সুরাসুর-অমরাদি সকলে কাঁপিবে ॥
সর্ব্বগুণ ধরিবেক তোমার কুমার।
এক অংশে চারি পুত্র বিষ্ণু-অবতার ॥
চারি তনয়ের পিতা তুমি গুণধাম।
শত্রুঘ্ন লক্ষ্মণ আর ভরত শ্রীরাম ॥



পিতৃসত্য পালিতে শ্রীরাম যাবে বন।
শূন্য ঘর পেয়ে সীতা হরিবে রাবণ ॥
বান্ধিয়া সাগর রাম সৈন্য করি পার।
রাবণে বধিয়া সীতা করিবে উদ্ধার ॥
এগার হাজার বর্ষ প্রজার পালন।
সাত হাজার বর্ষ পরে সীতার বর্জ্জন ॥
দুর্ব্বাসা আসিয়া দ্বারে রহিবেন কোপে।
লক্ষ্মণে বর্জ্জিবে রাম সেই মুনি-শাপে ॥
এত শুনি মহারাজ হেঁট কৈল মাথা।
আমারে কহিল ব্যক্ত না কর এ কথা ॥
আমারে নিষেধি রাজা গেল স্বর্গবাস।
তোমার নিকটে আমি করি হে প্রকাশ ॥
সীতার লাগিয়া তুমি করহ ক্রন্দন।
তোমা-হেন ভায়ে রাম করিবে বর্জ্জন ॥
পূর্ব্বের বৃত্তান্ত এই কহিনু লক্ষ্মণ।
শুনিয়া লক্ষ্মণ বীর বিরস বদন ॥
লক্ষ্মণ বলেন, তুমি কহিলে সংবাদ।
না পারি সহিতে আমি সীতার বিষাদ ॥
আগে কেন রাম মোরে না কৈল বর্জ্জন।
এড়াতাম এই দুঃখ দেখিতে এখন ॥
আপনার দুঃখ আমি সহিবারে পারি।
সীতার যন্ত্রণা আর দেখিতে যে নারি ॥
এইরূপ কথাবার্ত্তা কহে দুইজন।
অযোধ্যায় রাম-কাছে গেলেন লক্ষ্মণ ॥
কান্দিতে কান্দিতে বীর নোয়াইল মাথা।
শ্রীরাম বলেন, সীতা থুয়ে এলে কোথা ॥
আমার সন্দিগ্ধ মন, চঞ্চল হৃদয়।
বর্জ্জিলাম সীতা নারী লোকের কথায় ॥
মোরে ছাড়ি সীতা নাহি থাকে এক রাতি।
একেলা থাকিবে বনে কাহার সংহতি ॥
রাজ্য-ধন সিংহাসন বিফল আমার।
সীতার বিহনে মোর সব অন্ধকার ॥
কোন্ বনে রহিলেন জানকী রূপসী।
কি বলিবে শুনিলে জনক মহাঋষি ॥
কার মুখ চেয়ে সীতা রবে কার পাশ।
সিংহ-ব্যাঘ্র দেখি তার লাগিবে তরাস ॥
কহ কহ কহ ভাই, শুনি আরবার।
কোন বনে থুয়ে এলে জানকী আমার ॥
লক্ষ্মণ বলেন, তুমি করিলে বর্জ্জন।
আপনি বর্জ্জিয়া কেন করহ ক্রন্দন ॥
ক্রন্দন সংবর প্রভু, ক্ষমা দেহ মনে।
সীতা থুয়ে আইলাম বাল্মীকির বনে ॥
যদি রঘুনাথ মোরে কর আজ্ঞা দান।
রাত্রির ভিতরে সীতা আনি তব স্থান ॥
শ্রীরাম বলেন, সীতা, থুয়েছি বাহিরে।
বড় লজ্জা হবে পুনঃ আনিলে সীতারে ॥
সীতারে না দেখি ভাই, না পারি রহিতে।
কেমনে সীতার শোক পাসরিব চিতে ॥
আমার বচন শুন ভাই তিন জন।
রাত্রিমধ্যে স্বর্ণ-সীতা করহ গঠন ॥
জানকী আনিলে নিন্দা করিবে যে লোক।
দেখিয়া সোনার সীতা পাসরিব শোক ॥
এতেক বলিয়া রাম করেন ক্রন্দন।
বিশ্বকর্ম্মা এলো তথা বুঝি তাঁর মন ॥
শত মণ সোনা ল'য়ে দিল তাঁর স্থান।
স্বর্ণ-সীতা বিশ্বকর্ম্মা করিল নির্ম্মাণ ॥
যেমন সীতার রূপ কিছু নাহি নড়ে।
সবেমাত্র এই চিহ্ন বাক্য নাহি সরে ॥
স্বর্ণ-সীতারে পরায় বস্ত্র-আভরণ।
সুগন্ধি পুষ্পের মাল্য, সুগন্ধি চন্দন ॥
সীতা সীতা বলি রাম ডাকে নিরন্তর।
সীতা নহে, রঘুনাথে কে দিবে উত্তর ॥
একদৃষ্টে চাহি রন স্বর্ণ-সীতামুখ।
উত্তর না পেয়ে রাম বড় হয় দুখ ॥
বৎসর হাজার সাত সীতার সংহতি।
স্বর্ণ সীতা দেখিয়া বঞ্চিলা সাত রাতি ॥
সাত রাতি বঞ্চি রাম আইলা বাহির।
শ্রাবণের ধারা-সম চক্ষে বহে নীর ॥





ভরত লক্ষ্মণ শত্রুঘন তিন জনে।
বাহির-চৌতারে রাম বসিলা দেওয়ানে ॥
পাত্র বন্ধু মিত্রাদি আইলা রাম স্থানে।
শূন্যময় দেখে রাম সীতার বিহনে ॥
বিবাহ করিতে তাঁর নাহি লয় মন।
সম্মুখে সোনার সীতা রাখে সর্ব্বক্ষণ ॥
পাত্র-মিত্র-বন্ধুবর্গ বুঝায় সকলে।
বিবাহ করহ রাম, সকলেতে বলে ॥
যত যত রাজকন্যা আছে স্থানে-স্থান।
শুনিয়া রামের গুণ করে অনুমান ॥
সীতা-হেন নারী যার না লাগিল মনে।
সে জনার মনোনীত হইবে কেমনে ॥
এই যুক্তি কন্যাগণ করে নিরন্তর।
আর বিভা না করিবে রাম রঘুবর ॥
সীতা সীতা বলি রাম ছাড়িল নিঃশ্বাস।
গাইল উত্তরকাণ্ডে কবি কৃত্তিবাস ॥



### ● কালিঞ্জর রাজার বিবরণ ●

লক্ষ্মণ বলেন, প্রভু, উচিত এ নয়।
সাত দিন হৈল, রাজকার্য্য নাহি হয় ॥
হইয়াছে সাত দিন সীতার বর্জ্জন।
সীতার শোকেতে কর্ম্মে কিছু নাহি মন ॥
রাজা হৈয়া রাজকর্ম্ম না করে জিজ্ঞাসা।
পরিণামে নরক-ভিতরে হয় বাসা ॥
রাজ্যচর্চ্চা ছাড়িলেন পূর্ব্বে রাজা নৃগ।
সেই পাপে নরক ভুঞ্জিল চারিযুগ ॥
পুষ্কর দেশের রাজা নাম নৃগেশ্বর।
ধর্ম্মেতে ধার্ম্মিক রাজা গুণের সাগর ॥
প্রভাসের তীরে রাজা করিল গমন।
এক লক্ষ ধেনুদানে তুষিল ব্রাহ্মণ ॥
অগ্নিবৈশ্যের ধেনু এক ছিল তার পালে।
নৃগরাজা দান কৈল ধেনুর মিশালে ॥
অগ্নিবৈশ্য ব্রাহ্মণেরে জগতে বাখানি।
তপে জপে ব্রহ্মচর্য্যে দ্বিজ মহাজ্ঞানী ॥
ধেনুর শোকেতে দ্বিজ জর-জর তনু।
নানা দেশে তত্ত্ব করে না পাইল ধেনু ॥
ভ্রমিতে ভ্রমিতে গেল প্রভাসের তীরে।
আপনার ধেনু দেখে পালের ভিতরে ॥
ধেনু দেখি ব্রাহ্মণের হরষিত মন।
জীববৎসা বলি মুনি ডাকিল তখন ॥
হাম্বা-রবে এল ধেনু অগ্নিবৈশ্য-পাশে।
ধেনু ল'য়ে দ্বিজবর চলিল হরষে ॥
যারে দান দিয়াছিল নৃগ মহীপালে।
সেই দ্বিজ ধাইয়া আইল হেনকালে ॥
অগ্নিবৈশ্য ধেনু ল'য়ে করিছে গমন।
গো-চোর বলিয়া তাঁরে ধরিল ব্রাহ্মণ ॥
ধেনু লাগি বিসংবাদ হৈল দুই জনে।
রাজদ্বারে মহাযুদ্ধ ব্রাহ্মণে-ব্রাহ্মণে ॥
দ্বারী গিয়া ভূপতিরে কহিল সংবাদ।
ধেনু লাগি দুই দ্বিজে হ'তেছে বিবাদ ॥
লক্ষধেনু দান তুমি কৈলে যেই কালে।
অগ্নিবৈশ্যের ধেনু এক ছিল সেই পালে ॥
এতেক শুনিয়া রাজা ভাবিয়ে বিষাদ।
অবিচারে দান ক'রে পড়িল প্রমাদ ॥
এতেক ভাবিয়া রাজা না দিল দর্শন।
রাজদ্বারে হুড়াহুড়ি বিপ্র দুইজন ॥
দুই বিপ্র কোন্দল করয়ে রাজদ্বারে।
দ্বি প্রহর হৈল, দেখা না পায় রাজারে ॥
না পেয়ে ভূপের দেখা, দোঁহে হৈল তাপ।
ক্রোধভরে দুই বিপ্র ভূপে দিল শাপ ॥
পরধন-হেতু-দান লাগিল কোন্দল।
দেখা না পাইয়া বিপ্র ছাড়ে রাজস্থল ॥
দেখা না পাইয়া ভূপে কহে কটূত্তর।
কৃকলাস হ'য়ে থাক নরক-ভিতর ॥
উভয়ে মিলিয়া ঘরে গেলেন ব্রাহ্মণ।
প্রমাদ পড়িল এত দিয়া পরধন ॥



ব্রহ্মশাপ নৃগরাজা ভুঞ্জে চিরকাল।
না করে রাজ্যের চর্চ্চা এতেক জঞ্জাল ॥
রাম বলে, জানি, শাস্ত্রে কহে মুনি-ঋষি।
অবিচারে ধর্ম্ম কার্য্য কৈলে পাপরাশি ॥
চিরদিন তোমরা করহ রাজ্যখণ্ড।
ক'রেছ ভূপতি মোরে দিয়া ছত্রদণ্ড ॥
এত বলি শ্রীরাম বসিলা সভা করি।
রাজদ্বারে লক্ষ্মণ বসেন হ'য়ে দ্বারী ॥
এলেন বশিষ্ঠ মুনি কুলপুরোহিত।
কশ্যপ-নারদ-আদি হৈল উপনীত ॥
পাত্র মিত্র ল'য়ে চর্চ্চা করেন ভরতে।
আছেন লক্ষ্মণ দ্বারে স্বর্ণ-ছড়ি হাতে ॥
মুনিগণ কহিছেন, শুনহ লক্ষ্মণ।
রঘুনাথ-সঙ্গেতে করাহ দরশন ॥
প্রজা সব বলে, শুন ঠাকুর লক্ষ্মণ।
রামের পালনে সুখী আছে প্রজাগণ ॥
রাম হেন রাজা নাহি দেখি কোন যুগে।
পুত্র পৌত্রে লোক রত আছে নানা ভোগে ॥
এত শুনি হরষিত লক্ষ্মণ ঠাকুর।
হেনকালে তথা এক আইল কুকুর ॥
রক্ত-আঁখি কুকুরের সর্ব্বাঙ্গ ধবল।
পথশ্রমে উপবাসে হ'য়েছে বিকল ॥
তিন পদে চলে, তার একপদ খঞ্জ।
দণ্ডের আঘাতে শিরে রক্ত পুঞ্জ-পুঞ্জ ॥
তিন পদে চলিয়া আইল ধীরে ধীরে।
লক্ষ্মণে প্রণাম করি ভাসে অশ্রুনীরে ॥
কুকুরে জিজ্ঞাসা করে ঠাকুর লক্ষ্মণ।
কি কারণে কুকুর হেথায় আগমন ॥
কুকুর কহিল, শুন ঠাকুর লক্ষ্মণ।
কহিব আমার দুঃখ শ্রীরাম-সদন ॥
যদি আজ্ঞা দেহ রাম ঘৃণা না করিয়া।
কহিব আমার দুঃখ সভামধ্যে গিয়া ॥
লক্ষ্মণ গেলেন তবে রামের নিকটে।
কুকুরের বৃত্তান্ত কহেন করপুটে ॥

দ্বারেতে কুকুর এক হৈল আগুসার।
সভাতে আসিতে চাহে, কি আজ্ঞা তোমার ॥
কুকুরে আনিতে রাম বলেন সত্বর।
কুকুরে আনিল তবে রামের গোচর ॥
রাজ-ব্যবহারে কুকুর নোঙাইল মাথা।
যোড়হাতে স্তব করে, বলে নীতিকথা ॥
তুমি ব্রহ্মা, তুমি বিষ্ণু, তুমি মহেশ্বর।
কুবের বরুণ তুমি, যম পুরন্দর ॥
তুমি চন্দ্র, তুমি সূর্য্য, তুমি দিক্‌পাল।
তোমার সকল সৃষ্টি, তুমি পরকাল ॥
তুমি বিষ্ণু, অবতার খ্যাত ত্রিভুবনে।
সফল কুকুর-দেহ তোমা-দরশনে ॥
রাম বলে, কত স্তুতি কর বারে বারে।
কোন্ কার্য্যে আসিয়াছ, কহ তা আমারে ॥
কান্দিয়া কুকুর বলে অশ্রুজলে ভাসি।
বিনা-অপরাধে মোরে মেরেছে সন্ন্যাসী ॥
সন্ন্যাসীর দণ্ডাঘাতে হইয়া কাতর।
তিন-উপবাসে আসি তোমার গোচর ॥
কোন্ অপরাধ-হেতু মোরে করে দণ্ড।
সন্ন্যাসীরে জিজ্ঞাসা করহ সভাখণ্ড ॥
রাম বলে, সভাখণ্ড, শুনিলে উত্তর।
সন্ন্যাসীরে আন শীঘ্র আমার গোচর ॥
ভাল-মন্দ বিচার করহ সর্ব্বজনে।
সন্ন্যাসী হইয়া জীব হিংসে কি কারণে ॥
রামের আজ্ঞায় দূত চলিল সত্বরে।
কুকুর আসিয়া দেখাইল সন্ন্যাসীরে ॥
হস্তে কমণ্ডলু, স্কন্ধে মৃগচর্ম্ম তার।
সন্ন্যাসীরে দেখি দূত করে নমস্কার ॥
সন্ন্যাসীরে ল'য়ে গেল যথায় লক্ষ্মণ।
লক্ষ্মণ আনিয়া দিল রামের সদন ॥
সন্ন্যাসীরে রঘুনাথ করেন জিজ্ঞাসা।
স্বধর্ম্ম ছাড়িয়া কেন কর জীবহিংসা ॥
অধর্ম্ম করিলে হয় নরকে নিবাস।
ক্রোধে অঙ্গ পরিপূর্ণ, কিসের সন্ন্যাস ॥





পরনিন্দা পরহিংসা পরম পাতক।
সন্ন্যাসী হিংস্রক হৈলে বিষম নরক ॥
লোভ মোহ কাম ক্রোধ যেবা করে ত্যাজ্য।
এমত সন্ন্যাসী হয় সংসারেতে পূজ্য ॥
সন্ন্যাসী হইয়া ক্রোধ কর অকস্মাৎ।
কি দোষেতে কুকুরে করিলে দণ্ডাঘাত ॥
যোড়হাতে কহে তবে সন্ন্যাসী ব্রাহ্মণ।
দোষাদোষ আমার শুনহ নারায়ণ ॥
সারাদিন সন্ধ্যা জপ করি গঙ্গাতীরে।
সন্ধ্যাকালে ভিক্ষা-আশে যেতেম নগরে ॥
ক্ষুধানলে পুড়ে অঙ্গ, ফিরি মাগি ভিক্ষে।
পথ যুড়ি শুয়ে আছে কুকুর সম্মুখে ॥
পথ ছাড় বলি ডাক দিই উচ্চৈঃস্বরে।
কপটে রহিল, পথ না ছাড়িল মোরে ॥
এক চক্ষে নিদ্রা যায়, আর চক্ষে চায়।
ক্রোধে ক্ষ'লি দণ্ডাঘাত করেছি মাথায় ॥
এই কহিলাম আমি সভার ভিতরে।
যে হয় উচিত দণ্ড, করহ আমারে ॥
রাম বলে, সভাখণ্ড, করহ বিচার।
কাহার করিব দণ্ড, অপরাধ কার ॥
যোড়হাত করি তবে সভাখণ্ড কয়।
আমাদের বুদ্ধিসাধ্য মত এই হয় ॥
রাজপথ নহে কারো রাজ-অধিকার।
উত্তম অধম পথে চলে ত সংসার ॥
যদি শীঘ্র কাজ থাকে, যাবে এক পাশে।
সন্ন্যাসী হইল দোষী আপনার দোষে ॥
শ্রীরাম বলেন, তবে শুন সভাখণ্ড।
ধর্ম্মশাস্ত্রে সন্ন্যাসীর কি করিব দণ্ড ॥
যোড়হাতে রঘুনাথে বলে সভাখণ্ড।
গঙ্গাস্নান মানা করা সন্ন্যাসীর দণ্ড ॥
কুকুর উঠিয়া বলে সভার ভিতরে।
কদাচিৎ দণ্ড নাহি কর সন্ন্যাসীরে ॥
আমার বচনে কিছু কর পুরস্কার।
কালিঞ্জরে সন্ন্যাসীরে দেহ রাজ্যভার ॥
কুকুরের কথা শুনি সভাজন হাসে।
সন্ন্যাসীরে রাজা করে কালিঞ্জর-দেশে ॥
রাজ্য পেয়ে সন্ন্যাসী মাতঙ্গ পৃষ্ঠে চড়ে।
রাজদণ্ডে সন্ন্যাসীর ঐশ্বর্য্য যে বাড়ে ॥
আনন্দে সন্ন্যাসী যায় কালিঞ্জর-দেশে।
সন্ন্যাসীর বেশ দেখি সর্ব্বলোকে হাসে ॥
পরিধান কৌপীন মস্তকে ছত্রদণ্ড।
রঘুনাথে জিজ্ঞাসা করেন সভাখণ্ড।
আনিলে সন্ন্যাসী ধা' দণ্ড করিবারে।
কি কারণে রাজ্যপদ দিলে সন্ন্যাসীরে ॥
রাম বলে, রাজ্য দিনু কুকুর-বচনে।
ইহার যে বৃত্তান্ত কুকুর ভাল জানে ॥
ইহা শুনি সভাখণ্ড জিজ্ঞাসে কুকুরে।
কুকুর বিনয় করি কহিছে সত্বরে ॥
পূর্ব্বজন্মে কালিঞ্জরে আমি ছিনু রাজা।
নিত্য নিত্য করিতাম সদাশিব-পূজা ॥
নীলবর্ণ শিবলিঙ্গ তথা অধিষ্ঠান।
রাজা-বিনে অন্য জনে পূজিতে না পান ॥
বিশেষ প্রকারে পূজা করিয়া শঙ্করে।
প্রসাদ খাইতে হয় প্রত্যহ রাজারে ॥
রাজার শিবের শাপ আছয়ে এমন।
মরিলে কুকুর-যোনি, না হয় খণ্ডন ॥
কালিঞ্জর দেশে শিব বড়ই নিষ্ঠুর।
রাজা ছিনু, এবে আমি হ'য়েছি কুকুর ॥
পাইয়া কুকুর-দেহ এতেক দুর্গতি।
তোমা-দরশনে এবে হইবে নিষ্কৃতি ॥
সবে বলে, সন্ন্যাসীর বাড়িল বিষয়।
বিষয় এ নহে প্রভু, বড়ই সংশয় ॥
কালিঞ্জরে যেই জন হইবে রাজন্।
মরিলে কুকুর হবে, না হয় খণ্ডন ॥
কুকুর এতেক বলি রামে নমস্কারে।
বারাণসী চলিল কুকুর ধীরে ধীরে ॥
প্রাণ ত্যজে কুকুর করিয়া উপবাস।
রাম-দরশনে লাভ হৈল স্বর্গবাস ॥



● শত্রুঘ্ন কর্ত্তৃক লবণদৈত্য বধ ●

সভাসনে রঘুনাথ বসিল দেয়ানে।
পাত্রমিত্র-সভাজন আছে বিদ্যমানে॥
উপনীত লক্ষ্মণ রামের বিদ্যমান।
প্রণিপাত করি কহে শ্রীরামের স্থান॥
মহামুনি ভার্গব বৈসেন গঙ্গাতীরে।
তোমা-দরশনে মুনি আইলেন দ্বারে॥
রাম কহে, ঝাট আন, দ্বারে কি কারণ।
বড় ভাগ্য আজি মম মুনি-দরশন॥
শ্রীরামের আজ্ঞা পেয়ে লক্ষ্মণ সত্বর।
সশিষ্য মুনিরে আনে রামের গোচর॥
নমস্কার করি রাম বন্দিলা চরণ।
পাদ্য-অর্ঘ্য দিয়া দিলা বসিতে আসন॥
ভার্গব বলেন, রাম, কর অবধান।
মহাদুঃখ নিবেদিতে আসি তব স্থান॥
পূর্ব্বে রাজগণে দিনু যত যত ভার।
রাজগণ পালিল আমার অঙ্গীকার॥
ত্রিভুবন রাখিলে হে মারিয়া রাবণ।
রাবণ হইতে এক আছয়ে দুর্জ্জন॥
সত্যযুগে ছিল মধু দৈত্যের প্রধান।
হিরণ্যকশিপু-পুত্র মহা বলবান্॥
সদাশিব প্রিয়ভক্ত দৈত্য মহাবল।
শিবের বরেতে জিনেছিল ভূমণ্ডল॥
জাঠা এক শিব তারে দিয়াছেন দান।
জাঠার তেজের কথা কি ক'ব বাখান॥
মন্ত্র পড়ি মধুদৈত্য জাঠা যদি এড়ে।
জাটামুখে ত্রিভুবন ভস্ম হ'যে উড়ে॥
মধুপুত্র হইল লবণ মহাবল।
জিনিল জাঠার তেজে পৃথিবীমণ্ডল॥
কুম্ভনসী-গর্ভে জন্ম রাবণ-ভাগিনে।
তাহার সমান বীর নাহি ত্রিভুবনে॥
মহাদুষ্ট লবণ সে মথুরাতে ঘর।
জন্মাবধি মহাপাপ করে নিরন্তর॥
মহাবীর মধুদৈত্য হইলে পতন।
তাহার সে জাঠাগাছ পাইল লবণ॥
লবণ জাঠার তেজে জিনে ত্রিভুবন।
লবণে মারিতে যুক্তি করহ এখন॥
জাঠা লইয়া লবণ আসে যদি রণে।
তাহারে রণেতে জিনে, নাহি ত্রিভুবনে॥
লবণের সনে হবে দুর্জ্জয় সংগ্রাম।
তার কথা কহি কিছু, শুনহ শ্রীরাম॥
মান্ধাতা নামেতে রাজা জন্ম সূর্য্যবংশে।
অযোধ্যায় রাজ্য করে, ত্রিভুবন শাসে॥
ইন্দ্রে জিনিবারে গেল অমর-ভুবন।
ভয়ে ইন্দ্র পলাইয়া হৈল অদর্শন॥
মান্ধাতার প্রতি তবে কহে দেবগণে।
অর্দ্ধ রাজ্য ভোগ কর পুরন্দর-সনে॥
ধনেতে অর্দ্ধেক লহ এ অমরাবতী।
ইন্দ্রের সহিত যাহ করিয়া পিরীতি॥
মান্ধাতা বলেন, চাহি করিবারে রণ।
ইন্দ্রে জিনি স্বর্গ লব, শুন দেবগণ॥
রাখিব পৌরুষ আমি পুরন্দরে জিনি।
ত্রিভুবনে ঘোষে যেন এ যশ-কাহিনী॥
দেবগণে ল'য়ে দেবরাজ যুক্তি করে।
বিনা-যুদ্ধে পাঠাইব যমের দুয়ারে॥
ইন্দ্র বলে, শুনহ মান্ধাতা মহারাজ।
পৃথিবী জিনিতে নার বীরের সমাজ॥
পৃথিবী জিনিতে যেই রাজা নাহি পারে।
লজ্জা নাহি, আসিয়াছ স্বর্গ জিনিবারে॥
আছয়ে লবণ-দৈত্য, সে বড় কর্কশ।
রাক্ষসী-গর্ভেতে জন্ম জাতিতে রাক্ষস॥
নিষ্কণ্টকে রাজ্য করে মথুরার দেশে।
তারে জিনি তবে স্বর্গ জিন আসি শেষে॥
ইন্দ্রের বচনে লাজ পাইয়া মান্ধাতা।
মনোদুঃখে ম্রিয়মাণ করে হেঁটমাথা॥
স্বর্গ ছাড়ি আইল লবণে জিনিবারে।
দূত পাঠাইল সে লবণে জানাবারে॥





ত্বরা করি গেল দূত লবণ-গোচরে।
মান্ধাতা রাজন্ আসে তোমা জিনিবারে॥
শুনিয়া লবণ এত কুপিত হইল।
লবণের ক্রোধ দেখি দূত চলি গেল॥
দূতের বিলম্ব দেখি মান্ধাতা ভূপতি।
যুঝিবারে গেল বীর কটক-সংহতি॥
মান্ধাতার তেজ যেন সূর্য্যের কিরণ।
মান্ধাতার তেজ দেখি রুষিল লবণ॥
মান্ধাতার সেনাপতি করে মার মার।
লবণ-উপরে করে বাণ-অবতার॥
জাঠা হাতে করিয়া লবণ বীর রোষে।
এড়িলেক জাঠাগাছ মান্ধাতা-উদ্দেশে॥
রথ অশ্ব কটক জাঠার তেজে পুড়ে।
মান্ধাতা জাঠার তেজে ভস্ম হ'য়ে উড়ে॥
পুনর্ব্বার জাঠা গেল লবণের হাতে।
পড়িল মান্ধাতা, যত রাজা ভয়ে চিন্তে॥
পূর্ব্বপুরুষ তোমার মান্ধাতা ভূপতি।
লবণ মান্ধাতা মারি রাখিল খেয়াতি॥
কত শত রাজগণে করিল সংহার।
লবণে মারিয়া রাম, কর প্রতিকার॥
শুনিয়া মুনির কথা ভাই তিন জন।
যোড়হাতে দাণ্ডাইল রামের সদন॥
যোড়হাতে কহেন ঠাকুর শত্রুঘন।
তুমি ভাই লক্ষ্মণ, করেছ বহু রণ॥
আমারে করহ আজ্ঞা মারিতে লবণ।
লবণে মারিলে যশ ঘোষে ত্রিভুবন॥
শত্রুঘ্নের বচনে রামের হৈল হাস।
লবণে মারিতে রাম দিলেন আশ্বাস॥
শত্রুঘন চলিলেন মারিতে লবণ।
কহেন ভার্গব মুনি, শুন শত্রুঘন॥
কুড়ি হাজার মত্ত হস্তী মারি খায় দিনে।
লবণের সঙ্গে যুদ্ধ, থেক সাবধানে॥
এত বলি ভার্গব গেলেন নিজ স্থান।
ভ্রাতৃগণে ল'য়ে রাম করে অনুমান॥

রাম বলে, শত্রুঘনে করিলাম রাজা।
লবণে মারিয়া পাল মথুরার প্রজা॥
লবণে মারিয়া তুমি হ'য়ে অধিকারী।
প্রজার পালন কর মথুরা-নগরী॥
শত্রুঘ্ন বলেন, প্রভু, কর অবধান।
জ্যেষ্ঠসত্ত্বে কনিষ্ঠের নহে এ বিধান॥
শ্রীরাম বলেন, শুন ভাই শত্রুঘন।
তোমাতে আমাতে ভেদ নহে কদাচন॥
চলিলেন শত্রুঘন মারিতে লবণ।
রামে প্রদক্ষিণ করি বন্দিলা চরণ॥
বিষ্ণু অস্ত্র ছিল তাঁর অস্ত্রের প্রধান।
লবণে মারিতে শত্রুঘনে দিলা দান॥
এক লক্ষ রথ চলে, এক লক্ষ হাতী।
এক লক্ষ ঘোড়া চলে পবনের গতি।
লবণে মারিতে বীর করিল সাজনি।
বাদ্যকর চলে সঙ্গে সাত অক্ষৌহিণী॥
লিখনে না যায়, ঠাট কটক অপার।
শুনিয়া বাদ্যের শব্দ লাগে চমৎকার॥
হইল আষাঢ় গত, শ্রাবণ প্রবেশে।
গেলেন যমুনা পারে বাল্মীকির দেশে॥
শত্রুঘন বন্দিলেন মুনির চরণ।
শত্রুঘনে দেখি মুনি হরষিত-মন॥
শত্রুঘন বলে, মুনি, করি নিবেদন।
রামের আদেশে যাই বধিতে লবণ॥
কটক-সহিত আমি আইনু এ-দেশে।
অদ্য রাত্রি তবাশ্রমে বঞ্চিব হরষে॥
এতেক শুনিয়া মুনি হরষিত-মন।
ব্রহ্মমন্ত্র বেদধ্বনি করিলা তখন॥
শত্রুঘনে করাইলা উত্তম ভোজন।
জানিলা লবণ শীঘ্র হইবে নিধন॥
মুনি আর শত্রুঘন দোঁহে কয় কথা।
হেনকালে দুই পুত্র প্রসবিলা সীতা॥
শিষ্যগণ কহে আসি মুনির সাক্ষাতে।
দুই পুত্র যমজ প্রসব কৈলা সীতে॥



মুনি বলে, গোপনেতে রাখ শিষ্যগণ।
এই কথা যেন নাহি শুনে শক্রঘন॥
মতান্তরে আছে ইহা, শুন সর্ব্বজন।
যমুনার তীরে মুনি করেন তর্পণ॥
মুনিকে সংবাদ দেয় শিষ্য একজন।
প্রসব করিল সীতা যমজ-নন্দন॥
আনন্দিত হ'য়ে মুনি কহিলেন শিষ্যে।
শিশুকে মাখাতে বল লব আর কুশে॥
শুনিয়া মুনির কথা কহিল সীতায়।
হরষিত হয়ে সীতা পুত্রেরে মাখায়॥
স্নান করি মুনিরাজ আসিলেন ঘরে।
হাসি কহে, তব পুত্রে দেখাও আমারে॥
লব আর কুশ নাম মুনিবর রাখে।
লব মাখি লব হৈল, কুশ কুশে মেখে॥
দিনে দিনে বাড়ে দুই শিশু মহারথা।
এখন যে কহিব লবণ-বধ-কথা॥
এতেক বলিয়া মুনি সানন্দ-হৃদয়।
শক্রঘন-মুনি দোঁহে কথাবার্ত্তা কয়॥
কথোপকথনে দোঁহে বঞ্চিলা রজনী।
প্রভাতে উঠিয়া যায় করিয়া সাজনি॥
মুনি প্রণমিয়া চলে শক্রঘন বীর।
ভার্গবের বাটী গেল যমুনার তীর॥
মুনিরে প্রণমি করে যুক্তি সমুচিত।
মুনি বলে, সুমন্ত্রণা করিব বিহিত॥
লবণ নামেতে দৈত্য সংগ্রামে দুর্জ্জয়।
কিরূপে মারিব তারে, শক্রঘন কয়॥
মুনি বলে, অতিশয় দুষ্ট সে লবণ।
কহি হিত-উপদেশ, শুন শক্রঘন॥
রজনী-প্রভাতে যাবে মৃগের উদ্দেশে।
আপনা পাসরে বেটা ভক্ষণের আশে॥
জাঠাগাছ থুয়ে যায় শিবপূজা-ঘরে।
ফিরে আসে নিবাসে দিবস দ্বি-প্রহরে॥
হিত-উপদেশ বলি, শুনহ সত্বর।
মৃগয়ার ছলে বেড়ি রহ তার ঘর॥
কোনমতে জাঠাগাছ না পায় রাক্ষস।
লবণে মারিতে তবে করহ সাহস॥
জাঠা বন্দী করিতে না পার শক্রঘন।
না হবে তোমার শক্তি মারিতে লবণ॥
শক্রঘন পাইয়া এতেক উপদেশ।
লবণে মারিতে যায় মথুরার দেশ॥
প্রভাতে লবণ গেল করিতে আহার।
শক্রঘন সসৈন্যে যমুনা হৈল পার॥
জাঠাগাছ-ঘর গিয়া কটকেতে বেড়ে।
মৃগভার স্কন্ধেতে লবণ আসে ঘরে॥
সৈন্যেতে সকল পথ রহিল আগুলে।
কুপিয়া লবণ বীর মৃগভার ফেলে॥
মধুদৈত্য-পুত্র সেই মথুরাতে থানা।
বিক্রমে নাহিক অন্ত, রাবণ-ভাগিনা॥
লবণ বলে মিছা যুড়িস-ধনুর্ব্বাণ।
তোর মত কত শত ল'য়েছি পরাণ॥
কহিছেন শক্রঘন লবণ বচনে।
কাটিব মস্তক তোর এই ধনুর্ব্বাণে॥
মামা তোর বীর ছিল সেই অহঙ্কার।
আমার ভ্রাতার হাতে তাহার সংহার॥
সে রামের ভাই আমি, তোর বাক্যে ভুলি।
তোর মাথা কাটিয়া শ্রীরামে দিব ডালি॥
খাইয়া মানুষ গরু পূর্ণ হৈল কাল।
তোরে মারি মথুরা বসাব চালে-চাল॥
লবণ বলিছে ক্রোধে, শুন শক্রঘন।
তোরে মারি ঘুচাইব মায়ের ক্রন্দন॥
মামারে মারিল তোর জ্যেষ্ঠ সহোদর।
মায়ের ক্রন্দন শুনি জ্বলি নিরন্তর॥
সেই তাপে আজি তোর করি সর্ব্বনাশ।
মরিতে মানুষ বেটা এলি মোর পাশ॥
তোর বংশে যত রাজা তৃণ হেন বাসি।
মান্ধাতারে পোড়ায়ে করেছি ভস্মরাশি॥
শক্রঘন কহেন, এসেছি সেই কোপে।
তোর মাথা কাটিব, রাখিবে কার বাপে॥





যদি সত্য লঙ্ঘ্য হয়, ব্যর্থ এ জীবন।
লক্ষ্মণ বর্জ্জিয়া কর সত্যের পালন॥
সত্য হেতু তব পিতা তোমা-পুত্রে বর্জ্জে।
সত্য পালি মরিয়া গেলেন স্বর্গরাজ্যে॥
ছত্রদণ্ডধর তুমি, হৈল অধিবাস।
পিতৃসত্য পালিতে যে গেলে বনবাস॥
অগ্নিশুদ্ধা এড় তুমি পরমাসুন্দরী।
সীতা এড়ি রাজ্য এড় হ'য়ে ব্রহ্মচারী॥
এ সব বর্জ্জিতে রাম, না কর মন্ত্রণা।
লক্ষ্মণে বর্জ্জিতে কেন এত আলোচনা॥
হেনকালে শ্রীরামেরে বলেন লক্ষ্মণ।
আমারে বর্জ্জিয়া কর সত্যের পালন॥
যদি সত্য লঙ্ঘ্য, তবে বড় অনাচার।
তুমি সত্য লঙ্ঘিলে মজিবে এ সংসার॥
যত কিছু আজি রাম, আমার কারণ।
বুঝিবে তোমার মায়া বল কোন্ জন॥
সংসার ছাড়িলে রাম, ঘুচে মায়ামোহ।
দুই ভাই কোলাকুলি, চক্ষে পড়ে লোহ॥
সভায় বলেন রাম, বর্জ্জিনু লক্ষ্মণ।
লক্ষ্মণ-পশ্চাতে আমি করিব গমন॥
শুনি সর্ব্বলোকের চক্ষেতে পড়ে পানি।
চলিল লক্ষ্মণ বীর করিয়া মেলানি॥
এড়েন হাতের বেত্র গাত্র-আভরণ।
শ্রীরামেরে প্রদক্ষিণ করিলা লক্ষ্মণ॥
বন্দিলেন বশিষ্ঠ ও নারদ-চরণ।
আর যত বন্দিলেন কুলের ব্রাহ্মণ॥
ভরতের পদদ্বয় করেন বন্দন।
ভরত কাতর অতি করেন ক্রন্দন॥
প্রজা-সমূহের প্রতি কহেন লক্ষ্মণ।
সম্প্রীতিতে বিদায় করহ প্রজাগণ॥
প্রজাগণ বলে, শুন ঠাকুর লক্ষ্মণ।
তোমা-বিনা কেমনে ধরিব এ জীবন॥
লক্ষ্মণ রামের পদে করেন প্রণতি।
জন্মে জন্মে থাকে যেন ভক্তি তোমা-প্রতি॥

লক্ষ্মণের বাক্যে রাম হইয়া কাতর।
অচেতন হইলেন, নাহিক উত্তর॥
পাত্রমিত্র-প্রতি বীর করিয়া মেলানি।
চাহিয়া সবার পানে চক্ষে পড়ে পানি॥
রাজ্যখণ্ড-আদি করি সহ-সর্ব্বজন।
সরযূ নদীর তীরে করেন গমন॥
প্রার্থনা করেন তারে করিয়া প্রণাম।
আমাতে প্রসন্ন যেন থাকেন শ্রীরাম॥
সরযূর স্রোত বহে অতি খরশান।
লক্ষ্মণ নামিয়া স্রোতে ত্যজিলেন প্রাণ॥
নরদেহ পরিহরি গেলেন গোলোক।
অযোধ্যা নগরে ভবে বাড়ে মহাশোক॥
হাহাকার রোদন উঠিল চতুর্দ্দিক্।
বিলাপ করেন রাম, বর্ণিতে অধিক॥
আমারে এড়িয়া কোথা গেলে হে লক্ষ্মণ।
তোমা-বিনা না রাখিব বিফল জীবন॥
সীতারে বর্জ্জিনু আমি লোক-অপবাদে।
তোমারে বর্জ্জিনু ভাই, কোন্ অপরাধে॥
লক্ষ্মণ-বর্জ্জনে মোর মিথ্যা এ-সংসার।
লক্ষ্মণ-সমান ভাই না পাইব আর॥
লক্ষ্মণ-বিহনে আমি থাকি কি কুশলে।
যে জলে নামিল ভাই, নামিব সে জলে॥
যে দিকে লক্ষ্মণ গেল, উত্তর সে দিক্।
লক্ষ্মণ-বিহনে প্রাণ রাখাই যে ধিক্॥
করিলা বিস্তর সেবা হইয়া সদয়।
বর্জ্জিনু তোমারে আমি হইয়া নির্দ্দয়॥
লক্ষ্মণের মরণে কাতর প্রাণ অতি।
ছত্রদণ্ড ধরিতে না চান রঘুপতি॥
ভরতে করিতে রাজা শ্রীরামের মতি।
ভরত কহেন কিছু শ্রীরামের প্রতি॥
এতকাল নানা সুখ করিলাম রাম।
যাইতে তোমার সঙ্গে এবে মনস্কাম॥
ভরতের কথা শুনি শ্রীরাম উদাস।
হেঁটমাথা করি রাম ছাড়েন নিঃশ্বাস॥



শ্রীরাম বলেন, শুন আমার উত্তর।
আনিতে শত্রুঘ্নে দূত পাঠাও সত্বর॥
রামের আজ্ঞায় দূত পাঠাইল ত্বরা।
তিন দিবসেতে গেল নগর মথুরা॥
শত্রুঘ্নের ঠাঁই দূত কহে কানে কানে।
যাইবে সকল লোক শ্রীরামের সনে॥
ভরতাদি করিয়া যতেক পুরজন।
শ্রীরামের সঙ্গে স্বর্গে করিবে গমন॥
রামের বর্জ্জনে ছাড়ে লক্ষ্মণ শরীর।
লক্ষ্মণ-বর্জ্জনে রাম হ'লেন অধীর॥
মহারাজ শত্রুঘন, না ভাবিহ মনে।
সত্বর চলহ তুমি রাম-সম্ভাষণে॥
এত শুনি শত্রুঘন করে হেঁটমাথা।
পাত্রমিত্রে আনিয়া কহেন সব কথা॥
পুত্র সুবাহুরে করে মথুরায় রাজা।
সাবধানে পালিতে কহেন সব প্রজা॥
দুই পুত্র প্রতি রাজ্য করি সমর্পণ।
অযোধ্যায় করিলেন যাত্রা শত্রুঘন॥
তিন দিবসেতে আসি অযোধ্যানগরী।
প্রণাম করেন শ্রীরামের পদ ধরি॥
শত্রুঘ্নে দেখিয়া রাম হরষিত-মন।
পুনশ্চ রামের পদ বন্দে শত্রুঘন॥
তোমার চরণ-বিনা নাহি আর গতি।
স্বর্গবাসে যাব প্রভু, তোমার সংহতি॥
যোড়হস্তে শ্রীরামে কহেন সর্ব্বলোকে।
তোমার প্রসাদে রাম, স্বর্গে যাব সুখে॥
তোমার জীবনে রাম সবার জীবন।
তোমার মরণে প্রভু, সবার মরণ॥
শুনিয়া শ্রীরাম করিলেন অঙ্গীকার।
আমার সহিত চল, বাঞ্ছা থাকে যার॥
জীবনের আশা ছাড়ি সবার এ আশ।
শ্রীরামের সঙ্গে গিয়া করে স্বর্গবাস॥
তিন কোটি রাক্ষসে আইল বিভীষণ।
সুগ্রীব-অঙ্গদ এল সহ-কপিগণ॥
নল-নীল আইল সে মন্ত্রী জাম্বুবান।
মহেন্দ্র দেবেন্দ্র এল বীর হনুমান॥
আর যত লোক ছিল অযোধ্যানগরে।
যত যত লোক ছিল পৃথিবী-ভিতরে॥
স্ত্রী-পুরুষ এল সবে অযোধ্যানগরে।
বাল-বৃদ্ধ, আদি কেহ নাহি রহে ঘরে॥
রামের নিকটে এল সবে শীঘ্রগতি।
যোড়হাত করি সবে রামে করে স্তুতি॥
কতবার দেখিলাম দেব ত্রিলোচন।
কত শত দেখিলাম সিদ্ধ ঋষিগণ॥
গন্ধর্ব্বের গীত শুনিলাম মনোহর।
বিদ্যাধরী নৃত্য করে দেখিনু বিস্তর॥
তোমার বিহনে রাম, থাকি কোন্ সুখে।
তোমার পশ্চাতে মোরা যাব স্বর্গলোকে॥
পৃথিবীর যত লোক করে যোড়হাত।
একে একে সবারে বলেন রঘুনাথ॥
শ্রীরাম বলেন, শুন রাজা বিভীষণ।
মম সঙ্গে নহে তব স্বর্গেতে গমন॥
হইয়া লঙ্কার রাজা থাক চারিযুগে।
আর কিছু না বলিহ আজি মোর আগে॥
শুন বলি তোমারে যে পবননন্দন।
মম সঙ্গে নহে তব স্বর্গেতে গমন॥
যাবৎ আমার নাম থাকিবে সংসারে।
যতকাল চন্দ্র-সূর্য্য জগতে প্রচারে॥
তাবৎ থাকহ তুমি হইয়া অমর।
তোমার প্রসাদে মুক্ত হবে চরাচর॥
হনুমান বলে, নাহি চাহি স্বর্গবাস।
তোমার যে গুণ শুনি, এই অভিলাষ॥
শ্রীরাম, তোমার নাম হইবে যেখানে।
সেইখানে সুস্থির থাকিব রাত্রিদিনে॥
হনু-প্রতি বলেন শ্রীকমললোচন।
তুমি আমি এক দেহ করিবা গণন॥
আমা ভক্ত কপি তুমি, পরম সুস্থির।
যেই তুমি, সেই আমি, একই শরীর॥





ব্রহ্মার বরেতে চারিযুগে চিরজীবী।
আমার বরেতে তুমি পালহ পৃথিবী॥
শুন বলি মহাজ্ঞানী মন্ত্রী জাম্বুবান।
চারিযুগ স্থায়ী তুমি ব্রহ্মার কল্যাণ॥
আরবার হৌক তব প্রথম যৌবন।
তোমারে জিনিতে না পারিবে কোনজন॥
আরবার আমি যদি হই অবতার।
তব সঙ্গে দেখা তবে হইবে আমার॥
আর যত মনুষ্য আসুক মোর সনে।
স্বর্গবাসে যাইতে যাহার থাকে মনে॥
দিলেন শ্রীরাম লব-কুশে ছত্রদণ্ড।
হাতে হাতে সমর্পেণ যত রাজ্যখণ্ড॥
হনুমান জাম্বুবান, মহেন্দ্র বানর।
লব-কুশ-সনে দেন করিয়া দোসর॥
বিভীষণে আনি রাম করেন অর্পণ।
লব-কুশে রাজা করি করেন গমন॥



● শ্রীরাম ভরত ও শত্রুঘ্নের স্বর্গারোহণ ●

সুযাত্রা করিয়া রাম ছাড়েন সংসার।
রাম গেলা পৃথিবী হইল অন্ধকার॥
অযোধ্যা ছাড়িয়া রাম করেন গমন।
বশিষ্ঠ-নারদ-আদি সঙ্গে মুনিগণ॥
অবধূত সন্ন্যাসী চলিল সারি সারি।
ক্ষত্রিয় ব্রাহ্মণ বৈশ্য শূদ্র বর্ণ চারি॥
হাতে নড়ি করিয়া চলিল খোঁড়া-কাণা।
শ্রীরামের সঙ্গে যায়, না মানিল মানা॥
স্থাবর জঙ্গম চলে শ্রীরামের সনে।
গাছে পক্ষী না রহে, না পশু রহে বনে॥
ভূত-প্রেত পিশাচ, চলিল অন্তরীক্ষে।
হৃষ্ট হ'য়ে যায় সবে সে উত্তর-মুখে॥
রাজ্যখণ্ড-সহ গেল হেমন্ত-পর্ব্বতে।
এক চাপে যায় লোক ছ'মাসের পথে॥

সংসার ছাড়িয়া যায় রাজা লক্ষ লক্ষ।
চলিল যে নপুংসক অন্তঃপুর-রক্ষ॥
চলিল সুগ্রীব রাজা শ্রীরামের মিত।
সেনানী ছত্রিশ কোটি চলিল ত্বরিত॥
ব্রহ্মা আনিলেন রথ শ্রীরামে লইতে।
বৈকুণ্ঠে আসিবে প্রভু জগৎ-সহিতে॥
তিন কোটি রথ এল, দেবলোকে দেখে।
আকাশ যুড়িয়া রথ রহে অন্তরীক্ষে॥
জাহ্নবী সরযূ নদী একঠাঁই বহে।
গঙ্গা এড়ি রঘুনাথ সরযূতে রহে॥
মুক্ত পূর্ব্বপুরুষ যে সরযূর জলে।
গঙ্গা এড়ি রঘুনাথ সরযূতে উলে॥
সরযূর স্রোত বহে অতি খরশাণ।
স্রোতে নামি তিন ভাই ত্যজিলেন প্রাণ॥
স্বর্গেতে দুন্দুভি বাজে, পুষ্প-বরিষণ।
সরযূতে তিন ভাই ত্যজেন জীবন॥
নরদেহ ছাড়িয়া গেলেন তিন জন।
বৈকুণ্ঠে শ্রীবিষ্ণু গিয়া দেন দরশন॥
শ্রীরাম ভরত আর শত্রুঘ্ন লক্ষ্মণ।
মিলি হইলেন এক-দেহ নারায়ণ॥
সীতাদেবী আইলেন শ্রীরামের পাশে।
লক্ষ্মীরূপা হইলেন সীতা অবশেষে॥
বৈকুণ্ঠের নাথ যদি এল ভগবান।
ব্রহ্মাকে ডাকিয়া কিছু কহেন বিধান॥
আমার সহিত যত আসিয়াছে প্রাণী।
কোথায় থাকিবে তারা, কিছুই না জানি॥
বিরিঞ্চি বলেন, শুন রাজীবলোচন।
সন্তান নামেতে স্বর্গ ক'রেছি সৃজন॥
সেইখানে আসিয়া রহিবে সর্ব্বজন।
বাঞ্ছা করে যেখানে থাকিতে দেবগণ॥
যেই জন রামায়ণ করিবে শ্রবণ;
পরলোকে এই-স্বর্গে করিবে গমন॥
মৃত্যুকালে রামনাম করে যেই জন।
সশরীরে করিবে সে বৈকুণ্ঠে গমন॥



ভক্ত অনুরূপ স্বর্গ অনেক প্রকার।
গোবিন্দ ভাবিয়া লোক পায় ত নিস্তার॥
শ্রীরামের ভক্ত যে পাইল স্বর্গবাস।
ইহা দেখি ব্রহ্মার সে মনে হৈল ত্রাস॥
চতুর্ম্মুখ চতুর্ম্মুখে করিছেন স্তুতি।
তোমা দরশনে নাথ পাইনু নিষ্কৃতি॥
আগম পুরাণ যত মীমাংসা বেদান্ত।
তোমার মহিমা রাম কে পাইবে অন্ত॥
আমা হেন কোটি ব্রহ্মা নাহি পায় সীমা।
এমনি অনন্ত তুমি অনন্ত মহিমা॥

পুণ্য বৃদ্ধি হয় রামে করিলে স্মরণ।
পাপে পাপী মুক্ত হয় শুনি রামায়ণ॥
চারিবেদ সহস্র নামে যত ফল হয়।
রামনামে তার কোটি গুণ ফলোদয়॥
রামনাম লইতে যে করে অভিলাষ।
সর্ব্বপাপে মুক্ত সে বৈকুণ্ঠে করে বাস॥
অপুত্রক লোক শুনি পায় পুত্র ফল।
সপ্তকাণ্ড শুনি পায় অশ্বমেধ ফল॥
সপ্তকাণ্ড রামায়ণ অমৃতের খণ্ড।
এতদূরে সমাপ্ত হইল সপ্তকাণ্ড॥

উচ্চৈঃশ্রবা—ইন্দ্রের অশ্ব
উঞ্ছবৃত্তি—ক্ষেত্রে পরিত্যক্ত শস্যকণা খুটিয়া লইয়া জীবিকা-নির্ব্বাহ
উঠানি—উত্থান; চড়াও, আক্রমণ
উতরে—উপস্থিত হয়
উতরোল—ব্যাকুল; উৎকণ্ঠিত
উতরোলী—উৎকণ্ঠিতা; ব্যাকুলা
উত্তরী—উত্তরীয়, চাদর
উত্তরেন—উপস্থিত হন
উৎপল—পদ্ম; একপ্রকার মৎস্য
উথাল—উচ্ছ্বাস
উদ্দেশ—খোঁজ, সন্ধান, সীমা স্থিরীকরণ, নিরূপণ
উনাইয়া—উত্তাপে গলিয়া
উপচার—পূজা বা সেবার উপকরণ
উপজে—জন্মে
উপমান—যাহার সহিত উপমা দেওয়া হয়
উপাদান—আদি কারণ, উৎপত্তি, সমবায়-কারণ
উভ—উৰ্দ্ধ, উচ্চ
উভঝুটি—ঊর্দ্ধদিকে ঝুটি করিয়া
উভরড়ে—দ্রুতবেগে
উভরায়—উচ্চৈঃস্বরে, উচ্চশব্দে
উভরোলে—উচ্চৈঃস্বরে
উভলেজ—উর্দ্ধোত্থিত লেজ
উয়াড়—আল ণ
উলটি—ফি !

## এ

একচাপ—একত্র সংবদ্ধ আকার
একছের—একত্র
একটিতে—একদিক্
একেশ্বর—এক ক
এড—ত্যাগ কর
এঁটে ... ... ... ইড়িয়া
এড়িলেন—ছাড়িলেন
এথা—এখানে
এমত—এরূপ হইবে

## ও

ওকড়া—একপ্রকার কাঁটাযুক্ত ফল
ওদন—সিদ্ধান্ন, ভাত
ওদনপ্রাশন—অন্নপ্রাশন
ওর—সীমা, অন্ত

## ক

কক্ষতলি—বগলের মধ্যে
কক্ষা—প্রতিযোগিতা
কটক—সৈন্য, সেনাবাহিনী, দলবল। কটক ঠাট—সৈন্যসজ্জা, সৈন্যশ্রেণী
কটাক্ষি—কটাক্ষ, অপাঙ্গদৃষ্টি
কটুত্তর—কঠোর বাক্য
কড়িয়ালী—ঘোড়ার মুখের কশাবন্ধনের কড়াদার অংশ
কন্দর—পর্ব্বতগুহা
কবচ—বর্ম্ম, সাঁজোয়া
কমঠ—কচ্ছপ
কমঠ কঠোর—কচ্ছপের খোলার মত কঠিন
কমণ্ডলপাণি—ব্রহ্মা
কমলেশ—লক্ষ্মীপতি, নারায়ণ
কাছাটিয়া—কাছা আঁটিয়া
কাছুটি—কৌপীন
কাণ—কানা, দৃষ্টিহীন
কাণ্ড—বাণ
কাতে কাতে—গোপনে; বাগে পাইয়া
কাত্যায়নী—ভগবতী
কাদম্বিনী—মেঘপুঞ্জ
কামচারী—স্বেচ্ছাবিহারী
কামেশ্বর—কামশক্তি-বৰ্দ্ধক ঔষধ
কায়—দেহ
কার্ম্মুক—ধনুক
কার্ষাপণ—কাহন (১২৮০টি কড়ি)
কালকূট—হলাহল, তীব্র বিষ
কাল—সময়, যম, মৃত্যু
কালপ্রাপ্ত—যাহার মৃত্যুসময় উপস্থিত হইয়াছে
কালান্তরে—কোনও কালে
কিমত—কেমন
কিমতে—কেমন করিয়া
কীর্ত্তিকল্পতরু—যেমন কল্পতরুর নিকট যাহা চাওয়া যায় তাহাই পাওয়া যায়, সেইরূপ যাহা হইতে আকাঙ্ক্ষানুরূপ খ্যাতি লাভ হয়
কুঞ্জর—হস্তী
কুবোল—মন্দবাক্য, কঠোর বচন
কুমারভাগে—রাজপুত্রগণে
কুলজি—কুলের পরিচয়
কুলাও—পূর্ণ কর
কুলি—অপ্রশস্ত পথ, গলি
কৃতী—কর্ম্মকুশল, কৃতকার্য্য
কোকনদ—রক্তোৎপল, লালপদ্ম
কোঙর—কুমার, পুত্র
কোটে—স্থানে
কোদণ্ড—ধনু
কোপমতি—ক্রুদ্ধমনা
কোপে—ক্রুদ্ধ হয়
কৌণপ—রাক্ষস
কৌতুকী—কৌতুকবিশিষ্ট, আনন্দিত
কৌশিক—বিশ্বামিত্র মুনি
কৌস্তুভ—নারায়ণের বক্ষোভূষণ মণি

## খ

খগবাণ—পক্ষিবাণ, গরুড়-বাণ
খণ্ডিবেক—দূরীভূত হইবে
খণ্ডিল—দূর হইল
খরশান—তীব্র, তীক্ষ্ণ, তীব্রবেগ
খর্পর—খাপরা, মড়ার মাথার খুলি
খরা—রৌদ্র
খাণ্ডা—খাঁড়া
খান্দা—নাসিকাহীন
খান্দী—নাসিকাবিহীনা রমণী
খালিজুলি—ক্ষুদ্র জলস্রোত
খিদমান—খেদযুক্ত
খেদাড়িয়া—তাড়াইয়া, তাড়া করিয়া
খেদাড়ে—তাড়াইয়া দেয়
খেয়াতি—খ্যাতি সুনাম, প্রসিদ্ধি
খোখর—কঠোর, কঠিন

**গ**

গঙ্গাজলি—গঙ্গাজলের ন্যায় শুভ্রবর্ণ
গঙ্গাধর—গঙ্গাকে ধারণকারী, শিব
গণ—সমূহ, সঙ্ঘ
গড়খাই—পরিখা
গদাধর—গদাধারণকারী বিষ্ণু
গন্ধবহ—বাতাস
গাড়র—মেষ
গাড়িবে—পুঁতিয়া ফেলিবে
গাড়ে—গর্তে
গাধির নন্দন—চন্দ্রবংশীয় রাজা গাধির পুত্র বিশ্বামিত্র
গাধিসুত—চন্দ্রবংশীয় রাজা গাধির পুত্র বিশ্বামিত্র
গায়নী—গায়িকা
গুণধাম—গুণাকর
গুয়া—সুপারি
গেরি—গৈরিক মৃত্তিকা, গিরিমাটি
গেহিনী—গৃহিণী, স্ত্রী
গোয়াইনু—কাটাইলাম
গোঙাইল—অতিবাহিত হইল
গোঙাব—যাপন করিব
গোচরে—নিকটে
গোড়াইয়া—অনুসরণ করিয়া
গোড়াইল—অনুসরণ করিল
গোড়ায়—অনুসরণ করে
গোধিকা—গোসাপ

**ঘ**

ঘন—মেঘ
ঘনাইতে—নিকটবর্ত্তী হইতে
ঘাটাইলা—উত্তেজিত করিলে
ঘাটী, -টি—কম; লোকসান
ঘুষি—ঘোষিত আছে
ঘোঘ—একপ্রকার মাংসাশী জন্তু। প্রবাদ এই যে, বাঘ অপেক্ষা দুর্ব্বল হইলেও ইহারা বাঘের বাসায় লুকাইয়া থাকে এবং অবসরমত অনিষ্টসাধন করে

**চ**

চউরি—চারি চাল বিশিষ্ট ঘর
চক্রধর—বিষ্ণু, নারায়ণ
চক্রপাণি—বিষ্ণু, নারায়ণ
চতুঃশ্রুতি—চারি বেদ
চতুরঙ্গ—হস্তী অশ্ব রথ ও পদাতি—এই চারি শাখা বিশিষ্ট সৈন্যবাহিনী
চতুর্ম্মুখ—ব্রহ্মা
চন্দ্রকলা—চন্দ্রমণ্ডলের ষোল ভাগের এক ভাগ
চন্দ্রচূড়—মহাদেব, শিব
চরু—যজ্ঞে অর্পিত পায়সান্ন
চর্চ্চ—চর্চ্চা কর অর্থাৎ অনুসন্ধান কর
চর্চ্চিবারে—দেখিয়া খোঁজ-খবর লইতে
চর্চ্চিয়া—দেখিয়া ও খোঁজখবর লইয়া
চাঁচর—কুঞ্চিত
চাকভাউরী—ঘুরপাক
চাতর—চত্বর, চাকলা
চিয়াতে—চেতন করিতে, জাগাইতে
চিরপদ—চিরস্থায়ী
চিরাই—চিরায়ুঃ, দীর্ঘায়ুঃ
চেতাইলা—সচেতন করিয়া দিলে
চেড়ী—পরিচারিকা, দাসী
চোখ—চোখা, তীক্ষ্ন। চোখ চোখ—চোখা চোখা অতিশয় তীক্ষ্ন
চৌটি—চারি ভাগের এক ভাগ
চৌতারা, চৌতার, চৌযারি—চত্বর; মহল
চৌতাল—চারিতলার সমান উচ্চ
চৌরস—প্রশস্ত, চওড়া

**ছ**

ছড়—আঁচড়
ছত্রাকার—চতুর্দ্দিকে বিক্ষিপ্ত
ছন্দ—অভিপ্রায়; ভঙ্গি ধরণ
ছন্ন—লুপ্ত, নষ্ট
ছাওয়াল—বালক; পুত্র
ছাট—ছড়ি, চাবুক
ছাবাল—ছাওয়াল, বালক
ছাবালিযা—বালকের ন্যায়
ছায়ামণ্ডপ—ছাদিলা-তলা, বিবাহের স্থল
ছিণ্ডিব—ছিঁড়িব, ছিন্ন করিব
ছিণ্ডে—ছেঁড়ে, ছিন্ন করে

**জ**

জগৎপ্রাণ—বায়ু, বাতাস
জগদ্দল—অত্যন্ত গুরুভার
জঙ্গম—গতিশীল পদার্থ; প্রাণিজগৎ
জঞ্জাল—বিপদ্
জটিল—জটাযুক্ত
জনস্থান—দণ্ডকারণ্য, পঞ্চবটী বন
জম্বুবৃক্ষ—জামগাছ
জলনিধি—সমুদ্র
জাঙ্গাল—সেতু, বাঁধ
জাড—শৈত্যবোধ, শীত
জাতিস্মর—যাহার পূর্ব্বজন্মের কথা মনে আছে এমন
জাতুধান—রাক্ষস

**ঝ**

ঝঞ্জনা—বজ্র
ঝট—ঝাট, শীঘ্র
ঝটিতি—শীঘ্র
ঝাট—শীঘ্র, অবিলম্বে
ঝারা—ঝালর
ঝিউড়ী—কন্যা
ঝিয়ারী—অবিবাহিতা কন্যা; কন্যা

**ঠ**

ঠাই—স্থান; নিকট
ঠাকুরাল, -লি—প্রভুত্ব, রাজত্ব
ঠাট—সৈন্যশ্রেণী
ঠাটে—বিদ্রূপ করে

**ড**

ডম্বরু—ব্যাঘ্রশিশু
ডাকা—ডাকাতি, দস্যুতা
ডাকাবুকা—ডাকাতের ন্যায় সাহসী ও নির্ভীক
ডাববী—ক্ষুদ্র গামলার ন্যায় ধাতুনির্ম্মিত পাত্র-বিশেষ
ডালি—উপহার
ডোঙ্গা—ছোট নৌকাবিশেষ, শালতি

**ত**

তড়াগ—বৃহৎ জলাশয়
তথ্য—প্রকৃত ব্যাপার; সত্য, প্রকৃত
তথি—তথায়; তাহা
তনু—দেহ; কৃশ; কোমল
তপনসুত, তপনকুমার—সুগ্রীব
তপোধন—তপস্যাই যাঁহার সম্পদ্, তপস্বী, মুনি
তরণি—সূর্য্য
তরাস—ত্রাস, ভয়
ত্যজন—পরিত্যাগ
তার্ক্ষ্যপাখী—গরুড়
তাজী—তেজস্বী
তাড়কাকোঙর—তাড়কার পুত্র, মারীচ
তাড়িতজড়িত—বিদ্যুৎ-মিশ্রিত
তাপিতা—শোকগ্রস্তা
তাপে—উত্তেজিত হয়
তারণ—ত্রাণ, মুক্তি
ত্রাহি—ত্রাণ কর, রক্ষা কর
তিয়াড়ি—উনান

**থ**

থানা—স্থান, ঘাঁটি; আড্ডা; সেনানিবেশ, সেনা-দল

**দ**

দগড়—দামামা
দড়—দৃঢ়
দড়বড়—কড়া কড়া কথা সাহসপূর্ব্বক ফড়ফড় করিয়া (বলা)
দবদড়ি—দড়বড় করিয়া, তাড়াতাড়ি
দণ্ডধর, দণ্ডধারী—রাজা, যম
দণ্ডপাণি—যম
দন্তাল—দাঁতাল, দীর্ঘ দন্ত বিশিষ্ট
দরিয়া—বড় নদী; সমুদ্র
দলমান—আন্দোলিত
দশগ্রীব—দশটি গ্রীবা যাহার, রাবণ
দশাস্য—দশানন, রাবণ
দশী—কাপড়ের প্রান্ত, ছেঁড়া সুতা
দ্রবময়—তরল
দ্রবরূপ—তরল রূপ বিশিষ্ট
দাওয়া—পাওনার দাবী
দাঁড়—দন্ত
দাঁড়াকু—শৃঙ্খল, বেড়ি
দাণ্ডাইয়া—দাঁড়াইয়া
দাপ—দর্প
দাপনি—দর্পণ, আয়না
দামোদর—বিষ্ণু
দায়—দায়িত্ব; প্রয়োজন; বিপদ্

**ধ**

ধড়া—কৌপীন, কটিবসন
ধন্ধ—ধাঁধা
ধরণীধর, ধরাধর—পর্ব্বত
ধাওয়াধাই—ছুটাছুটি করিয়া শীঘ্র
ধানুকি, -কী—ধনুর্দ্ধারী
ধাম—আধার; আলয়, গৃহ
ধেয়ায়—ধ্যান করে

**ন**

নকুল—বেজি। নকুলপ্রমাণ—বেজির মত ক্ষুদ্রাকার
নড়ি—লাঠি
নড়ে—প্রস্থান করে, যায়; অন্যথা হয়
নদীপতি—সমুদ্র
নরবর—মানুষশ্রেষ্ঠ
নাচাড়ি—নাচিবার ছন্দে রচিত গীত বা কবিতা; ত্রিপদী ছন্দে রচিত কবিতা
নাট—রঙ্গ, কৌতুক; নৃত্য; অভিনয়
নায়ক—রথচালক, সারথি
নারকী—যে পাপী নরকে যাইবে
নালি—লালা
নিঃসরিল—বাহির হইল
নিকুম্ভিলা—রাক্ষসগণের কুলদেবতা। লংকার উপবনে ইঁহার মন্দির ছিল
নিগড—শৃংখল
নিগম—তন্ত্রশাস্ত্র
নিদান—আদি কারণ
নিধান—আধার
নিধি—ধনরত্ন; আধার
নিপাতন—নিধন, বিনাশ
নিবসতি—বাস; নির্বসতি বাসশূন্য

**প**

পঁচিশের বন্দ ঘর—যাহার দৈর্ঘ্য ও প্রস্থের সমষ্টি পঁচিশ হাত এমন ঘর
পঞ্চনখী—পাঁচটি নখবিশিষ্ট জন্তু
পঞ্চম অবস্থা—শেষ দশা, মরণাপন্ন-ভাব
পঞ্চানন—মহাদেব
পঞ্চামৃত—গর্ভ-শোধনার্থ গর্ভিনীকে সেবনের জন্য প্রদত্ত দধি দুগ্ধ ঘৃত মধু ও চিনি এই পাঁচটি অমৃতবৎ পদার্থ
পটি—পট্টি, পল্লী
পট্ট—রেশম
পত্তন—প্রতিষ্ঠা
পথ্য—হিতকারক (বস্তু)
পদ—পা; অবস্থা
পদাম্বুজ—পাদপদ্ম

পাকল—রক্তবর্ণ
পাখালি, -রা—প্রক্ষালন করিয়া, ধুইয়া
পাখালে—প্রক্ষালন করে, ধোয়; ধোয়ায়
পাগ—পাগড়ি
পাছাড়—চাদর, উড়ানি
পাছু—পশ্চাতে; পশ্চাদবর্ত্তী; পশ্চাৎপদ
পাছুড়া—উত্তরীয় বস্ত্র, চাদর
পাঁজালা—অগ্নিকুণ্ড
পাট—রেশম; পাটি, খণ্ড

পাটন--পত্তন, জনালয়; নগর
পাটনী—শ্মশান ঘাটের কর্ম্মনির্ব্বাহক মন্দফরাস
পাটি পাটি- বস্তা বস্তা, প্রচুর-পরিমাণে
পাড়িলা—ঘটাইলে; ঘটাইল
পাণিগ্রহ—পাণিগ্রহণ, বিবাহ
পাতন—বিন্যাস; নিপাতকরণ
পাতা—পালনকর্ত্তা
পাতি পাতি—পঙ্‌ক্তি-পঙ্‌ক্তি, সম্পূর্ণরূপে
পাতিয়ান—আশ্বাস; সান্ত্বনা
পাত্র—মন্ত্রী; পারিষদ; আধার
পাথার—সুগভীর সুবিশাল জলরাশি
পাথালিকোলা—পাঁজাকোলা
পাদসম্বাহন—পদসেবা
পাদ্য—পদ-প্রক্ষালনার্থ জল
পানী—জল
পাবড়ি—খেঁটে, নাতিদীর্ঘ স্থূল দণ্ড
পারণা—উপবাসের পর প্রথম আহার গ্রহণ
পারত্রিক—পরলোক-সম্বন্ধীয়, পরলোকের
পাশি—পার্শ্বদেশ
পাশুলি—পদাঙ্গুলির অলংকার
পাসরা—ভোলা
পাসরণ—বিস্মরণ, ভুলিয়া যাওয়া
পিঙ্গবর্ণ—পিঙ্গলবর্ণ, কপিশ

**ফ**

ফরী—ঢাল
ফাঁফর—কিংকর্ত্তব্যবিমূঢ়, হতবুদ্ধি
ফাঁফরিয়া—হতবুদ্ধি হইয়া
ফান্দ—ফাঁদ; জাল
ফাবড়া—খেঁটে, ছোট মোটা দণ্ড
ফুকার—চীৎকার করা
ফের—বিপদ্‌

**ব**

বয়ান—মুখ
বরিষে—বর্ষণ করে; বর্ষাকাল
বর্জ্জা—বর্জ্জন করা, ত্যাগ করা
বলাধ্যক্ষ—সেনাপতি
বল্মীক—উইমাটির ঢিপি
বসি—বসতি করে
বহিনী—ভগিনী
বহুড়ী, বহুরী—বালিকা বধূ; পুত্রবধূ
বহুয়ারী—বউড়ী, বধূ
বাই—চুড়ি ইত্যাদি হস্তালঙ্কারের গাছা
বাইতি—বাদ্যকর জাতি বিশেষ
বাখান—বর্ণনা; প্রশংসা
বাগুড়ি—বাগুড়া, বাইল
বাছের বাছ—সর্ব্বশ্রেষ্ঠ, সর্ব্বোত্তম
বাজন—বাদ্যকারী
বাজি—ইন্দ্রজাল; কৌশল
বাট—পথ
বাড়া—অধিক, অতিরিক্ত
বাহুড়িয়া—ফিরিয়া
বাহুড়ে—ফিরিয়া; ফিরিয়া আসে
বিঘটন—অনিষ্ট
বিতথা—দুর্গতি
বিদিত—জ্ঞাত
বিনতানন্দন—গরুড়
বিন্ধ্যাদ্রি—বিন্ধ্যপর্ব্বত
বিপরীত—উল্টা; অসাধারণ; ভয়ঙ্কর
বিপিন—বন
বিভা—বিবাহ
বিমুখ—বিপরীত দিকে মুখ করিয়া অবস্থিত; অপ্রসন্ন; প্রার্থনা পূর্ণ করা হয় নাই এমন
বিম্বক—বুদ্‌বুদ্‌
বিম্বকি, -কী—ধুকধুকি, পদক
বিরথী—রথহীন
বিরিঞ্চিবাঞ্ছিত—ব্রহ্মা যাহা কামনা করেন এমন
বিরোচন—সূর্য্য
বিল—সুড়ঙ্গ
বিশদ—সাদা
বিশাই—বিশ্বকর্ম্মা। বিশায়ের—বিশ্বকর্ম্মার
বিশিখ—বাণ
বিহার—ক্রীড়া; রতিক্রীড়া; ক্রীড়ার্থ বিচরণ
বিকি—বিক্রয়
বিহিত—বিধান, ব্যবস্থা; যথোচিত ব্যবস্থা; যুক্তিযুক্ত; উপযুক্ত
বীরধটি—বীরের উপযুক্ত পরিচ্ছদ
বীরধড়া—বীরের উপযুক্ত পরিচ্ছদ
বীরাসন—দক্ষিণ ও বাম-পদ যথাক্রমে বাম ও দক্ষিণ উরুর উপর স্থাপনপূর্ব্বক উপবেশন
বুদ্ধে—বুদ্ধিতে, জ্ঞানে
বুলি—ঘুরিয়া বেড়াই
বুলে—বেড়ায়; বলিল
বৃন্দ- শত কোটি
বৃন্দারক—দেবতা
বৃহন্দ—মহল
বেজ্জ—বৈদ্য, চিকিৎসক
বেড়—বেষ্টন
বেড়া—বেষ্টিত। বেড়া কীল—চারিদিক্‌ বেষ্টন করিয়া মারা কীল
বেরি বেরি—বারংবার

**ভ**

ভগ্ন পাইক—ভগ্নদূত, যে পদাতি যুদ্ধে ভঙ্গ দিয়া রাজাকে যাইয়া পরাজয়-সংবাদ জানায়
ভণিত—বাক্য, কথা
ভদ্রাভদ্র—মঙ্গলামঙ্গল
ভবমুক্ত—সংসার-বন্ধন হইতে মুক্ত
ভরন্ত—ভরা, পূর্ণ
ভল্লগণ—ভল্লুকগণ
ভল্লু—ভালুক
ভাঁড়াইয়া—প্রতারণা করিয়া
ভাগে—পলায়ন করে
ভাঙ্গড়—ভাঙ-খোর
ভাজন—আধার, পাত্র; উপযুক্ত পাত্র
ভাট - স্তুতিপাঠক
ভাণ্ডাইতে—প্রতারিত করিতে
ভাণ্ডাইব, ভাণ্ডাব—ভুলাইব, প্রতারিত করিব
ভাণ্ডাইল—প্রতারিত করিল
ভাণ্ডাও—ভুলাও
ভাণ্ডিবারে—প্রতারণা করিবার জন্য, ভুলাইতে
ভাণ্ডিয়া—ভুলাইয়া, প্রতারিত করিয়া
ভারকি—মুখভঙ্গি

ডেলা—জলাশয় পার হইবার ক্ষুদ্র তরীবিশেষ
ভোকে—ক্ষুধায়
ভোলা—ভোলানাথ মহাদেব

**ম**

মহাদেবী—ভগবতী; রাজার প্রধানা মহিষী
মহাপদ্ম—শতলক্ষ কোটি
মহামার—হৈচৈ; বিষম বিশৃঙ্খলা, গণ্ডগোল; মহামারী
মহী—পৃথিবী; মহীরাবণ
মহীপাল—পৃথিবীপতি, রাজা
মহেশান—(মহা + ঈশান) মহাদেব
মাকুন্দ—দাড়িগোঁফ নাই এমন
মাতঙ্গ—হস্তী
মারুতি—মরুৎপুত্র, হনুমান্
মালসাট—বাহুতে চাপড় মারিয়া আস্ফালন; মালকোঁচা
মিতে—মিত্র, বন্ধু
মিতি—মিত্রতা
মিলি—মিলিত দল
মিহির—সূর্য্য
মিহিরবংশজ—সূর্য্যবংশোদ্ভূত
মুকুটি—মুষ্ট্যাঘাত, ঘুঁষি
মুখামৃত—থুতু
মুটকি, -কী—মুষ্টি
মুড়ে—মুণ্ডে। মুড়ে মুড়—মুণ্ডে মুণ্ডে অর্থাৎ ঘেঁষাঘেঁষি করিয়া
মুদিত—আনন্দিত
মুনিদারা—মুনির পত্নী

**য**

যজ্ঞবাট—যজ্ঞস্থল
যশোধন—কীর্তিমান্, খ্যাতিসম্পন্ন
যুঝার যুদ্ধবিদ্যা-বিশারদ
যুতি—জ্যোতিঃ, দ্যুতি
যোগাদ্যা—ভগবতী, দুর্গা
যোবড়ায়ে—জুবড়াইয়া, ভিজাইয়া

**র**

রাণ্ডী—রাঁড়ী, বিধবা নারী
রামা—নারী, রমণী, স্ত্রী
রায়বার—সুখ্যাতি-সূচক গীত, স্তুতিগান; রাজ-বার্তা, দৌত্য
রাহুত—অশ্বারোহী সৈনিক, ঘোড়সওয়ার
রূপস রূপবান্; সুন্দর

**ল**

লোকনাথ—মনুষ্যগণের প্রভু; রাজা; জগদীশ্বর
লোটাইয়া—লুণ্ঠিত হইয়া
লোটায়—লুণ্ঠিত হয়
লোলিত—শ্লথ ঝোলা
লোলে—ঝোলে
লোহ—শোণিত, অস্ত্র

**শ**

শবরী—শবর-জাতীয়া নারী
শর্ব্বরী—রাত্রি
শিকলি—অধ্যায় ভাগ
শিখিপুচ্ছবদ্ধ—যাহাতে ময়ূরের পুচ্ছ আবদ্ধ আছে এমন
শিখী—ময়ূর
শিবা—শৃগালী
শিবাল—শিবার ন্যায় দেখা, [illegible]কের মজ্জা
শিরোপা—পারিতোষিক
শীল—স্বভাব
শুভমস্তু—(ইহা) মঙ্গলজনক হউক
শূর—শৌর্য্যশালী
শূর্প—কুলা। শূর্পণখা—কুলার ন্যায় নখবিশিষ্টা
শেলপাট—শল্যাস্ত্র, শূল
শৈলসার—পর্ব্বতশ্রেষ্ঠ
শ্যাম—ঘন নীলবর্ণ; সবুজবর্ণ
শ্যামবট—চিরসবুজ পত্রযুক্ত বটবৃক্ষ
শ্রীখণ্ড—চন্দনকাষ্ঠ

**স**

সংহতি—সহিত; একত্র, মিলন
সঙ্গতি—সঙ্গ
সঞ্চান—শোনপক্ষী, বাজপাখি
সঞ্চার—আবির্ভাব; গতি, প্রবেশ
সতাই—বিমাতা
সত্ত্বে—থাকিতে
সদন—আলয়, আবাস; সমীপ
সন্দর্ভ—গূঢ় তত্ত্ব, রহস্য
সন্দেশ—উপহার, বার্ত্তা, সংবাদ
সভাখণ্ড—সভাস্থ যাবতীয় লোক
সমীরতনয়—পবননন্দন, হনুমান্
সম্বাহন—মার্জ্জনা, মর্দ্দন
সম্বিধান—ব্যবস্থা, অনুষ্ঠান, আদেশ
সম্ভাষা—সম্ভাষণ
সরণি—পথ
সরিৎপতি—সমুদ্র
সরিদ্বরা—নদীশ্রেষ্ঠ, গঙ্গা
সর্ব্বত্রে—সকল স্থানে
সাঁচান—সঞ্চান, শোনপক্ষী
সাঁজ—কোন দণ্ডের সহিত ঝুলাইয়া দুই বা চারিজনে বাহিত ভার
সাঁতাল—একপ্রকার [illegible]
সানা—বর্ম্ম, শক্ত
সানি—সানাই
সান্ধাইল—প্রবেশ করিল
সান্ধান—প্রবেশ করেন
সান্ধায়—প্রবেশ করে
সাপটে—আস্ফালনে
সাপুটে—দৃঢ়রূপে জাপটাইয়া
সিংহবর্য্য—সিংহশ্রেষ্ঠ
সিয়ান—সেয়ানা, চতুর
সুদীঘল—অতিশয় দীর্ঘ
সুবেল—ত্রিকূট পর্ব্বত
সুমিত—সুমিত্র উত্তম বন্ধু
সুরবী—সুর-রমণী দেবী
সুসার—সুন্দর, সুবিধাজনক সারবান
সূর্প—কুলা
সোর—কোলাহল, গোলমাল
সোসর—সদৃশ
স্তবন—স্তব, স্তুতি

## কৃত্তিবাসের পরিচয়

কৃত্তিবাসের রামায়ণ যে সুদীর্ঘ কাল থেকে জনপ্রিয় ছিল, তার প্রথম প্রমাণ এই যে তাঁর পুঁথি যত বহুল পরিমাণে পাওয়া যায়, অন্য কোন রামায়ণে তত বেশি পাওয়া যায় না। কিন্তু সে কালের মানুষ কবি সম্পর্কে অত আগ্রহী ছিলেন না। তাই তাঁর কাব্যমধ্যে ছড়িয়ে ছিটিয়ে থাকা দু-একটি পদেই কবি সম্পর্কে আমাদের জ্ঞান সীমিত ছিল। অবশেষে হুগলী জেলার বদনগঞ্জনিবাসী এক বৃদ্ধ কথকের কাছ থেকে পাওয়া ১৫০১ খ্রীষ্টাব্দের অনুলিখিত এক পুঁথি থেকে নকল করে সাহিত্যমোদী হারাধন দত্ত ভক্তনিধি কৃত্তিবাসের আত্মজীবনী পাঠালেন দীনেশচন্দ্র সেন মশাইকে। সেই নকল প্রকাশিত হল দীনেশচন্দ্রের 'বঙ্গভাষা ও সাহিত্য' গ্রন্থের দ্বিতীয় সংস্করণে, ১৯০১ সালে। ঐ আত্মকথাতেই আমরা প্রথম কৃত্তিবাসের কিছু বিস্তারিত পরিচয় পেলাম।

এই আত্মজীবনীটি সাহিত্যিক ধাপ্পাবাজী বলে দীর্ঘকাল সন্দেহ ছিল সাহিত্যিক মহলে। অবশেষে এ সন্দেহ মোটামুটি দূর হয় এবং ঐ বিবরণ অবলম্বনেই কৃত্তিবাসের কাল এবং জীবন কথা নিশ্চিত হয়।

ঐ আত্মবিবরণী থেকে জানা যায় যে কৃত্তিবাসের এক পূর্বপুরুষ ছিলেন নারসিংহ ওঝা। তাদের বাড়ি ছিল পূর্ববঙ্গে অর্থাৎ বর্তমান 'বাংলাদেশে'। এক সময় পূর্ববঙ্গে 'প্রমাদ' অর্থাৎ কোন প্রকার বিপর্যয় শুরু হয়। তাতেই নারসিংহ ওঝা পূর্ববঙ্গ ত্যাগ করে চলে আসেন রাঢ় দেশে। গঙ্গানদী বয়ে আসতে আসতে গ্রামরত্ন ফুলিয়ায় বসতি স্থাপন করেন। এ 'ফুলিয়া' আজও গঙ্গাতীরেই অবস্থিত। শান্তিপুর রাণাঘাটের বাস রাস্তার পাশেই এ গ্রাম। জেলা নদীয়া। এখানেই নারসিংহ 'কুলে-শীলে ঠাকুরালে' সমৃদ্ধ হয়ে ওঠেন। এই নারসিংহ থেকে কৃত্তিবাস চতুর্থ পুরুষ।

এগার বছর পার হয়ে বার বছরে পা দিয়ে কৃত্তিবাস বড় গঙ্গার পাড়ে ব্যাস-বশিষ্ঠ-বাল্মীকি সমান মহাতেজা গুরুর কাছে পড়তে গেলেন। ব্রহ্মার সমান উম্মাকার গুরুও শিষ্যের প্রসংশায় উম্মুখ হ'লেন। গুরুর কাছে বিদায় নিয়ে এই সময় পঞ্চ গৌড়ের রাজদরবারে উপস্থিত হলেন কৃত্তিবাস। পঞ্চশ্লোক পাঠিয়ে রাজসভায় প্রবেশের অনুমতি পেলেন। রাজসভায় দাঁড়িয়ে নানা রসের শ্লোকের পর শ্লোক বলে চললেন কৃত্তিবাস। বিমুগ্ধ গৌড়েশ্বর তাঁর কণ্ঠে পরিয়ে দিলেন মালা। আর কি দান গ্রহণ করবে পণ্ডিত? সকলে কৃত্তিবাসকে বাসনা পুরিয়ে চেয়ে নিতে বললেন। কিন্তু কৃত্তিবাস বললেন,

কারো কিছু নাহি লই করি পরিহার।
যথা যাই তথায় গৌরবমাত্র সার॥

রাজা-জয় করে ফিরলেন কৃত্তিবাস। এবার রাজ্য জয়। বাইরে বেরিয়ে দেখলেন, তাঁকে দেখবার জন্য জনপথ, রাজপথ লোকে লোকারণ্য। চন্দনভূষিত কৃত্তিবাসকে দেখে লোক উল্লাসিত। সকলে ফুলিয়া পণ্ডিতকে ধন্য ধন্য করল। এবার এই 'পণ্ডিত' রামায়ণ রচনা করতে বসলেন। কিন্তু কোন ভাষায়? অবহেলিত বাঙলা ভাষায়। কৃত্তিবাস নিজেই বলেছেন তিনি 'লোক বুঝাইতে' এ কাব্য রচনায় বসেছিলেন।

## কৃত্তিবাসের জন্মসন

কৃত্তিবাসের জন্মসন নিয়ে পণ্ডিতী বিবাদের অন্ত নেই। তবে সাধারণভাবে সকলেই তাঁকে পঞ্চদশ শতাব্দীর শেষ ভাগের বা ষোড়শ শতাব্দীর শেষ ভাগের মানুষ বলে অনুমান করেন। তিনি যে গৌড়েশ্বরের

দরবারে উপস্থিত হন, তিনি কারো কারো মতে ষোড়শ শতাব্দীর তাহিরপুরের জমিদার কংসনারায়ণ, কারো মতে পঞ্চদশ শতাব্দীর মুসলমান নরপতি রুকনুদ্দীন বারবক সাহ।

কৃত্তিবাসের আত্মপরিচয়ের মধ্যে তাঁর জন্ম সম্পর্কে একটি মাত্র পদ আছে। পদটি হ'ল,

আদিত্যবার শ্রীপঞ্চমী পূর্ণ মাঘমাস।
তথি মধ্যে জন্ম লইলাম কৃত্তিবাস॥

এই পদটির পূর্ণ শব্দটি পুণ্য কি না, এ নিয়ে সন্দেহ আছে। এই পদের নানা অর্থ র এবং কুলজীগঞ্জীর বিবরণ ধরে নানাজন কৃত্তিবাসের নানা জন্মতারিখ ও রাজার কথা বলেছেন। মতগুলি হল :—

১. যোগেশচন্দ্র রায়, বিদ্যানিধি : ১৩৫৪ শকে ( ১৪৩২ খ্রী: ) ১১ই ফেব্রুয়ারী।

[ তাহলে বিশ-বাইশ বৎসর বয়সে কৃত্তিবাস যে রাজদরবারে যান, তা হ'ল নাসিরুদ্দিন মহম্মদ্ ( ১৪৪২-৫৯ খ্রী: )-এর দরবার। ]

২. নলিনীকান্ত ভট্টশালীর অনুরোধে পুণ্য' মাঘমাস ধরে দ্বিতীয় বিচার :—

১৩২০ শকের ১৬ই মাঘ রবিবারে কৃত্তিবাসের জন্ম।

[ তাহলে বিশ বাইশ বৎসর বয়সে কৃত্তিবাস যার রাজসভায় যান, তিনি হলেন রাজা গণেশ। ইনি দনুজমর্দ্দনদেব উপাধি গ্রহণ করেছিলেন। ]

এ বিষয়ে আমরা অধ্যাপক সুখময় মুখোপাধ্যায়ের মতটিকেই সমর্থন করেছি। তাঁর 'কৃত্তিবাস পরিচয়' নামক গ্রন্থের ৪৫-৪৯ পৃষ্ঠা উৎসাহী পাঠক দেখে নেবেন। তিনি রুকনুদ্দিন বরবক শাহ্ কেই গৌড়েশ্বর রূপে প্রমাণ করেছেন। তিনি ১৪৫৯ থেকে ১৪৭৩ পর্যন্ত রাজত্ব করেছিলেন। এই হিসাবে আমরা কৃত্তিবাসকে পঞ্চদশ শতাব্দীর মানুষ বলেই গ্রহণ করছি।

## কৃত্তিবাসের কালে বাঙলাভাষা চর্চা

ত্রয়োদশ শতাব্দীর সূচনাতেই বাঙলাদেশে মুসলমান আক্রমণ হয়। মধ্যযুগে জীবন রাজনীতি থেকে সব কিছুই নিয়ন্ত্রিত হ'ত ধর্মবোধের দ্বারা। তাই তুর্কি আক্রমণের প্রথম দিকে তারা নিজধর্মের বাইরে যা দেখেছে তাই ধ্বংস করেছে। হিন্দু ও বৌদ্ধদের দেবদেবী, শাস্ত্র, শিল্পকলা, সংস্কৃতি সবই ছিল তাদের চোখে 'কুফেরি'। তাই প্রথম দিকে তারা রক্তে এবং আগুনে সব কুফেরি বস্তুই ধ্বংস করেছে।

এই ধ্বংসের পূর্বে প্রায় দেড়শ বছর বাঙলা সংস্কৃতির এক অন্ধকার যুগ। রাজনৈতিক আকাশও মেঘলা। এরই মধ্যে খিলজী, তুঘলক এবং বলবন্ বংশের উত্থান ও পতন ঘটে। এই অহরহ রাজ্য বদলের পালা শেষ হয় শামসুদ্দীন ইলিয়াস শাহের ( ১৩৪২—১৩৫৭ ) রাজ্য লাভে। মাঝে ১৪১৮ খ্রীষ্টাব্দে হিন্দু রাজা গণেশ রাজ্যলাভ করেন। এঁর পুত্র মুসলমান হয়েও রাজ্য রক্ষা করতে পারেন নি। আবার আসে ইলিয়াস শাহী বংশ। এই সময় আবার সাংস্কৃতিক পুনরুজ্জীবন শুরু হয়।

অস্থিরতার কাল কাটিয়ে পঞ্চদশ শতাব্দীতে বাঙলা সমাজ সংরক্ষণের চিন্তায় মেতে ওঠে। ঐ অন্ধকার যুগে ব্রাহ্মণ্য ধর্ম ও সংস্কৃত চর্চারও বিনষ্টি ঘটেছিল। দশম থেকে পঞ্চদশ শতাব্দীর মধ্যে প্রকৃতের খোলস ছেড়ে বাঙলা ভাষা স্বতন্ত্র হয়ে উঠেছিল। এই নবজাত ভাষায় সংস্কৃতের সব ঐশ্বর্য নিজের করে নেওয়ার নবীন ব্রত নিশ্চয়ই সেকালের শিক্ষাপ্রাপ্তদের প্রাণপ্রেরণা হয়ে দাঁড়িয়েছিল। কবি কৃত্তিবাস তাদেরই অগ্রণী। তাই কবি বারংবার বলেছেন 'লোক বুঝাইতে'ই তাঁর এ প্রয়াস।

## কৃত্তিবাসী রামায়ণ স্বাধীন রচনা

বাল্মীকিকে আদি কবি বলে সম্মান দেখালেও কৃত্তিবাস বাল্মীকিকে অনুসরণ করে কাব্যরচনা করতে বসেন নি। এ তাঁর স্বাধীন রচনা। জহুরীর মত তিনি নানা স্থান থেকে রত্ন আহরণ করেছেন।

কৃত্তিবাসী রামায়ণে অধ্যাত্ম রামায়ণের প্রবল প্রভাব আছে। যে রামভক্তিবাদ কৃত্তিবাসী রামায়ণকে ভাবাতুর করেছে তা বাল্মীকি রামায়ণে নেই। দস্যুরত্নাকরের বাল্মীকিতে পরিণত হওয়ার কাহিনী বাল্মীকি-রামায়ণে নেই। কৃত্তিবাস সপ্ত কাণ্ডের নাম অধ্যাত্ম রামায়ণ থেকেই গ্রহণ করেছেন। বাল্মীকি রামায়ণে প্রথম ও ষষ্ঠ কাণ্ডের নাম যথাক্রমে 'বাল' এবং 'যুদ্ধ'। কিন্তু অধ্যাত্ম ও কৃত্তিবাসীতে 'আদি' ও 'লঙ্কা'। বাল্মীকি রামায়ণে রাম নরোত্তম মাত্র কিন্তু আধ্যাত্ম রামায়ণে ও কৃত্তিবাসী রামায়ণে রাম দেবোত্তমই শুধু নন, পরম ব্রহ্ম।

জৈমিনী মহাভারতের অশ্বমেধ পর্বের বর্ণনায় রামচন্দ্রের সঙ্গে লব কুশের যুদ্ধের বিশদ বর্ণনা আছে—বাল্মীকি রামায়ণে নেই। একথা কৃত্তিবাস জৈমিনী মহাভারত, খেকে গ্রহণ করেছেন। সীতা নির্বাসনের কারণ হিসাবে যে রজক কাহিনী বর্ণনা করেছেন কৃত্তিবাস, তা বাল্মীকি রামায়ণে নেই আছে জৈমিনী মহাভারতের মধ্যে বর্ণিত রামকথায়। চরের মুখে অপবাদের কথামাত্র বাল্মীকি বর্ণনা করেছেন। কৃত্তিবাস এ দুটি ছাড়াও রাবণের ছবি এঁকে তার পাশে ঘুমিয়ে পড়ার একটি বাড়তি তথ্য যোগ করেছেন। মনে হয় এটি দেশ প্রচলিত লোক কথা থেকেই গ্রহণ করা হয়েছে। চন্দ্রাবতীর রামায়ণেও এ কাহিনী আছে।

এসব উৎস ছাড়াও নানা পুরাণ থেকে কথা সংগ্রহ করেছেন কৃত্তিবাস। সেই কথা তিনি নানা সাগর ছেঁচে মুক্তা সংগ্রহ করে এ রত্নহার গেঁথেছেন। তাঁর ঋণ শুধু বাল্মীকির কাছে নয়।

## কৃত্তিবাসের কাব্য বিচার

কৃত্তিবাসের কাব্যের প্রধান রস—করুণরস। বাল্মীকির কাব্যের প্রধান রস বীররস, করুণরস তার সহচর। কিন্তু কৃত্তিবাসী রামায়ণের আদি কাণ্ড থেকে উত্তর কাণ্ড—সবত্র শুধুই করুণ রস। কিন্তু একে শুধু শাস্ত্র বিহিত করুণ রস না বলে, একে বাঙালী মানসের রোদন প্রবণতার ফলশ্রুতি বলা আরও ভাল। রামচন্দ্র তো পূর্ণ ব্রহ্ম। তবু তার বেদনায় কে না আকুল? এ রামচন্দ্র শুধু বেদনাতেই কাঁদেন না, তিনি মিলনেও কাঁদেন। পৌরাণিক সীতা কৃত্তিবাসের কাব্যে এসে বাংলার নিপীড়িত কুলবধূর জীবনবেদনাকেই প্রকাশ করেছেন।

কৃত্তিবাসের কাব্যে বীররস কোথাও জমে ওঠেনি। যুদ্ধের বর্ণনাগুলি পৌন:পৌনিকতা দোষে দুষ্ট। এ বিষয়ে কবির অভিজ্ঞতা বা কল্পনা, কোনটিই কার্যকর হয় নি। কবি বীর রসের মধ্যে ভক্তি রস টেনে এনেছেন। বিশেষ করে লঙ্কাকাণ্ডে মাত্রাতিরেক ঘটেছে। রাবণ, বীরবাহু তরণীসেন—সকলেই প্রকাশ্যে বা প্রচ্ছন্নাবস্থায় ভক্তমাত্র।

হাস্যরস সৃষ্টিতে কৃত্তিবাস একান্ত বাঙ্গালী। কোথাও স্থূলতা, কোথাও ব্যঙ্গ, কোথাও সহজ সরল বর্ণনার মধ্যেই কবি সুযোগের সদব্যবহার করেছেন।

কৃত্তিবাসের কাব্যে কোথাও কোন বর্ণনায় বাঙলা দেশকে অতিক্রম করে যায় নি। স্বর্ণলঙ্কার বর্ণনা কোন ক্রমেই ফুলিয়ার বর্ণনার বাইরে নয়। ভরদ্বাজ আশ্রমে মুনিবর বানরদের যে ভোজ্য দান করেন, তাও একান্ত বাঙালীর ফলার। চৌদ্দ বছর উপবাসী লক্ষ্মণকে স্বয়ং সীতাদেবী যা রেঁধে খেতে দেন, বাঙালী গার্হস্থ্য জীবনের খাদ্যতালিকা মাত্র। এই বাঙালীর কবির কাব্য খনিতে বাঙালা ও বাঙালীরই পরিচয়। তাই রবীন্দ্রনাথ বলেছেন, "এই বাঙলা মহাকাব্যে কবি বাল্মীকির সময়ের সামাজিক আদর্শ রক্ষিত হয় নাই। ইহার মধ্যে প্রধান বাঙালী সমাজই আপনাকে ব্যক্ত করিয়াছে।" আর এই দিকে তাকিয়েই আশুতোষ মুখোপাধ্যায় কৃত্তিবাসকে বলেছেন 'বাঙালীর কবি'। এই অর্থেই তিনি আমাদের আদি কবিও বটেন।

